Part-A

| ২. মেইনফ্রেম কম্পিউটার (Mainframe Computer) | |
|---|---|
| সংজ্ঞা | সুপার কম্পিউটারের চেয়ে তুলনামূলক কম শক্তিশালী কম্পিউটারকে মেইনফ্রেম কম্পিউটার বলে। |
| বৈশিষ্ট্য | ▪ **আকার:** সুপার কম্পিউটারের চেয়ে ছোট এবং মাইক্রো কম্পিউটারের চেয়ে বড়।<br>▪ **ক্ষমতা:** তথ্য এবং ডেটা প্রসেসিং ক্ষমতা সাধারণ কম্পিউটারের চেয়ে অনেক বেশি।<br>▪ মেইনফ্রেম কম্পিউটারে 'টাইম শেয়ারিং পদ্ধতি' ব্যবহার করা হয়।<br>▪ **সুবিধা:**<br>✓ সব ধরনের পেরিফেরাল ব্যবস্থা রয়েছে, হাই-লেভেল ভাষা ও সফটওয়্যার ব্যবহারের সুযোগ রয়েছে।<br>✓ টার্মিনাল (কম্পিউটার/ডাম্প টার্মিনাল) যুক্ত করে একই সময়ে একাধিক মানুষ একই ধরনের কাজ করতে পারে।<br>✓ বিভিন্ন ধরনের প্রোগ্রাম একই সময় কার্যরত থাকতে পারে।<br>▪ **সুপার কম্পিউটারের সঙ্গে মেইনফ্রেম কম্পিউটারের পার্থক্য:** সুপার কম্পিউটার একটি নির্দিষ্ট কাজ সর্বোচ্চ গতিতে করতে সক্ষম। কিন্তু মেইনফ্রেম কম্পিউটার একসঙ্গে অনেক বেশি কাজ করতে সক্ষম। |
| ব্যবহার | ▪ তথ্য এবং ডেটা প্রসেসিং ক্ষমতা বেশি হওয়ায় বড় বড় সংস্থার (যেমন: অফিস-আদালত, শিল্প ও গবেষণা প্রতিষ্ঠান ইত্যাদি) উচ্চতর জটিল বিষয়াদির ফলাফলের জন্য ব্যবহৃত হয়। **যেমন:** শুল্ক, গ্রাহক পরিসংখ্যান এবং এন্টারপ্রাইজ সংস্থান পরিকল্পনা হিসেবে বাল্ক ডেটা প্রক্রিয়াকরণ, লেনদেন প্রক্রিয়াজাতকরণ। |
| উদাহরণ | ▪ IBM-4300, UNIVAC-1100, CYBER-170 ইত্যাদি। |

| ৩. মিনি কম্পিউটার (Mini Computer) | |
|---|---|
| সংজ্ঞা | মেইনফ্রেম কম্পিউটারের চেয়ে ছোট আকারের এবং মাইক্রো কম্পিউটারের চেয়ে বড় আকারের কম্পিউটারকে মিনি কম্পিউটার বলে। |
| বৈশিষ্ট্য | ▪ **অপর নাম:** মিনিফ্রেম কমিউটার। মিনি কম্পিউটারে একাধিক আউটপুট/ইনপুট ডিভাইস ব্যবহৃত হয়।<br>▪ **ক্ষমতা ও কাজের গতি:** মেইনফ্রেম কম্পিউটারের চেয়ে অপেক্ষাকৃত কম।<br>▪ মিনি কম্পিউটারের অপর নাম - 'মধ্যম সারির কম্পিউটার ((Midrange Computer)'।<br>▪ **মেইনফ্রেম ও মিনি কম্পিউটারের পার্থক্য:** কাজের ধরন ও প্রক্রিয়াগত দিক থেকে কোনো পার্থক্য নেই। |
| মিনি কম্পিউটার | ▪ **বিশ্বের প্রথম মিনি কম্পিউটার:** PDP-1 (Programmed Data Processor-PDP).<br>✓ **তৈরি করেন:** Digital Equipment Corp. (DEC); ১৯৬০ সালে। |
| উদাহরণ | ▪ IBM S/34, IBM S/36, PDP11, NCR S/9290. |

| ৪. মাইক্রোকম্পিউটার (চতুর্থ প্রজন্মের কম্পিউটার) | |
|---|---|
| সংজ্ঞা | ক্ষুদ্রাকৃতির মাইক্রোপ্রসেসর দিয়ে তৈরি করা কম্পিউটারকে মাইক্রো কম্পিউটার বলে। |
| বৈশিষ্ট্য | ▪ **অপর নাম:** Personal Computer (PC) / Business Computer (BC).<br>▪ **আকার:** সবচেয়ে ছোট আকারের কম্পিউটার। একজন ব্যক্তি একটি মাত্র কম্পিউটার ব্যবহার করে থাকেন।<br>▪ **ব্যবহার:** অফিস-আদালত, ব্যবসায়ী প্রতিষ্ঠান, শিক্ষা প্রতিষ্ঠান, ব্যক্তিগত সকল কাজে ব্যবহার করা হয়। |

## মাইক্রোকম্পিউটারের প্রকারভেদ

- ❑ মাইক্রো কম্পিউটার আবিষ্কারের ফলে স্বল্প মূল্যের কম্পিউটার বাজারজাত শুরু হয়।
- ❑ **বহনযোগ্যতার উপর ভিত্তি করে মাইক্রো কম্পিউটার বা পারসোনাল কম্পিউটার** - দুই প্রকার। যথা:

**ক. ডেস্কটপ কম্পিউটার**

**খ. পোর্টেবল কম্পিউটার:** ১) ল্যাপটপ বা নোটবুক, ২) ট্যাবলেট পিসি বা ট্যাব, ৩) হ্যান্ডহেল্ড বা পাম পিসি।

Part- A

| ক. ডেস্কটপ কম্পিউটার | |
|---|---|
| সংজ্ঞা | ডেস্ক বা টেবিলের উপর সকল যন্ত্র **যেমন:** মনিটর, কি-বোর্ড, মাউস এবং CPU রেখে যে মাইক্রো কম্পিউটার ব্যবহার করা যায়, তাকে ডেস্কটপ কম্পিউটার বলে। |
| বৈশিষ্ট্য | ▪ ওজন তুলনামূলকভাবে বেশি; সহজে বহন করা যায় না (Non-Portable).<br>▪ বিদ্যুৎ-এর ব্যাকআপ হিসেবে ব্যাটারি থাকে না। নষ্ট হলে সহজে ঠিক করা যায়, পার্টস আপগ্রেড করা যায়।<br>▪ **ব্যবহার:** সাধারণত ব্যক্তিগত কাজে কিংবা অফিস-আদালতে বেশি ব্যবহার করা হয়।<br>▪ **অসুবিধা:** তুলনামূলকভাবে বেশি বিদ্যুৎ খরচ হয়, ল্যাপটপের চেয়ে বেশি গরম হয়। |
| ডেস্কটপ কম্পিউটার | ▪ **বিশ্বের প্রথম ডেস্কটপ কম্পিউটার:** MITS Altair 8800 (১৯৭৫ সালে)।<br>✓ **তৈরি করে:** Altair (**প্রতিষ্ঠাতা:** হেনরি এডওয়ার্ড রবার্টস)। |
| উদাহরণ | ▪ আইবিএম পারসোনাল কম্পিউটার, অ্যাপল ইত্যাদি। |
| **খ. ল্যাপটপ বা নোটবুক** | |
| সংজ্ঞা | ল্যাপ (Lap) বা কোলের উপর রেখে কাজ করা যায় এমন বহনযোগ্য ছোট আকৃতির কম্পিউটারকে ল্যাপটপ বলে। |
| বৈশিষ্ট্য | ▪ **আকার:** এটাচি কেস (একটি ছোট, সমতল, অনমনীয়, নথি বহন করার জন্য ব্যবহৃত আয়তাকার কেস)-এর মতো।<br>▪ মাউসের পরিবর্তে টাচপ্যাড ব্যবহার করা যায়। টাচপ্যাড একটি ইনপুট ডিভাইস।<br>▪ ওজনে হালকা এবং সহজে বহন করা যায় তাই, 'ডেস্কটপের বিকল্প' হিসেবে ব্যবহার করা হয়।<br>▪ ডেস্কটপের তুলনায় বিদ্যুৎ খরচ কম এবং সরাসরি বিদ্যুৎ-এর সাথে যুক্ত করা ছাড়াও ব্যাটারির সাহায্যে কয়েক ঘণ্টা (২-৮ ঘণ্টা) চলে। ডেস্কটপের চেয়ে কম গরম হয়।<br>▪ **ল্যাপটপের ওজন:** ৭-১২ কেজি এবং **নোটবুকের ওজন:** ৩-৪ কেজি।<br>▪ **অসুবিধা:** দাম তুলনামূলকভাবে বেশি, তুলনামূলকভাবে কম টিকে, অনেক পার্টস আপগ্রেড করা যায় না।<br>▪ **PCMCIA (Personal Computer Memory Card International Association):** Notebook Standard. |
| ল্যাপটপ | ▪ **বাংলাদেশের তৈরি প্রথম ল্যাপটপ:** দোয়েল (১০ জুলাই, ২০১১)।<br>✓ **তৈরি করে:** বাংলাদেশের 'টেলিফোন শিল্প সংস্থা' (টেশিস)। বর্তমানে বাজারজাত বন্ধ রয়েছে।<br>✓ **দোয়েল ল্যাপটপটিতে যে অপারেটিং সিস্টেম ব্যবহৃত হয়:** Windows Embedded Compact (CE).<br>▪ **বাংলাদেশের তৈরি প্রথম সোলারচালিত ল্যাপটপ:** তালপাতা। ছোট আকৃতির তাই 'পকেট পিসি' বলা হয়।<br>✓ **প্রস্তুতকারক প্রতিষ্ঠান:** Data Soft System Ltd. (**প্রস্তুত করা হচ্ছে:** বঙ্গবন্ধু হাইটেক পার্কে)। |
| **গ. হ্যান্ডহেল্ড বা পামপিসি বা পামটপ** | |
| সংজ্ঞা | **পাম (Palm) শব্দের অর্থ:** হাতের তালু। হাতের তালুর মধ্যে রেখে কাজ করা যায় এমন সাইজের কম্পিউটারকে পামটপ কম্পিউটার বা পামপিসি বলে। |
| বৈশিষ্ট্য | ▪ **অপর নাম:** পকেট পিসি বা PDA (Personal Digital Assistants).<br>▪ সাধারণত পেনভিত্তিক ইনপুট ব্যবস্থা, হাতের লেখা শনাক্তকরণ ব্যবস্থা থাকে।<br>▪ পারসোনাল অর্গানাইজেশন এবং ওয়্যারল্যাস কমিউনিকেশন টুলস সন্নিবেশ করা থাকে।<br>▪ ২০০০ দশকের শেষের দিকে ট্যাবলেটের চাহিদা বৃদ্ধির ফলে পামপিসি বাজারজাত করা বন্ধ হয়ে যায়। |
| পাম পিসি | ▪ **বিশ্বের প্রথম পামটপ কম্পিউটার:** আটারি পোর্টফোলিও/DIP Pocket PC. **তৈরি করে:** IBM (১৯৮৯ সালে)। |

| ঘ. Tablet PC বা TAB | |
|---|---|
| বৈশিষ্ট্য | ▪ এক ধরনের মোবাইল কম্পিউটার যা অ্যান্ড্রয়েড এবং উইন্ডোজ অপারেটিং সিস্টেমের মাধ্যমে চালানো যায়।<br>▪ **আকার:** পকেট ক্যালকুলেটরের মতো।<br>▪ ভয়েস ইনপুট ব্যবস্থা থাকে, ভয়েসের মাধ্যমে কম্পিউটারকে নির্দেশনা দেওয়া হয়।<br>▪ **বিশেষত্ব:** হাতের টাচ-এর মাধ্যমে কাজ করে, লেখালেখির জন্য ভার্চুয়াল কি-বোর্ড ব্যবহার করা হয়। |

❑ মডেলের উপর ভিত্তি করে কম্পিউটারকে বিভিন্ন ভাগে ভাগ করা যায়। যেমন:

✓ AT&T (American Telephone & Telegraph Company)

✓ HP (Hewlett-Packard), IBM (International Business Machines) Corporation

✓ Apple, Asus, Dell, Samsung, Fugitso ইত্যাদি।

## Remove Confusion

❑ **প্রশ্ন: বিশ্বের প্রথম ল্যাপটপ কোনটি?** **A.** Epson **B.** Osborne-1

❑ **উত্তর: বিশ্বের প্রথম ল্যাপটপ** - Epson HX-20 (**পরিচিত:** HC-20 নামে)। ল্যাপটপটি বাজারে আসে - ১৯৮১ সালে (মতান্তরে ১৯৮০ সালে)। **তৈরি করে:** Epson (জাপানি কোম্পানি)। **মতান্তরে, বিশ্বের প্রথম ল্যাপটপ:** Osborne-1 (১৯৮১ সালে)। [**প্রস্তুতকারক:** Osborne Computer Corp.]

পরীক্ষায় 'বিশ্বের প্রথম ল্যাপটপ কোনটি' উত্তর করবেন? অপশনে Epson এবং Osborne-1 দুটি অপশনই থাকলে Epson উত্তর করবেন। অন্যথায়, অপশনে Epson এবং Osborne-1 যে অপশনটি থাকবে সেটি উত্তর হবে।

# পরিচ্ছেদ ০২ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **বিশ্বে সর্ব প্রথম মিনি কম্পিউটার কখন তৈরি করা হয়?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (মিটার টেস্টার): ২৩]
   **A.** ১৯৫৮ **B.** ১৯৬০
   **C.** ১৯৬৩ **D.** ১৯৬৫ Ⓑ

2. **ডিজিটাল কম্পিউটার কত প্রকার?** [BARC (কম্পিউটার অপারেটর): 21]
   ✍ **Answer:** ৪ প্রকার।

3. **এনালগ কম্পিউটারের ব্যবহার ক্ষেত্র নয় কোনটি?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
   **A.** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প **B.** পেট্রোলিয়াম শিল্প
   **C.** মুদ্রণ শিল্প **D.** রাসায়নিক শিল্প Ⓒ

4. **কোন কম্পিউটারের আবিষ্কারের ফলে অন্যান্য স্বল্প মূল্যের কম্পিউটারের বাজারজাত শুরু হয়েছে?** [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]
   **A.** মেইনফ্রেম কম্পিউটার **B.** মাইক্রো কম্পিউটার
   **C.** সুপার কম্পিউটার **D.** মাইক্রোপ্রসেসর Ⓑ

5. **পার্সোনাল কম্পিউটারের কারিগরি নাম কি?** [প্রতিরক্ষা মন্ত্রণালয় (সহকারী পরিচালক): ১৯]
   **A.** পিসি **B.** মেইনফ্রেম কম্পিউটার
   **C.** মাইক্রো কম্পিউটার **D.** আইবিএম Ⓒ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Analog signal is measured in-** [Rupali Bank (ANE): 21]
   **A.** Volt **B.** Hertz
   **C.** Digits **D.** WATTS Ⓐ

2. **PDA কী?** [BSC (SO) (Cancelled): 18]
   **A.** Protocol disk administrator
   **B.** Primary digital assistant
   **C.** Processor digital add-on
   **D.** Personal digital assistant Ⓓ

3. **কোনটি কম্পিউটারের প্রকারভেদ নয়?** [BB Officer (Cash): 16]
   **A.** maxframe **B.** mainframe
   **C.** mini **D.** notebook Ⓐ

4. **কোনটি মাইক্রো কম্পিউটার নয়?** [BB Officer (Cash):16]
   **A.** Tablet PCs **B.** Laptop PCs
   **C.** Desktop PCs **D.** কোনোটিই নয় Ⓓ

Part- A

5. **অ্যানালগ এবং ডিজিটাল কম্পিউটারের বৈশিষ্ট্যের সমন্বয় ঘটিয়ে তৈরি করা হয়েছে-** [BB Officer (Cash): 16]
A. ডিজিটাল কম্পিউটার B. হাইব্রিড কম্পিউটার
C. অ্যানালগ কম্পিউটার D. মেইনফ্রেম কম্পিউটার
Ⓑ

6. **মডেলের উপর ভিত্তি করে কম্পিউটারের প্রকারভেদ-** [BB Data Entry/ Control Operator: 16]
A. ডিজিটাল কম্পিউটার B. হাইব্রিড কম্পিউটার
C. অ্যানালগ কম্পিউটার D. AT কম্পিউটার
Ⓓ

7. **পোর্টেবল ডিভাইস হিসেবে অধিক গ্রহণযোগ্য কোনটি?** [Prime Bank (MTO): 13; The City Bank (PO): 11]
A. সুপার কম্পিউটার B. ওয়ার্কস্টেশন
C. ল্যাপটপ D. ডেস্কটপ
Ⓒ

**ব্যাখ্যা:** ডেস্কটপ এবং ল্যাপটপ উভয়ই মাইক্রো কম্পিউটার। ডেস্কটপ মাইক্রো কম্পিউটার হলেও ল্যাপটপের মতো পোর্টেবল ডিভাইস হিসেবে গ্রহণযোগ্য নয়।

8. **PCMCIA represents a standard for-** [Sonali Bank (Cash): 13]
A. Desktop Computer B. Mainframe
C. Minicomputer D. Notebook
Ⓓ

9. **মধ্যম সারির কম্পিউটার** - [Prime Bank (MTO): 13; City Bank (PO): 11]
A. PC B. মিনি কম্পিউটার
C. মেইনফ্রেম কম্পিউটার D. সুপার কম্পিউটার
Ⓑ

10. **Older computers were** - [City Bank Ltd. (PO): 11]
A. Analog B. Digital
C. Pipelined D. Parallel
Ⓐ

11. **নিচের কোনটি ডেস্কটপ কম্পিউটারের তুলনায় ল্যাপটপ কম্পিউটারের সুবিধা নির্দেশ করে?** [BKBL Cash: 10]
A. দীর্ঘায়ু B. কম শক্তি খরচ
C. অতি দ্রুততা D. উপরের সবগুলো
Ⓑ

12. **দ্রুতগামী কম্পিউটার** - [Sonali, Janata and Agrani Bank Cash Officer: 07]
A. সুপার কম্পিউটার B. মেইনফ্রেম কম্পিউটার
C. Notebook Computer D. মিনি কম্পিউটার
Ⓐ

13. **Super Computers are those which:** [Bank Alfalah Ltd. MTOs: 05]
A. Contain a large single chip
B. Can perform billions of calculations per second
C. Are found at thousands of places around the world
D. Are designed to process thousands of accounting applications
Ⓑ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **'দোয়েল' ল্যাপটপ প্রস্তুতকারী প্রতিষ্ঠান** - [চ.বি. 'F-2 ইউনিট' (বিজ্ঞান অনুষদ): 14-15]
A. বিটিআরসি B. বুয়েট
C. ইন্টেল কর্পোরেশন D. টেশিস
Ⓓ

2. **বাংলাদেশে তৈরি ল্যাপটপ** - [ঢাবি 'খ ইউনিট': 11-12; ববি 'খ ইউনিট': 12-13, 13-14; কুবি 'D ইউনিট': 12-13]
A. শাপলা B. দোয়েল
C. যমুনা D. এসার
Ⓑ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **পামপিসি কি?** [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২/৮ম বেসরকারি শিক্ষক- নিবন্ধন ও প্রত্যয়ন পরীক্ষা: 12]
A. ছোট কুকুর B. পবর্তারোহণ সামগ্রী
C. বাদ্যযন্ত্র D. ছোট কম্পিউটার
Ⓓ

# পরিচ্ছেদ ০৩ কম্পিউটারের ইতিহাস (History of Computer)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **কম্পিউটার কে আবিষ্কার করেন?** [২০তম বিসিএস]

A. উইলিয়াম অটরেড B. ব্লেইসি প্যাসকেল C. হাওয়ার্ড আইকন D. আবাকাস **Ans:** C

### অ্যাবাকাস থেকে অ্যানালগ কম্পিউটার

| যন্ত্রের নাম | যাত্রাকাল | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| অ্যাবাকাস (Abacus) | খ্রিষ্টপূর্ব ৩০০০ অব্দে | ▪ গাণিতিক হিসাব-নিকাশের জন্য ব্যবহৃত প্রথম যন্ত্র।<br>▪ **জাপানে অ্যাবাকাসের নাম:** Soroban এবং **রাশিয়ায় অ্যাবাকাসের নাম:** স্কোসিয়া।<br>▪ এখনও অ্যাবাকাস যন্ত্রটি চীন, জাপান ও রাশিয়াতে ব্যবহৃত হয়। |
| নেপিয়ার অস্থি (Napier's Bones) | ১৬১৪ সালে | ▪ **লগারিদম টেবিল আবিষ্কার করেন:** জন নেপিয়ার। [Probashi Kallayan Bank Ltd. (EO):19]<br>▪ লগারিদমভিত্তিক হিসাবকার্যের জন্য নেপিয়ার যে সংখ্যা চিহ্নিত দণ্ডগুলো ব্যবহার করেছিলেন সেগুলো 'নেপিয়ারের অস্থি বা দণ্ড' নামে পরিচিত।<br>▪ যন্ত্রটিতে মোট নয়টি করে সারিতে গাণিতিক সংখ্যা আড়াআড়ি সাজানো হতো।<br>▪ গুণ, ভাগ, বর্গমূল (Square Root), ঘনমূল (Cubic Root) নির্ণয় করা যেত। |
| স্লাইড রুল (Slide Rule) | ১৬২২ সালে | ▪ নেপিয়ারের পদ্ধতি ব্যবহার করে জার্মানির উইলিয়াম অট্রেড বৃত্তাকার স্লাইড রুল আবিষ্কার করেন। গুণ, ভাগ, বর্গমূল, লগারিদম, ত্রিকোণমিতিক হিসাবে ব্যবহৃত হতো। |
| ক্যালকুলেটর (Calculator) | ১৬৪২ সালে | ▪ **পৃথিবীর প্রথম ক্যালকুলেটর:** PASCALINE বা Pascal's Calculator.<br>✓ **তৈরি করেন:** ফরাসি গণিতবিদ Blaise Pascal (১৬৪২ সালে)।<br>▪ **পৃথিবীর প্রথম ডিজিটাল ক্যালকুলেটর:** Stepped Reckoner.<br>✓ সিলিণ্ডার আকৃতিবিশিষ্ট গিয়ার চালিত ক্যালকুলেটর।<br>✓ **তৈরি করেন:** জার্মান গণিতবিদ গটফ্রাইড উইলহেলম লাইবনিৎস (১৬৭৪ সালে)।<br>▪ **পৃথিবীর প্রথম হস্তচালিত বাণিজ্যিক ক্যালকুলেটর:** Arithmometer.<br>✓ **তৈরি করে:** টমাদ দ্য কলমার (১৮২০ সালে)। |
| পাঞ্চকার্ড (Punch Card) | ১৭৫০ সালে | ▪ **অপর নাম:** IBM Card/Hollerith Card. এক প্রকারের শক্ত কাগজের তৈরি কার্ড, যার উপরের ছিদ্রের উপস্থিতি ও অনুপস্থিতির ভিত্তিতে ডিজিটাল তথ্য প্রকাশ করে।<br>▪ ১৮০১ সালে ফ্রান্সের 'জোসেফ মেরী জেকার্ড' পাঞ্চকার্ড ব্যবহার শুরু করেন (বস্ত্রশিল্পে নকশা নিয়ন্ত্রণের জন্য)। ১৮৯০ সালের মার্কিন আদমশুমারি ব্যুরোতে হারম্যান হরিলিথ (IBM'র প্রতিষ্ঠাতা)-এর পাঞ্চকার্ড ব্যবহৃত হয়।<br>▪ **ব্যবহার:** পোশাক শিল্পে (উনবিংশ শতাব্দীতে ব্যাপকভাবে ব্যবহৃত হতো), বিংশ শতাব্দীতে ইউনিট রেকর্ড যন্ত্রে তথ্য ইনপুট, প্রক্রিয়াকরণ এবং সংরক্ষণের জন্য ব্যবহার করা হয়। |

Part- A

## অ্যানালগ কম্পিউটার (Analog Computer)

### ১. ডিফারেন্স ইঞ্জিন (Difference Engine)

- **আবিষ্কারক:** অধ্যাপক চার্লস ব্যাবেজ (নকশা তৈরি করেন - ১৮২২ সালে)। প্রথম স্বয়ংক্রিয় ও মেকানিক্যাল ক্যালকুলেটর।
- অধ্যাপক চার্লস ব্যাবেজ ডিফারেন্স ইঞ্জিনের কাজ সমাপ্ত করতে পারেন নি। ১৮৩৪ সালে চার্লস ব্যাবেজের নকশা ব্যবহার করে 'জর্জ এবং এডওয়ার্ড শুজ' পূর্ণাঙ্গ ডিফারেন্স ইঞ্জিন তৈরি করেন। জর্জ এবং এডওয়ার্ড শুজের তৈরি কম্পিউটারটিই ছিল প্রথম মুদ্রণক্ষমতাসম্পন্ন কম্পিউটার।



- **চার্লস ব্যাবেজের দু'শ জন্মবার্ষিকী উপলক্ষে একটি পূর্ণাঙ্গ 'ডিফারেন্স ইঞ্জিন' নির্মাণ করা হয় - ১৯৯১** সালে। **প্রদর্শনের জন্য সংরক্ষিত আছে:** যুক্তরাজ্যের 'বিজ্ঞান জাদুঘর'-এ।

### ২. অ্যানালাইটিক্যাল ইঞ্জিন (Analytical Engine)

- **আবিষ্কার করেন:** অধ্যাপক চার্লস ব্যাবেজ (১৮৪২ সালে)। সম্পূর্ণ অটোমেটিক এবং সব ধরনের গাণিতিক কাজে সক্ষম।
- **বিশেষত্ব:** হিসাবকার্যের নির্দেশসমূহ সংরক্ষণ করা হতো– পাঞ্চকার্ডে এবং কম্পিউটার সিস্টেমে প্রথম বাইনারি পদ্ধতি ব্যবহার করা হয়। কম্পিউটারটিতে প্রোগ্রাম করা এবং প্রোগ্রাম সংরক্ষণ করার ব্যবস্থা ছিল।
- **কম্পিউটারটির প্রোগ্রামার ছিলেন** – লেডি অ্যাডা অগাস্টা লাভলেস (বিশ্বের প্রথম কম্পিউটার প্রোগ্রামার)।
- উল্লেখ্য, অ্যানালাইটিক্যাল কম্পিউটারের মিল (Mill) এবং স্টোর (Store)-এর সাথে আধুনিক কম্পিউটারের যথাক্রমে সিপিইউ (CPU) এবং মেমোরির (Memory) সাদৃশ্য রয়েছে।
- **অংশ:** হিসাবকার্য এবং সংরক্ষণ করার অংশ – ২টি। যথা:
  - ✓ **মিল (Mill):** বস্ত্রশিল্পের সাদৃশ্য যা ব্যবহৃত হতো হিসেবের জন্য।
  - ✓ **স্টোর (Store):** সংখ্যা সূচিতকারী খাঁজকাটা চাকা।



## ডিজিটাল কম্পিউটার

### প্রথম কম্পিউটার

- **কম্পিউটার আবিষ্কার করেন:** ড. হাওয়ার্ড এইচ আইকেন (১৯৩০ সালে)।

### প্রথম ইলেকট্রনিক কম্পিউটার

| ইলেকট্রনিক কম্পিউটার | নাম | যাত্রাকাল | আবিষ্কারক |
|---|---|---|---|
| ইলেকট্রনিক ডিজিটাল কম্পিউটার | Mark-1 | ১৯৩০ | ড. হাওয়ার্ড এইচ আইকেন ও আইবিএম |
| পূর্ণাঙ্গ/সফল ইলেকট্রনিক কম্পিউটার | ENIAC-1 | ১৯৪৫ | অধ্যাপক ড. জন মাউসলি, প্রেসপার একার্ট |
| বাণিজ্যিক ভিত্তিতে তৈরি ইলেকট্রনিক কম্পিউটার | UNIVAC-1 | ১৯৫১ | |

### প্রোগ্রামবিশিষ্ট প্রথম কম্পিউটার

| প্রোগ্রামবিশিষ্ট কম্পিউটার | নাম | যাত্রাকাল | আবিষ্কারক |
|---|---|---|---|
| বাইনারি গণিত ভিত্তিক ইলেকট্রনিক কম্পিউটার | ABC | ১৯৩৯ | অধ্যাপক জন এটানাসফ, ক্লিফোর্ড বেরি |
| প্রোগ্রাম নিয়ন্ত্রিত ইলেকট্রনিক কম্পিউটার | Z3 (Zero 3) | ১৯৪১ | কনরাড জুসে (Konrad Zuse) |
| পূর্ণাঙ্গ সংরক্ষিত প্রোগ্রামবিশিষ্ট ইলেকট্রনিক কম্পিউটার | EDSAC | ১৯৪৯ | অধ্যাপক মরিস উইলকিস |

Part-A

## কম্পিউটারের প্রকারভেদ অনুসারে প্রথম কম্পিউটার

| কম্পিউটার প্রকারভেদ | তথ্যপ্রবাহ | কম্পিউটারের নাম |
|---|---|---|
| সুপার কম্পিউটার | বর্তমানে বিশ্বের সবচেয়ে দ্রুততম সুপার কম্পিউটার | ফ্রন্টিয়ার (Frontier) |
| | প্রথম/বাণিজ্যিকভাবে সফল প্রথম সুপার কম্পিউটার | CDC-6600 |
| মেইনফ্রেম কম্পিউটার | বিশ্বের প্রথম মেইনফ্রেম কম্পিউটার | Mark-1 |
| মিনি কম্পিউটার | বিশ্বের প্রথম মিনি কম্পিউটার | PDP-1 |
| | ট্রানজিস্টরভিত্তিক বিশ্বের প্রথম মিনি কম্পিউটার | PDP-8 |
| মাইক্রো কম্পিউটার | বিশ্বের প্রথম মাইক্রো কম্পিউটার/ডেস্কটপ কম্পিউটার | Altair 8800 |
| | বিশ্বের প্রথম ল্যাপটপ | Epson HX-20/HC-20 |
| | বিশ্বের প্রথম পামটপ কম্পিউটার | আটারি পোর্টফোলিও |
| কোয়ান্টাম কম্পিউটার | বিশ্বের প্রথম কোয়ান্টাম কম্পিউটার | জিউঝ্যাং |

## কম্পিউটারে যুক্ত বিশেষ ডিভাইস অনুসারে প্রথম কম্পিউটার

| অঙ্গসংগঠন | ক্ষেত্র | নাম | যাত্রাকাল | আবিষ্কারক |
|---|---|---|---|---|
| ভ্যাকুয়াম টিউব | প্রথম সম্পূর্ণ ইলেকট্রনিক ডিজিটাল কম্পিউটার | Colossus | ১৯৪৩ | টমি ফ্লাওয়ার্স, অ্যালান টিউরিং |
| ট্রানজিস্টর | প্রথম কম্পিউটার | TX-O | ১৯৫৬ | কেনেথ এইচ ওলসেন |
| | প্রথম মিনি কম্পিউটার | PDP-8 | ১৯৬৫ | Digital Equipment Cor. |
| IC চিপ | প্রথম কম্পিউটার | B2500 এবং B3500 | -------- | Burroughs Corporation |
| | প্রথম ডিজিটাল কম্পিউটার | IBM System 360 | -------- | জিন আমদাহল |
| মাইক্রোপ্রসেসর | প্রথম কম্পিউটার | Altair-8800 | ১৯৭৫ | হেনরি অ্যাডওয়ার্ড রবার্ট |

❑ **TX-O এর পূর্ণরূপ**: Transistorized Experimental computer zero. **PDP এর পূর্ণরূপ:** Programmed Data Processor.

## বাংলাদেশে কম্পিউটারের সূচনা

| কম্পিউটার মডেল | তথ্যপ্রবাহ |
|---|---|
| IBM-1620 | ▪ বাংলাদেশে স্থাপিত প্রথম কম্পিউটার (এটি একটি মেইনফ্রেম কম্পিউটার)।<br>▪ **স্থাপন করা হয়:** পরমাণু শক্তি কেন্দ্রে (১৯৬৪ সালে)।<br>▪ **বর্তমানে সংরক্ষিত রয়েছে:** জাতীয় বিজ্ঞান ও প্রযুক্তি জাদুঘর (আগারগাঁও, ঢাকা)। |
| IBM-360 | ▪ ১৯৬৯ সালে বাংলাদেশ পরিসংখ্যান ব্যুরোতে স্থাপিত কম্পিউটার। |
| IBM-1401 | ▪ ৬০'র দশকের শেষে তৎকালীন পাকিস্তান আমলে 'হাবিব ব্যাংক'-এ স্থাপিত কম্পিউটার। |
| IBM-1901 | ▪ **৬০'র দশকের শেষে বাংলাদেশের যে ব্যাংকে প্রথম কম্পিউটার স্থাপন করা হয়** – ইউনাইটেড ব্যাংকে। |
| IBM RS/6000 SP | ▪ **বাংলাদেশের প্রথম ও একমাত্র সুপার কম্পিউটার:** IBM RS (RISC System)/6000 SP. |
| দোয়েল | ▪ বাংলাদেশের তৈরি প্রথম ল্যাপটপ (১০ জুলাই, ২০১১)। |
| তালপাতা | ▪ বাংলাদেশের তৈরি প্রথম সোলারচালিত ল্যাপটপ। |

## কম্পিউটারের জনক

### অ্যানালগ কম্পিউটার ও ডিজিটাল কম্পিউটারের জনক

| ভিত্তি | জনক | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| কম্পিউটার/ অ্যানালগ কম্পিউটার | চার্লস ব্যাবেজ | ▪ **কম্পিউটারের জনক** – চার্লস ব্যাবেজ গণিতশাস্ত্রের অধ্যাপক ছিলেন।<br>▪ সর্বপ্রথম কম্পিউটার এবং কম্পিউটারের ডিজাইন সম্পর্কে ধারণা প্রদান করেন।<br>**কম্পিউটার বিজ্ঞানে চার্লস ব্যাবেজের অবদান**<br>▪ **আবিষ্কার:** Difference Engine (১৮২২) এবং Analytical Engine (১৮৪২)।<br>▪ পৃথিবীর প্রথম কম্পিউটিং মেশিন 'Analytical Engine' নামক যান্ত্রিক কম্পিউটার তৈরির নকশা করেন (১৮৩৩ সালে)। |
| আধুনিক কম্পিউটার | ভন নিউম্যান | ▪ আধুনিক কম্পিউটার সম্পর্কে ২টি ধারণা প্রদান করেন (১৯৪৫ সালে) যা 'সংরক্ষিত প্রোগ্রাম' নামে পরিচিত। **ধারণা ২টি হলো** -<br>1. কম্পিউটার যন্ত্রের জন্য বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহার করা যেতে পারে।<br>2. কম্পিউটার যন্ত্রের অভ্যন্তরেই ডেটা ও নির্বাহ সংকেত মজুত করা যেতে পারে। |
| | অ্যালান টুরিং | ▪ **যেসব ক্ষেত্রের জনক:** কম্পিউটার বিজ্ঞানের জনক/আধুনিক কম্পিউটারের জনক/ তাত্ত্বিক কম্পিউটার বিজ্ঞানের জনক/কৃত্রিম বুদ্ধিমত্তার জনক। |

### কম্পিউটারের প্রকারভেদে অনুসারে জনক

| কম্পিউটার | জনক | কম্পিউটার | জনক |
|---|---|---|---|
| **মেইনফ্রেম কম্পিউটার** | জিন আমদাহল | **সুপার কম্পিউটার** | সিমুর ক্র |
| **মিনি কম্পিউটার** | কেনেথ এইচ ওলসেন | **মাইক্রো কম্পিউটার** | হেনরি অ্যাডওয়ার্ড রবার্ট |

## কম্পিউটারের সংগঠন

### বিশ্বের প্রথম ও বৃহত্তম কম্পিউটার জাদুঘর




❖ **নাম:** Computer History Museum (CHM).

❖ **প্রতিষ্ঠাতা:** কেন ওলসেন, গর্ডন এবং গোয়েন বেল (**প্রতিষ্ঠিত হয়:** ১৯৭৫ সালে)।

❖ **অবস্থান:** মাউন্টেন ভিউ, ক্যালিফোর্নিয়া, যুক্তরাষ্ট্র।
(**প্রতিষ্ঠাকালীন অবস্থান:** বোস্টন, ম্যাসাচুসেটস, যুক্তরাষ্ট্র।)

## বাংলাদেশের কম্পিউটার সংশ্লিষ্ট সংগঠন

| সংগঠন | ধরন | প্রতিষ্ঠাকাল |
|---|---|---|
| **বাংলাদেশ কম্পিউটার সোসাইটি** | পেশাজীবী সংগঠন | ১৯৮৭ |
| **বাংলাদেশ কম্পিউটার কাউন্সিল (BCC)** | সরকারি প্রতিষ্ঠান | ১৯৯০ |
| **বাংলাদেশ কম্পিউটার সমিতি** | কম্পিউটার ব্যবসায়ী সংগঠন | ১৯৯২ |
| **BASIS (বেসিস)** | সফটওয়্যার ও তথ্যপ্রযুক্তি ব্যবসা প্রতিষ্ঠানসমূহের সংস্থা | ১৯৯৭ |

- **BCC (Bangladesh Computer Council):** বাংলাদেশের কম্পিউটার ও তথ্য প্রযুক্তি বিষয়ক নিয়ন্ত্রণ সংস্থা।
- **BCC-এর প্রধান কাজ:** দেশের কম্পিউটার ও তথ্যপ্রযুক্তি খাতের কার্যকর ও পদ্ধতিগত বৃদ্ধি নিশ্চিতকরণে নীতি প্রণয়ন।
- **BASIS-এর পূর্ণরূপ:** Bangladesh Association of Software and Information Services.

## বাংলাদেশের কম্পিউটার সংশ্লিষ্ট অন্যান্য তথ্য

| নাম | অবস্থান/ধরন | প্রতিষ্ঠাকাল |
|---|---|---|
| কম্পিউটার বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগ | বাংলাদেশ প্রকৌশল ও প্রযুক্তি বিশ্ববিদ্যালয় (BUET) | ১৯৮৪ |
| কম্পিউটার জগৎ | বাংলা ভাষায় প্রকাশিত প্রথম কম্পিউটার বিষয়ক মাসিক পত্রিকা | ১৯৯১ |

## Remove Confusion

- **প্রশ্ন: বাংলাদেশের প্রথম কম্পিউটার বিষয়ক মাসিক পত্রিকা কোনটি?** **A.** কম্পিউটার জগৎ **B.** কম্পিউটার বিচিত্রা
- **উত্তর:** কম্পিউটার জগৎ - একটি কম্পিউটার বিষয়ক মাসিক পত্রিকা। ২০১২ সালে 'কম্পিউটার জগৎ' পত্রিকার নাম পরিবর্তন করে 'কম্পিউটার বিচিত্রা' নাম রাখা করা হয়। কম্পিউটার বিচিত্রা'র বিষয়বস্তু আইটি ও টেলিকম (এটি বাংলাদেশের প্রথম আইটি এবং টেলিকম বিষয়ক মাসিক পত্রিকা)। **সুতরাং,** বাংলাদেশের প্রথম কম্পিউটার বিষয়ক মাসিক পত্রিকা 'কম্পিউটার জগৎ' এবং প্রথম 'আইটি ও টেলিকম' বিষয়ক মাসিক পত্রিকা 'কম্পিউটার বিচিত্রা'।

- **প্রশ্ন: আধুনিক কম্পিউটারের জনক কে?** **A.** ভন নিউম্যান **B.** অ্যালান টুরিং **C.** চার্লস ব্যাবেজ
- **উত্তর:** সঠিক উত্তরটি অপশনের উপর নির্ভর করবে। অপশনে ভন নিউম্যান ও অ্যালান টুরিং ২টি-ই থাকলে উত্তর হবে ভন নিউম্যান; যদি অপশনে ভন নিউম্যান না থাকে সেক্ষেত্রে উত্তর হবে অ্যালান টুরিং। বর্তমানে কিছু কিছু নিয়োগ পরীক্ষায় আধুনিক কম্পিউটারের জনক অপশনে চার্লস ব্যাবেজ থাকে; কিন্তু 'ভন নিউম্যান/অ্যালান টুরিং' না থাকে, তখন চার্লস ব্যাবেজ উত্তর করবেন।
  **আধুনিক কম্পিউটারের জনক:** চার্লস ব্যাবেজ *[রেফারেন্স: তথ্য ও যোগাযোগ প্রযুক্তি নবম-দশম শ্রেণি]*

- **ভুল উত্তর: বিশ্বের প্রথম ও একমাত্র কম্পিউটার জাদুঘর যুক্তরাষ্ট্রের আটলান্টায় অবস্থিত।**
- **সঠিক উত্তর: বিশ্বের প্রথম কম্পিউটার জাদুঘর** - Computer History Museum (CHM); অবস্থান: ক্যালিফোর্নিয়া, যুক্তরাষ্ট্র। **উল্লেখ্য,** যুক্তরাষ্ট্রের আটলান্টার জর্জিয়ার রোজওয়েলে অবস্থিত কম্পিউটার জাদুঘরের নাম: 'The Computer Museum of America'(প্রতিষ্ঠিত হয়: ২০১৯ সালে)। এটি বিশ্বের একমাত্র কম্পিউটার জাদুঘর নয়।

## পরিচ্ছেদ ০৩ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **ABACUS কোন দেশে আবিষ্কৃত হয়েছিল?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
   **A.** আমেরিকা **B.** চীন
   **C.** জাপান **D.** কোরিয়া Ⓑ
2. **আই.বি.এম. ১৬২০ কম্পিউটার কী ধরনের কম্পিউটার?** [BARC (কম্পিউটার অপারেটর): 21]
   **Answer:** মেইনফ্রেম কম্পিউটার।
3. **সর্বপ্রথম বাণিজ্যিক ভিত্তিতে তৈরি ইলেকট্রনিক কম্পিউটার কোনটি?** [BARC (কম্পিউটার অপারেটর): 21]
   **Answer:** UNIVAC.
4. **বিশ্বের প্রথম স্বয়ংক্রিয় গণনা যন্ত্রের নাম কি?** [BARC (কম্পিউটার অপারেটর): 21]
   **Answer:** Atanasoff-Berry Computer (ABC)..
5. **কোন কম্পিউটার পরিমাপের ভিত্তিতে কাজ করে?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
   **A.** এনালগ **B.** ডিজিটাল
   **C.** হাইব্রিড **D.** কোনোটিই নয় Ⓐ

6. **পৃথিবীর প্রথম সংরক্ষিত প্রোগ্রাম বিশিষ্ট ইলেকট্রনিক কম্পিউটারের নাম কি?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]

A. Z-3 B. UNIVAC-1
C. EDSAC D. Mark-1 Ⓒ

7. **Weight of ENIAC was-** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]

A. 20 tons B. 30 tons
C. 40 tons D. 50 tons Ⓑ

8. **বাংলাদেশ কম্পিউটার কাউন্সিল কত সালে প্রতিষ্ঠিত হয়?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]

A. ১৯৮৮ B. ১৯৮৯
C. ১৯৯০ D. ১৯৯১ Ⓒ

9. **বাংলাদেশের প্রথম কম্পিউটার মডেল কী ছিল?** [পররাষ্ট্র মন্ত্রণালয় (প্রশাসনিক কর্মকর্তা): ১৯/ বাংলাদেশ ডাক বিভাগ (মেইল অপারেটর): ১৯]

A. IBM 360 B. IBM 1024
C. IBM 1620 D. IBM 2048 Ⓒ

10. **বাংলাদেশের কোন ব্যাংক সর্বপ্রথম কম্পিউটার স্থাপন করে?** [স্থানীয় সরকার, পল্লী উন্নয়ন ও সমবায় মন্ত্রণালয়ের সহকারী প্রকৌশলী: 17]

A. সোনালী ব্যাংক B. রূপালী ব্যাংক
C. ইউনাইটেড ব্যাংক D. জনতা ব্যাংক Ⓒ

11. **IC চিপ দিয়ে তৈরি প্রথম ডিজিটাল কম্পিউটার** - [প্রাক. প্রা. সহ. শিক্ষক: 14 (পুনঃগৃহীত ১৭ জেলা)]

A. Intel 4004 B. DDP-1
C. Mark-1 D. IBM-1600 সিরিজ

**Note:** সঠিক উত্তর নেই। IC চিপ দিয়ে তৈরি প্রথম ডিজিটাল কম্পিউটার – IBM System 360 (IC চিপ দিয়ে তৈরি প্রথম কম্পিউটার – B2500 এবং B3500). প্রথম IC (Integrate circuit) হলো Intel-4004.

12. **বাংলাদেশের প্রথম কম্পিউটার বর্তমানে কোথায় সংরক্ষিত আছে?** [স্থানীয় সরকার মন্ত্রণালয়ের সহকারী প্রকৌশলী (সিভিল): 17]

A. ঢাকা বিশ্ববিদ্যালয়ে
B. বাংলাদেশ কম্পিউটার কাউন্সিলে
C. জাতীয় জাদুঘরে
D. জাতীয় বিজ্ঞান ও প্রযুক্তি জাদুঘরে Ⓓ

13. **কম্পিউটারের জনক কে?** [NSI (ওয়্যারলেস অপারেটর): ২১/NSI (সহকারী পরিচালক): 17]

A. প্যাসকেল B. নেপিয়ার
C. ব্যাবেজ D. মুনার Ⓒ

14. **বাংলাদেশে প্রস্তুত ল্যাপটপ কম্পিউটারের নাম কি?** [CGDF-এর কার্যালয়ের অধীন অডিটর: 14; BSB (জুনিয়র অ্যাসিসটেন্ট অফিসার):14]

A. স্ট্রবেরি B. ময়না
C. দোয়েল D. চড়ুই Ⓒ

15. **'অ্যাবাকাস' কী?** [স্বরাষ্ট্র মন্ত্রণালয়ের বহিরাগমন ও পাসপোর্ট অধিদপ্তরের সহকারী পরিচালক: 11]

A. এক প্রকার সুমিষ্ট ফল
B. ল্যাটিন আমেরিকার একটি ক্ষুদ্র দেশ
C. এক প্রকার গণনা যন্ত্র
D. হাঁস-মুরগির ভাইরাসঘটিত একটি রোগ Ⓒ

16. **বিশ্বের প্রথম ও একমাত্র কম্পিউটার জাদুঘরটি অবস্থিত** - [তথ্য মন্ত্রণালয়ের অধীনে তথ্য অফিসার: 05]

A. যুক্তরাষ্ট্র B. যুক্তরাজ্য
C. জাপান D. কানাডা Ⓐ

**Note: বিশ্বের প্রথম ও বৃহত্তম কম্পিউটার জাদুঘর** - Computer History Museum (CHM). **প্রতিষ্ঠিত হয়: ১৯৭৫** সালে। **CHM-এর বর্তমান অবস্থান:** মাউন্টেন ভিউ, ক্যালিফোর্নিয়া, যুক্তরাষ্ট্র। উল্লেখ্য, এটিই বিশ্বের একমাত্র কম্পিউটার জাদুঘর নয়।

17. **বাংলাদেশের প্রথম ডিজিটাল কম্পিউটার পত্রিকার নাম কি?** [প্রাথমিক বিদ্যালয় সহকারী শিক্ষক (চট্টগ্রাম বিভাগ): 03]

A. কম্পিউটার জগৎ B. আইটিকম
C. কম্পিউটার বিচিত্রা D. কম্পিউটার নিউজ Ⓐ

18. **প্রথম যান্ত্রিক ক্যালকুলেটর তৈরি করেন** - [গণমাধ্যম ইনস্টিটিউট (AD):সহকারী পরিচালক: 01]

A. চার্লস ব্যাবেজ B. লাইবনিৎস
C. জর্জ বুল D. ডরফেল্ট Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Who is the father of modern computer?** [Pubali Bank (TAJO Cash):19]
A. Charles Babbage B. Alan Turing
C. Simur Cray D. Augusta Adamin Ⓑ

2. **Who is father of Computer?** [IFIC Bank (TSO): 19]
A. Alan Turing B. Charles Babbage
C. Simmur Cray D. Augusta Ada Ⓑ

3. **বিশ্বের প্রথম ডিজিটাল ইলেকট্রনিক কম্পিউটার কোনটি?** [Janata Bank (EO): 17]
A. ENIAC B. Mark-1
C. ABC D. Z3 Ⓑ

4. **বিশ্বের প্রথম মিনি কম্পিউটারের নাম কি?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21/RADB (Cashier): 17]
A. পিপিডি-1 B. ডিপিপি-1
C. ডিপিডি-1 D. পিডিপি-1 Ⓓ

5. **বিশ্বের প্রথম ক্যালকুলেটিং ডিভাইস কোনটি?** [DBBL (MTO): 12]
A. Differential Engine B. Abacus
C. Analog Calculator D. Clock Ⓑ

6. **বিশ্বের প্রথম কম্পিউটিং মেশিনের ডিজাইনার কে?** [IFIC Bank (PO): 11]
A. John Von Neumann B. Sir Issac Newton
C. Charles Babbage D. Bill Gates Ⓒ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **অ্যাবাকাস দিয়ে কি করা হয়?** [ঢাবি 'খ' ইউনিট': 15-16]
A. গাণিতিক হিসাব B. রোগ নির্ণয়
C. জ্বর মাপা D. ওজন মাপা Ⓐ

2. **বিশ্বের সর্বপ্রথম ইলেকট্রনিক কম্পিউটার** - [জবি 'বি ইউনিট': 14-15]
A. IBM B. Macintosh
C. Laptop D. ENIAC Ⓓ

**ব্যাখ্যা:** প্রদত্ত অপশনগুলোর মধ্য থেকে প্রথম ইলেকট্রনিক কম্পিউটার – ENIAC. তবে, বিশ্বের প্রথম ইলেকট্রনিক কম্পিউটার – Mark -1 (১৯৩০ সালে)।
**বিশ্বের প্রথম পূর্ণাজ/সফল ইলেকট্রনিক কম্পিউটার** – ENIAC-1 (১৯৪৫ সালে)।

4. **চার্লস ব্যাবেজ কোন বিষয়ের অধ্যাপক ছিলেন?** [চবি 'B ইউনিট (কলা ও মানববিদ্যা অনুষদ)': 15-16]
A. সমাজবিজ্ঞান B. গণিতশাস্ত্র
C. পদার্থবিদ্যা D. মনোবিজ্ঞান Ⓑ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **বিশ্বের সর্বপ্রথম ইলেকট্রনিক কম্পিউটার** - [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/NSI (AD): 21/ চবি 'F ইউনিট: 13-14/পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]
A. ENIAC B. EDVAC
C. UNIVAC D. IBM Ⓐ

**ব্যাখ্যা:** প্রদত্ত অপশনগুলোর মধ্য থেকে বিশ্বের প্রথম ইলেকট্রনিক কম্পিউটার – ENIAC.

2. **আধুনিক কম্পিউটারের জনক বলা হয় কাকে?** [IBBL (Field Officer): 22/NSI (অফিস সহায়ক): ২১/পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]
A. চার্লস ব্যাবেজ B. স্টিফেন হকিন্স
C. জর্জ বুশ D. ডর ফেল্ট Ⓐ

**Note:** কম্পিউটারের জনক - চার্লস ব্যাবেজ এবং আধুনিক কম্পিউটারের জনক - জন ভন নিউম্যান এবং অ্যালান টুরিং।
- আধুনিক কম্পিউটারের জনক – চার্লস ব্যাবেজ [রেফারেন্স: তথ্য ও যোগাযোগ প্রযুক্তি (নবম-দশম শ্রেণি)]।
- খেয়াল রাখতে হবে, অপশনে 'অ্যালান টুরিং' এবং 'জন ভন নিউম্যান' না থাকলে উত্তর হবে - চার্লস ব্যাবেজ।



# পরিচ্ছেদ ০৪ কম্পিউটার প্রজন্ম (Computer Generation)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. EDSAC কম্পিউটার-এ ডেটা সংরক্ষণের জন্য কী ধরনের মেমোরি ব্যবহার হতো? [৩৭তম বিসিএস]
   A. RAM B. ROM C. Mercury Delay Lines D. Registors **Ans: C**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. পঞ্চম প্রজন্মের কম্পিউটারের কাঙ্ক্ষিত বৈশিষ্ট্য লিখুন। [৩৫তম বিসিএস]
2. ৬ষ্ঠ প্রজন্মের কম্পিউটারের বৈশিষ্ট্য লিখুন। [৩৪তম বিসিএস]
3. পঞ্চম প্রজন্ম কম্পিউটার বলতে কী বুঝায়? এর বৈশিষ্ট্যগুলো লিখুন। [৩৩তম/৩০তম বিসিএস]

## কম্পিউটার প্রজন্মের বৈশিষ্ট্য

❖ **কম্পিউটার প্রজন্ম (Computer Generation):** কম্পিউটারের বিবর্তনের ইতিহাসকে কয়েকটি ধাপে ভাগ করা যায়। এক একটি ধাপকে কম্পিউটারের প্রজন্ম বলে। কম্পিউটার প্রজন্ম ভাগ করা হয় – যান্ত্রিক পরিবর্তন ও উন্নয়নের ভিত্তিতে।

❖ কম্পিউটারের বিশেষ যন্ত্র (ভ্যাকুয়াম টিউব, ট্রানজিস্টর, আইসি, মাইক্রোপ্রসেসর) এক-একটি প্রজন্ম নির্দেশ করে।

### বিশেষ যন্ত্রের ভিত্তিতে কম্পিউটার প্রজন্ম

| প্রজন্ম | যন্ত্রাংশ | সাল | আবিষ্কারক | কোম্পানি |
|---|---|---|---|---|
| প্রথম | বায়ুশূন্য (ভ্যাকুয়াম) টিউব/ভাল্ব | ১৯০৪ | জন অ্যামব্রোজ ফ্লেমিং | ---------------- |
| দ্বিতীয় | ট্রানজিস্টর (Transistor) | ১৯৪৭ | জন বারডিন, উইলিয়াম বি শকলে, ওয়াল্টার ব্রাটেইন | বেল ল্যাবরেটরি, যুক্তরাষ্ট্র |
| তৃতীয় | I.C. (Intergrated Circuit) | ১৯৫৮ | জ্যাক কেলভি, রবার্ট নয়েস | ফেয়ার চাইল্ড সেমিকণ্ডাক্টর, যুক্তরাষ্ট্র |
| চতুর্থ | মাইক্রোপ্রসেসর (Microprocessor) | ১৯৭১ | ড. টেড হফ | ইনটেল করপোরেশন, যুক্তরাষ্ট্র |

### ট্রানজিস্টর (Transistor)

❖ দুটি অর্ধপরিবাহী ডায়োডের সংযোগে গঠিত অর্ধপরিবাহী ট্রায়োডকে ট্রানজিস্টর বলে।

❖ **ব্যবহার:** ইলেকট্রিক সিগন্যালকে বর্ধিত করতে এবং ইলেকট্রিক নিয়ন্ত্রিত সুইচ হিসেবে ট্রানজিস্টর ব্যবহার করা হয়।

❖ ট্রানজিস্টর আবিষ্কারের মাধ্যমে ইলেকট্রনিক্সের যাত্রা হয়। কম্পিউটারের গাঠনিক উপাদান হিসেবে ট্রানজিস্টর ব্যবহৃত হয়।

❖ **গঠন:** ট্রানজিস্টর অর্ধপরিবাহী (Semiconductor) দ্বারা তৈরি করা হয়। **যেমন:** সিলিকন (Si), জার্মেনিয়াম (Ge) ইত্যাদি।

❖ **সবচেয়ে বেশি সেমিকন্ডাক্টর তৈরি হয় – চীনে। সিলিকন ভ্যালি (Silicon Valley) অবস্থিত:** ক্যালিফোর্নিয়া, যুক্তরাষ্ট্র।

❖ **কম্পিউটারের মূল মেমোরি তৈরি করা হয় –** সিলিকন দিয়ে।

### Integrated Circuit (IC)

❖ **অপর নাম** – Chip. আণুবীক্ষণিক ইলেকট্রনিক্স (যেমন: Transistor, Resistor, Capacitor) সার্কিট তৈরি করার সময় সেমিকন্ডাক্টর চিপের উপর স্থাপনকৃত ছোট সার্কিটকে ইন্টিগ্রেটেড সার্কিট বলে।

❖ Integrated Circuit (IC) সিলিকনের টুকরার উপর তৈরি অতি ক্ষুদ্র বর্তনী।

❖ **গঠন:** IC ট্রানজিস্টর, রেজিস্টার, ক্যাপাসিটর নিয়ে IC গঠিত হয়।

❖ **IC Chips** – সিলিকনের তৈরি। **Primary Ingredient in Computer Chips – Silicon.**

❖ তৃতীয় প্রজন্ম থেকে কম্পিউটারে IC এর ব্যবহার শুরু হয়। আধুনিক কম্পিউটারের দ্রুত অগ্রগতির মূলে রয়েছে IC.

❖ **প্রধান চিপ:** ২ ধরনের। **যথা:** ১. Primary Memory Chip, ২. Microprocessor Chip.

## একনজরে বিভিন্ন প্রজন্মে IC (Integrated Circuit)

| প্রজন্ম | IC (Integrated Circuit) |
|---|---|
| তৃতীয় প্রজন্ম | SSI (Small Scale Integration), MSI (Medium Scale Integration) |
| চতুর্থ প্রজন্ম | LSI (Large Scale Integration), VLSI (Very Large Scale Integration) } Microprocessor |
| পঞ্চম প্রজন্ম | ULSI (Ultra Large Scale Integration) } Microprocessor |

## বিভিন্ন প্রজন্মের কম্পিউটারের বৈশিষ্ট্যসমূহ

### প্রথম প্রজন্ম (First Generation -1G): ১৯৪৫-৫২



- **সংখ্যা পদ্ধতি:** কম্পিউটার দশমিক সংখ্যা পদ্ধতিতে কাজ করে।
- **I/O:** ইনপুট ও আউটপুটের জন্য 'পাঞ্চ কার্ড' ও 'ম্যাগনেটিক টেপ' ব্যবহার করা হয়।
- **মেমোরির উপাদান:** ইলেকট্রনিক বর্তনীর চুম্বকীয় ড্রাম।
- **ডেটা সংরক্ষণের মাধ্যম:** ইলেক্ট্রোস্ট্যাটিক টিউব বা Mercury delay line.
- **প্রোগ্রামিং ভাষা:** মেশিন ভাষা ('পাগ বোর্ড' দিয়ে প্রোগ্রাম চালনা করা হতো)।
- **SPEED:** তথ্য ধারণক্ষমতা সীমিত ফলে এটি ধীর গতিতে প্রসেসিং-এর কাজ করে।
- **অসুবিধা:** আকার ও আয়তন অনেক বড়, রক্ষণাবেক্ষণ ব্যয় বেশি, নির্ভরশীলতা কম, দ্রুত গরম হয়ে যেত (পানি ঢেলে ঠাণ্ডা করার প্রয়োজন হতো), অত্যধিক বিদ্যুৎ শক্তি (প্রতি ঘণ্টায় ১৫০ কিলোওয়াট) খরচ হতো।
- **উদাহরণ:** ENIAC, EDSAC, UNIVAC-1, MARK, IBM-650 (সর্বাধিক জনপ্রিয়তা প্রাপ্ত প্রথম প্রজন্মের কম্পিউটার), IBM-704, IBM-709 ইত্যাদি।

### দ্বিতীয় প্রজন্ম (Second Generation – 2G): ১৯৫২-৬৪



- **I/O:** ইনপুট ও আউটপুট ডিভাইসের উন্নয়ন হয়। মডিউলার ডিজাইন ব্যবহার করে সার্কিটের প্রধান প্রধান ইউনিটগুলো আলাদা বোর্ডে তৈরি করা হয়। **ডেটা স্থানান্তর মাধ্যম:** টেলিফোন লাইন।
- **মেমোরির উপাদান:** ম্যাগনেটিক (চুম্বকীয়) কোর/ডিস্ক।
- **SPEED:** কার্য সম্পাদন গতির উন্নতি করা হয়। **দ্বিতীয় প্রজন্মে প্রোগ্রামিং ভাষা:**
  - ✓ **Low Level Language:** অ্যাসেম্বলি ভাষা (Assembly Language) ব্যবহৃত হয়।
  - ✓ **High Level Language:** প্রচলন শুরু হয়। যেমন: FORTRAN, COBOL.
- **সুবিধা (প্রথম প্রজন্মের তুলনায়):** আকৃতি সংকোচন হয়, তাপমাত্রা সমস্যার সমাধান করা হয়, দ্রুতগতিসম্পন্ন এবং দামে সস্তা; বিদ্যুৎ খরচ কম হয় এবং সময়ও কম লাগে।
- **উদাহরণ:** IBM-1400, IBM-1401, CDC-1604, RCA-501, NCR-300, Honeywell 200, GE 200, IBM-1600, IBM-1620 (বাংলাদেশের প্রথম কম্পিউটার) ইত্যাদি।

### তৃতীয় প্রজন্ম (Third Generation – 3G): ১৯৬৫-৭১



- **I/O:** ভিডিও ডিসপ্লে ইউনিট, দ্রুতগতিসম্পন্ন লাইন প্রিন্টার ইত্যাদি আউটপুট ডিভাইস প্রচলন।
- **মেমোরির উপাদান:** সেমিকন্ডাক্টর (অর্ধপরিবাহী) মেমোরি উদ্ভব ও বিকাশ হয়।
- **IC:** Small Scale Integration (SSI), Medium Scale Integration (MSI).
  - ✓ বিভিন্ন ধরনের মেমোরির (**যেমন:** Hard Disk drive, Floppy Disk drive) প্রচলন হয়।
- **SPEED:** প্রসেসিং স্পিড ও কর্মক্ষমতা ব্যাপক বৃদ্ধি পায়।
- **প্রোগ্রামিং ভাষা:** উচ্চতর ভাষার উন্নয়ন ও ব্যবহার শুরু হয়। কম্পিউটারসমূহে বিভিন্ন ধরনের প্রোগ্রামিং করার ব্যবস্থা ছিল।

Part-A

❖ সুবিধা (দ্বিতীয় প্রজন্মের তুলনায়): আকারে ছোট, সহজে বহন করা যায় এবং দাম কম ও বিদ্যুৎশক্তি কম খরচ হয়।

❖ উদাহরণ: IBM-370, IBM-360, IBM-350, PDP-8, PDP-2, GE-600 ইত্যাদি।

## চতুর্থ প্রজন্ম (Fourth Generation – 4G): ১৯৭১-১৯৮০



❖ I/O: বিভিন্ন ধরনের ইনপুট ও আউটপুট ডিভাইসের আবির্ভাব হয়।

❖ প্রোগ্রামিং ভাষা: উন্নত ধরনের High Level প্রোগ্রামিং ল্যাংগুয়েজের উদ্ভব হয়।

❖ সফটওয়্যার: অপারেটিং সিস্টেম ও অ্যাপ্লিকেশন সফটওয়্যারের ব্যবহার শুরু হয়।

❖ মেমোরির উপাদান: Large Scale Integration (LSI) ও Very Large Scale Integration (VLSI)-এর ব্যবহার শুরু হয়। ধারণক্ষমতা: ধারণক্ষমতা বৃদ্ধি পায়।

❖ প্রসেসিং (Processing): মাইক্রোপ্রসেসরের ব্যবহার শুরু হয়। ফলে প্রক্রিয়াকরণের গতি বৃদ্ধি পায়।

❖ চতুর্থ প্রজন্মে হাইপার থ্রেডিং প্রযুক্তির উদ্ভব ও প্যারালাল প্রসেসিং নিয়ে গবেষণা শুরু হয়।

❖ সুবিধা (তৃতীয় প্রজন্মের তুলনায়): বিদ্যুৎ শক্তি কম খরচ হয়। আকারে ছোট, সহজে বহনযোগ্য। ব্যাটারি দিয়ে চালনা করা যায় (যেমন: ল্যাপটপ)। নির্ভরযোগ্যতা বৃদ্ধি পায়।

❖ বিশেষত্ব: চতুর্থ প্রজন্মের বিশেষ আবিষ্কার - www, HTML, iPod ইত্যাদি।

❖ উদাহরণ: IBM-3033, HP-3000, IBM-4341, TRS-40, IBM PC ইত্যাদি।

## পঞ্চম প্রজন্ম (Fifth Generation – 5G): ১৯৮১ – বর্তমান



❖ বিশেষত্ব: কৃত্রিম বুদ্ধিমত্তা। ওপেন সোর্স ভিত্তিক বিভিন্ন প্রোগ্রামের ব্যবহার শুরু হয়।

❖ SPEED: প্যারালাল প্রসেসরের ব্যবহার শুরু হয়, অপারেটিং সিস্টেম ডেভেলপ করা হয়।

❖ কম্পিউটার বর্তনীতে অপটিক্যাল ফাইবারের ব্যবহার শুরু হয়।

❖ প্রতি সেকেন্ডে ১০ থেকে ১৫০ কোটি লজিক সিদ্ধান্ত নিতে পারবে।

❖ নেটওয়ার্ক (যেমন: LAN, WAN), ইন্টারনেট ব্যবহারের মাধ্যমে ব্যক্তিগতভাবে কম্পিউটার ব্যবহার।

❖ পঞ্চম প্রজন্মের বিশেষ বৈশিষ্ট্য:

✓ কৃত্রিম বুদ্ধিমত্তা থাকবে, যেকোনো বিষয়ে চিন্তাভাবনা, বিচার-বিশ্লেষণ করার ক্ষমতা থাকবে।

✓ মানুষের কণ্ঠস্বর শনাক্তকরণসহ সেই কণ্ঠস্বর অনুধাবন করে কাজ করার ক্ষমতা থাকবে।

✓ স্বয়ংক্রিয় অনুবাদ করার ক্ষমতা থাকবে। অধিক শক্তিশালী মাইক্রোপ্রসেসর থাকবে।

✓ বিপুল শক্তিসম্পন্ন সুপার কম্পিউটারের উন্নয়ন ঘটবে।

❖ উদাহরণ: DEV VAX-780, Intel iPSC-1 ইত্যাদি।

## ষষ্ঠ প্রজন্মের কম্পিউটার (ভবিষ্যৎ প্রজন্মের কম্পিউটার)

❑ ষষ্ঠ প্রজন্মের কম্পিউটারসমূহের উল্লেখযোগ্য বৈশিষ্ট্য:

১. ষষ্ঠ প্রজন্মের কম্পিউটারসমূহের কৃত্রিম বুদ্ধিমত্তা থাকবে।

২. পরিবেশ থেকে শিখবে এবং পরবর্তীতে শেখা জ্ঞানকে কাজে লাগাতে পারবে।

৩. বুদ্ধিমত্তা ও কাজকর্ম মানুষের সাথে মিল সম্পন্ন হবে যদিও তা মানুষের মত হবে না।

৪. কম্পিউটারের ক্ষমতা হবে বর্তমান প্রচলিত কম্পিউটারের চেয়ে অনেক বেশি।

৫. বহু মাইক্রোপ্রসেসর বিশিষ্ট একীভূত বর্তনী থাকবে এবং বর্তনীতে Optical Fibre ব্যবহার হবে।

৬. মেমোরি: চৌম্বক মেমোরির ব্যবহার করা হবে এবং মেমোরির ধারণক্ষমতার অনেক বাড়বে।

## বিভিন্ন প্রজন্মের কম্পিউটার

| কম্পিউটার | তথ্যপ্রবাহ |
|---|---|
| Mark-1 (১৯৩০ সালে) | ❑ প্রথম প্রজন্মের প্রথম কম্পিউটার। Mark-1 কম্পিউটারটিতে তড়িৎযান্ত্রিক রিলে (তড়িৎ চালিত সুইচ বা চাবি)-এর উপর ভিত্তি করে তৈরি করা হয়। উল্লেখ্য, প্রথম প্রজন্মের কম্পিউটার হলেও কোনো ভ্যাকুয়াম টিউব ব্যবহার করা হয় নি। Mark-1 দশমিক পদ্ধতি ব্যবহার করে প্রতি সেকেন্ডে তিনটি যোগ, প্রতি ছয় সেকেন্ডে একটি গুণ ও প্রতি ১২ সেকেন্ডে একটি ভাগ করতে পারে। |
| ABC (১৯৩৯ সালে) | ❑ আবিষ্কারক অধ্যাপক John Vincent Atanasoff এবং তার ছাত্র Clifford Berry-এই দুইজনের নামানুসারে Atanasoff-Berry Computer (ABC) কম্পিউটারের নামকরণ করা হয়। প্রথম স্বয়ংক্রিয় ইলেকট্রনিক/ডিজিটাল কম্পিউটার। |
| ENIAC (১৯৪৬ সালে) | ❑ **পূর্ণরূপ:** Electronic Numerical Integrator and Computer. সাধারণের উদ্দেশ্যে প্রথম কম্পিউটার। প্রতি সেকেন্ডে ৫০০০ যোগ অথবা ৩৫০টি গুণ করা যেত। এই কম্পিউটারে ৭০ হাজার রেজিস্টার, ১৯ হাজার ভ্যাকুয়াম টিউব ব্যবহার করা হয়। ওজন: ৩০ টন (৩০ ফুট থেকে ৫০ ফুট জায়গা দখল করত) এবং প্রতি ঘণ্টায় ১৫০ কিলোওয়াট বিদ্যুৎ শক্তি ব্যয় হতো। প্রোগ্রাম সংরক্ষণের ব্যবস্থা ছিল না। |
| Manchester Mark-I | ❑ সর্বপ্রথম সক্রিয় সংরক্ষিত প্রোগ্রাম নির্বাহকারী ডিজিটাল কম্পিউটার (১৯৪৮ সালে)। |
| EDSAC (১৯৪৯ সালে) | ❑ **পূর্ণরূপ:** Electronic Delay Storage Automatic Calculator. EDSAC কম্পিউটারে ডেটা সংরক্ষণের জন্য 'Mercury Delay Lines' মেমোরি ব্যবহার করা হতো। |
| EDVAC (১৯৪৯ সালে) | ❑ **পূর্ণরূপ:** Electronic Discrete Variable Automatic Computer. **আবিষ্কারক:** অধ্যাপক ড. জন মাউসলি, প্রেসপার একার্ট। ENIAC-1 এর অনুরূপ একটি ইলেকট্রনিক ডিজিটাল কম্পিউটার। কিন্তু EDVAC-এ প্রোগ্রাম সংরক্ষণ ও রক্ষিত প্রোগ্রাম পুনর্বার নির্বাহের ব্যবস্থা ছিল। উল্লেখ্য, EDVAC ভন নিউম্যান তত্ত্ব ব্যবহার করে তৈরিকৃত একটি ইলেকট্রনিক কম্পিউটার। |
| UNIVAC (১৯৫১ সালে) | ❑ **পূর্ণরূপ:** Universal Automatic Computer. ৫ হাজার টিউবের সমন্বয়ে নির্মিত; প্রতি সেকেন্ডে ৮৩৩০ বার যোগ, ৫৫৫ বার গুণকার্য করতে সক্ষম। |
| IBM 701 | ❑ 'Defence Calculator' নামে পরিচিত (১৯৫২ সালে)। |
| IBM 650 | ❑ বাণিজ্যিক ভিত্তিতে তৈরি প্রথম সফল কম্পিউটার এবং ব্যাপক জনপ্রিয়তা লাভ করে (১৯৫৩ সালে)। |
| PDP-1 | ❑ মনিটর ও কী-বোর্ডসহ প্রথম বাণিজ্যিক কম্পিউটার (১৯৬০ সালে)। |
| IBM 7030 | ❑ **তৈরি করা হয়:** ১৯৬১ সালে। |
| IBM 360 | ❑ কম্পিউটার জগতের নতুন স্ট্যান্ডার্ড সূচনা করে (১৯৬৪ সালে)। |
| Altair 8800 | ❑ Intel 8080 মাইক্রোপ্রসেসর, ২৫৬ বাইটের মেমোরি; কী-বোর্ড বা মনিটর ছিল না (১৯৭৫ সালে)। |
| ❑ **Toy Story:** সর্বপ্রথম সম্পূর্ণভাবে কম্পিউটারে নির্মিত পূর্ণদৈর্ঘ্য ছায়াছবি (১৯৯৫ সালে)। | |

Part-A

# পরিচ্ছেদ ০৪ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **বর্তমানে ব্যবহৃত কম্পিউটার কোন প্রজন্মের?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (মিটার টেস্টার): ২৩/দুর্নীতি দমন কমিশন (সহকারী পরিচালক): ২০]
A. ৩য় B. ৪র্থ
C. ৫ম D. ৬ষ্ঠ Ⓑ

**ব্যাখ্যা:** প্রশ্নে বর্তমানে ব্যবহৃত কম্পিউটার প্রজন্মের কথা উল্লেখ করায় উত্তর হবে চতুর্থ প্রজন্ম। তবে প্রশ্নে যদি বলা হতো বর্তমানে কম্পিউটারের কোন প্রজন্ম চলছে? তাহলে উত্তর হতো পঞ্চম প্রজন্ম।

2. **কৃত্রিম বুদ্ধিমত্তা কোন প্রজন্মের বৈশিষ্ট্য?** [বাংলাদেশ গ্যাস ফিল্ড (Sub-Asst. Engg.): ২১]
A. ২য় B. ৩য়
C. ৪র্থ D. ৫ম Ⓓ

3. **Mark-1 কোন প্রজন্মের কম্পিউটার?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
A. First B. Second
C. Third D. Fourth Ⓐ

4. **কম্পিউটারের প্রজন্ম কয়টি?** [NSI (Junior Field Officer): 21]
A. ৩টি B. ৪টি
C. ৫টি D. ৬টি Ⓒ

5. **পঞ্চম প্রজন্ম কী?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
A. System Knowledge B. Programming
C. Artificial intelligence
D. VVLS Ⓒ

6. **VLSI-এর পূর্ণরূপ-** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
A. Very Large System Integration
B. Very Large Scale Integration
C. Very Long System Integration
D. Very Long System Input Ⓑ

7. **প্রথম প্রজন্মের প্রথম কম্পিউটার কোনটি?** [পররাষ্ট্র মন্ত্রণালয়ের সহকারী সাইফার কর্মকর্তা: 17]
A. UNIVAC-1 B. IBM-705
C. IBM-650 D. IBM-702 Ⓐ

**Note:** প্রদত্ত অপশনসমূহের মধ্যে প্রথম প্রজন্মের প্রথম দিকের কম্পিউটার UNIVAC-1.

8. **3G বলতে কি বোঝায়?** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ডের উপ-সহকারী: 12]
A. Third Gravity B. Third Generation
C. Third Global D. Third Game Ⓑ

9. **প্রথম প্রজন্মের কম্পিউটারে ব্যবহৃত হয় -** [গণমাধ্যম ইনস্টিটিউট (AD): 01]
A. ট্রানজিস্টর B. আইসি
C. মাইক্রোপ্রসেসর D. বায়ুশূন্য ভাল্ব Ⓓ

10. **পঞ্চম প্রজন্মের কম্পিউটারের প্রধান বিশেষত্ব -** [গণমাধ্যম ইনস্টিটিউট (AD): 01]
A. বৃহৎ সহায়ক স্মৃতি B. কৃত্রিম বুদ্ধিমত্তা
C. প্যারালাল প্রসেসিং D. বহনযোগ্যতা Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **সিলিকন ভ্যালি কোথায় অবস্থিত?** [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২]
A. যুক্তরাষ্ট্র B. যুক্তরাজ্য
C. কানাডা D. জার্মানি Ⓐ

2. **Chips are made up of millions of tiny parts/switches known as-** [BB (AD): 21/Agrani Bank Ltd. (SO): 13]
A. etches B. transistors
C. charges D. electrons Ⓑ

3. **In which generation, the microprocessor was introduced in the computer system?** [SPCL (AM): 21]
A. Second Generation B. Third Generation
C. Fourth Generation D. Fifth Generation Ⓒ

4. **...... are introduced in Fourth Generation Computer:** [Combined 4 Banks (Officer General):2019]
A. Microprocessors B. Vacuum Tubes
C. Integrated Circutis D. None Ⓐ

5. **ENIAC কম্পিউটারের অভ্যন্তরীণ মেমোরিতে কতগুলো নাম্বার সংরক্ষণ করা যেত?** [BB Data Entry/Control Operator: 16]
A. 100 B. 20
C. 80 D. 40

**Note:** সঠিক উত্তর নেই। ENIAC-এর মাধ্যমে প্রতি সেকেন্ডে ৫০০০টি যোগ এবং ৩৫০টি গুণ করা যেত। তবে এ কম্পিউটারে প্রোগ্রাম সংরক্ষণের কোনো ব্যবস্থা ছিল না।

6. **কম্পিউটারের তৃতীয় প্রজন্মে কোন ধরনের IC ব্যবহার করা হয়?** [BB Asst. Director: 16]
A. MSI B. SSI
C. LSI D. Both A and B Ⓓ

7. **প্রথম প্রজন্মের অধিক জনপ্রিয় কম্পিউটার কোনটি?** [BB Data Entry/ Control Operator: 16]
A. IBM 1650 B. IBM 360
C. IBM 1130 D. IBM 2700

**Note:** সঠিক উত্তর নেই। সর্বাধিক জনপ্রিয় প্রথম প্রজন্মের কম্পিউটার - IBM-650 (বিক্রির দিক থেকেও শীর্ষে ছিল। IC ভিত্তিক প্রথম ডিজিটাল কম্পিউটার IBM-360 মডেলের কম্পিউটারটিও ব্যাপক জনপ্রিয়তা লাভ করেছিল। কিন্তু IBM-360 ছিল তৃতীয় প্রজন্মের কম্পিউটার।

8. **What natural element is the primary ingredient in computer chips?** [Pubali Bank (SO): 13]
A. Silicon B. Carbon
C. Iron D. Uranium Ⓐ

9. **কম্পিউটারের কোন প্রজন্মে প্রথম IC Chip ব্যবহার করা হয়?** [DBBL PO: 12]
A. Second B. Third
C. Fourth D. Fifth Ⓑ

10. **কম্পিউটারের কোন প্রজন্মে www, HTML, DVD, ipod ইত্যাদি আবিষ্কার করা হয়?** [City Bank Ltd. PO: 11]
A. 3rd B. 4th
C. 5th D. 6th Ⓑ

11. **IC chips used in computers are made of -** [Mercantile Bank (PO): 10]
A. Copper B. Lead
C. Silicon D. Iron Ⓒ

## পরিচ্ছেদ ০৫ এমবেডেড কম্পিউটার (Embedded Computers)

### বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

#### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **এমবেডেড সিস্টেমে সাধারণত কোন ধরনের মেমোরি ব্যবহৃত হয়?** [৪৫তম বিসিএস]
A. RAM B. হার্ডডিস্ক C. ফ্লাশ মেমোরি D. অপটিকাল ডিস্ক ড্রাইভ **Ans: C**

### এমবেডেড কম্পিউটার (Embedded Computer)

❖ একটি বৃহৎ কম্পিউটিং যন্ত্র যা যান্ত্রিক বা ইলেকট্রনিক্স যন্ত্রের অংশ হিসেবে ফাংশন দ্বারা কার্য সম্পাদন করে।
❖ **গঠন:** একটি কম্পিউটার সিস্টেম যা মাইক্রোপ্রসেসর, মেমোরি এবং ইনপুট/আউটপুট ডিভাইস নিয়ে গঠিত।
১. একটি মাইক্রোপ্রসেসর বোর্ড
২. **প্রোগ্রাম সংবলিত মেমোরি:** রম (ROM), ফ্লাশ মেমোরি (Flash Memory)
❖ **উদাহরণ:** একটি ব্যাংকের ATM মেশিনে ৫০০০ টাকা (নির্দিষ্ট অর্থ) নির্দেশ করে কমান্ড দেওয়া হলো। ঐ নির্দিষ্ট অর্থ বের হবার সাথে সাথে ATM বন্ধ হয়ে যাবে। স্বয়ংক্রিয়ভাবে বন্ধ হয়ে যাওয়ার কাজটি করে - এমবেডেড কম্পিউটার।

**সাধারণ কম্পিউটার ও এমবেডেড কম্পিউটারের মধ্যকার পার্থক্য**

| তত্ত্ব | সাধারণ কম্পিউটার | এমবেডেড কম্পিউটার |
|---|---|---|
| অংশবিশেষ | সাধারণ কম্পিউটার একটি পরিপূর্ণ যন্ত্র। | এমবেডেড সিস্টেম একটি পরিপূর্ণ যন্ত্রের অংশ। |
| কাজ | একাধিক প্রোগ্রাম/সফটওয়্যার ইনস্টল করে একই সাথে একাধিক কাজ করা যায়। | শুধুমাত্র নির্দিষ্ট প্রোগ্রাম/সফটওয়্যার ইনস্টল করা থাকে এবং ঐ প্রোগ্রামেরই কাজ সম্পাদন করে। |
| বিদ্যুৎ | বিদ্যুৎ খরচ বেশি | বিদ্যুৎ সাশ্রয়ী |
| উদাহরণ | ল্যাপটপ, ডেস্কটপ ইত্যাদি | ATM, মাদারবোর্ড, রাউটার, মোবাইল ইত্যাদি |

❖ **বিশ্বের প্রথম এমবেডেড কম্পিউটার:** Apollo Guidance Computer.
- **তৈরি করেন:** ড. চার্লস স্টার্ক ড্রপার (১৯৬৫ সালে) - Massachusetts Institute of Technology (MIT)-তে.

❖ **আধুনিক এমবেডেড সিস্টেম:** মাইক্রোকন্ট্রোলার ব্যবহার করা হয়। **যেমন:** কম্পিউটারের CPU-এর Integrated Memory.
❖ কম্পিউটারের অভ্যন্তরীণ প্রত্যেকটি যন্ত্রাংশ এক একটি এমবেডেড কম্পিউটার হিসেবে কাজ করে। **যেমন:** কম্পিউটারের মাদারবোর্ড। কারণ, একটি মাদারবোর্ডের মধ্যে রয়েছে - মাইক্রোপ্রসেসর, ফ্লাশ মেমোরি (ROM) এবং RAM.

## অধিক ব্যবহৃত এমবেডেড সিস্টেম – Automated Teller Machine (ATM)

- উদ্ভাবক: স্কটল্যান্ডের অধিবাসী জন শেফার্ড ব্যারন।
- ব্যাংকিং খাতে অধিক পরিমাণে ATM ব্যবহার করা হয়।
- ATM-এ কার্ডের মাধ্যমে যেসব সেবা পাওয়া যায় – ক্রেডিট কার্ড, ডেবিট কার্ড, ভিসা কার্ড।
- প্রথম ATM স্থাপন করা হয়: লন্ডনের বার্কলেস ব্যাংকের এনফিল্ড শাখায় (২৭ জুন, ১৯৬৭)।
- বাংলাদেশে প্রথম ATM মেশিন চালু করে: স্ট্যান্ডার্ড চার্টার্ড ব্যাংক (১৯৯৪ সালে)।
- বাংলাদেশে সবচেয়ে বেশি ATM মেশিন রয়েছে – ডাচ্ বাংলা ব্যাংকের।

## পরিচ্ছেদ ০৫ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. অটোমেটেড টেলার মেশিন কোন ক্ষেত্রে ব্যবহার করা হয়ে থাকে? [PKSF (সহকারী ব্যবস্থাপক): ২৩/৬ষ্ঠ বিজেএস (সহকারী জজ) 11]
A. ব্যাংকিং কার্যক্রমের জন্য
B. বিমানের টিকিট ক্রয়ের জন্য
C. মেট্রোরেলের টিকিট ক্রয়ের জন্য
D. কোনোটিই নয় (A)

2. এমবেডেড সিস্টেম জনপ্রিয়তার কারণ? [খাদ্য অধিদপ্তরের খাদ্য পরিদর্শক/উপ-খাদ্য পরিদর্শক 14; PSC সহকারী পরিচালক 14]
A. দামে সস্তা B. আকার ছোট
C. বিদ্যুৎ খরচ কম D. সবগুলো (D)

3. এমবেডেড সিস্টেমে বিদ্যুৎ খরচ - [সমাজসেবা অধিদপ্তরের সমাজসেবা অফিসার 13; ৫ম জুডিশিয়াল সার্ভিস (সহকারী জজ) 03]
A. কম (low) B. বেশি (many) (A)
C. নগণ্য (a few) D. কোনোটিই নয় (none)

4. আধুনিক এমবেডড সিস্টেমে কিসের ব্যবহার পরিলক্ষিত হয়? [বহিরাগমন পাসপোর্ট অধিদপ্তরের সহকারী পরিচালক 05]
A. চিপস B. প্রসেসর
C. মাইক্রোপ্রসেসর D. মাইক্রোকন্ট্রোলার (D)

5. এমবেডেড সিস্টেমে ব্যবহৃত হয় কোনটি? [খাদ্য অধিদপ্তরের খাদ্য পরিদর্শক/উপ-খাদ্য পরিদর্শক 02]
A. রাউটার (Router) B. মোবাইল ফোন
C. ATM D. সবগুলো (All) (D)

### বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. ATM-এর পূর্ণরূপ কী? [Premier Bank Limited (TO/JO/Cash): 22/IBBL (Field Officer): 22/জনশক্তি, কর্মসংস্থান ও প্রশিক্ষণ ব্যুরোর ইন্সট্রাক্টর:18/ ঢাবি 'চ' ইউনিট: 17-18]
A. Auto Timing Machine
B. Automated Teller Machine
C. Auto Touch Mobile
D. Automatic Talking Mobile (B)

2. ATM-বুথ বহির্ভূত সেবা - [রা.বি. (D ইউনিট): 13-14]
A. ক্রেডিট কার্ড B. অনলাইন ব্যাংকিং
C. ডেবিট কার্ড D. ভিসা কার্ড (B)

ব্যাখ্যা: ATM বুথ থেকে কার্ড (Debit Card, Credit Card, Visa Card)-এর মাধ্যমে নগদ টাকা উত্তোলন, ব্যালেন্স অনুসন্ধানসহ বিভিন্ন ধরনের সুবিধা পাওয়া যায়। কিন্তু অনলাইন ব্যাংকিং-এর মতো সেবা পাওয়া যায় না।

## অধ্যায়-০১ অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ – পঞ্চম পরিচ্ছেদ)

01. কম্পিউটারের বৈশিষ্ট্যের সাথে সংশ্লিষ্ট নয়-
A. Accuracy B. Reliability
C. Dilligence D. Low Speed

02. আধুনিক কম্পিউটারের CPU-এর সাথে অ্যানালাইটিক্যাল কম্পিউটারের কোন অংশের মিল রয়েছে?
A. Mill B. Store
C. Milling D. Storage

03. কম্পিউটারে প্রথম মাইক্রোপ্রসেসর ব্যবহৃত হয় কোন প্রজন্মে?
A. প্রথম B. দ্বিতীয়
C. তৃতীয় D. চতুর্থ

04. এমবেডেড সিস্টেমের জনপ্রিয়তার কারণ-
A. দামে সস্তা B. আকারে ছোট
C. বিদ্যুৎ খরচ কম D. সবগুলো

05. কোন ব্যাংকে সর্বপ্রথম কম্পিউটার স্থাপন করা হয়?
A. সোনালী ব্যাংক B. হাবীব ব্যাংক
C. ইউনাইটেড ব্যাংক D. জনতা ব্যাংক

06. বাংলাদেশের প্রথম কম্পিউটার প্রোগ্রামার কে?
A. হানিফউদ্দিন মিয়া B. শাহেদা মুস্তাফিজ
C. চার্লস ব্যাবেজ D. লেডি অগাস্টা লাভলেস

07. বিশ্বের প্রথম স্বয়ংক্রিয় ডিজিটাল কম্পিউটার কোনটি?
A. ABC B. Z3
C. EDSAC D. EDVAC

08. Analytical Computer-এর ক্ষেত্রে নিচের কোন তথ্যটি সঠিক নয়?
A. হিসাব সংরক্ষণ করা হতো পাঞ্চকার্ডে
B. বাইনারি কোড ব্যবহার করা হয়
C. Mill অংশ বর্তমান কম্পিউটারের Memory
D. আবিষ্কারক অধ্যাপক চার্লস ব্যাবেজ

09. মিনি কম্পিউটারের জনক কে?
A. কেনেথ এইচ ওলসেন B. জিন আমদাহল
C. সিমুর ক্রে D. হেনরি এডওয়ার্ড রবার্ট

10. বাণিজ্যিকভাবে প্রথম সফল সুপার কম্পিউটার কোনটি?
A. ABC B. CDC
C. UNIVAC D. IBM

11. অ্যান্ড্রয়েড অপারেটিং সিস্টেমের মাধ্যমে চালানো যায়-
A. ডেস্কটপ B. ল্যাপটপ
C. ট্যাব D. কোনোটিই নয়

12. বিশ্বের বৃহত্তম কম্পিউটার জাদুঘর কোথায় অবস্থিত?
A. আলাস্কা B. ক্যালিফোর্নিয়া
C. ম্যাসাচুসেটস D. আটলান্টা

13. বাংলাদেশের প্রথম আইটি ম্যাগাজিন কোনটি?
A. কম্পিউটার জগত B. কম্পিউটার বিচিত্রা
C. টেক বিশ্ব D. কম্পিউটার প্রযুক্তি

14. আধুনিক কম্পিউটারের 'সংরক্ষিত প্রোগ্রাম তত্ত্বের ধারণা' প্রদান করেন-
A. চার্লস ব্যাবেজ B. অ্যালান টুরিং
C. ভন নিউম্যান D. জিন আমদাহল

15. পৃথিবীর প্রথম ডিজিটাল ক্যালকুলেটর কোনটি?
A. PASCALINE B. Blaisemeter
C. Arithmometer D. Stepped Reckoner

16. প্রথম প্রজন্মের কম্পিউটারের তুলনায় দ্বিতীয় প্রজন্মের কম্পিউটারে উন্নতি হয়-
A. বিদ্যুৎ শক্তি বেশি খরচ হয়
B. অত্যধিক গরম হয়ে যাওয়া
C. ইপুট ও আউটপুট ডিভাইসের উন্নয়ন
D. কোনোটিই নয়

17. কোন প্রজন্মের কম্পিউটারে প্রথম ট্রানজিস্টর ব্যবহার করা হয়?
A. প্রথম B. দ্বিতীয়
C. তৃতীয় D. চতুর্থ

18. Integrated Circuit-এর আবিষ্কারক কোম্পানি কোনটি?
A. বেল ল্যাবরেটরি B. রয়েল রাডার
C. ইনটেল করপোরেশন D. কোনটিই নয়

19. চতুর্থ প্রজন্মের কম্পিউটারের অন্যতম বৈশিষ্ট্য কোনটি?
A. উন্নত প্রোগ্রামিং ভাষার ব্যবহার শুরু
B. সর্বপ্রথম IC-এর ব্যবহার শুরু
C. ম্যাগনেটিক ডিস্ক ব্যবহার শুরু
D. O/S এর ব্যবহার শুরু

20. কম্পিউটারের সুবিধা-
A. নির্ভরযোগ্য, ধীর
B. প্রচুর ডেটা সঞ্চয় ক্ষমতা
C. ভুল সমাধান করে D. অনমনীয়

21. Mark-1 কম্পিউটারে ডেটা সংরক্ষণের মাধ্যম হিসেবে ব্যবহৃত হয়-
A. RAM
B. ROM
C. Mercury Delay Lines
D. Registors

**Answer**

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| 1. D | 2. A | 3. D | 4. D | 5. B | 6. A | 7. A | 8. C | 9. A |
| 10. B | 11. C | 12. B | 13. B | 14. C | 15. D | 16. C | 17. B | 18. D |
| 19. D | 20. B | 21. C | ------- | ------- | ------- | ------- | ------- | ------- |

Part-A

**22. বাংলাদেশের কম্পিউটার সংশ্লিষ্ট 'পেশাজীবী সংগঠন' কোনটি?**
A. বাংলাদেশ কম্পিউটার সোসাইটি
B. বাংলাদেশ কম্পিউটার কাউন্সিল
C. বাংলাদেশ কম্পিউটার সমিতি
D. BASIS (বেসিস)

**23. কোন প্রজন্মের কম্পিউটারসমূহের স্বয়ংক্রিয় অনুবাদ করার ক্ষমতা রয়েছে?**
A. First B. Third
C. Fourth D. Fifth

**24. চতুর্থ প্রজন্মে কোন ধরনের IC ব্যবহার করা হয়?**
A. LSI B. MSI
C. VLSI D. A+C

**25. পরমাণুর গঠন প্রকৃতি নির্ণয়ের জন্য কোন ধরনের কম্পিউটার ব্যবহার করা সুবিধাজনক?**
A. অ্যানালগ B. হাইব্রিড
C. মেইনফ্রেম D. মিনিফ্রেম

**26. বিশ্বের প্রথম ল্যাপটপ কোনটি?**
A. HC-10 B. HC-20
C. HC-30 D. HC-40

**27. কম্পিউটারের গতিকে তুলনা করা হয় –**
A. বিদ্যুৎ গতির সাথে B. মানুষের গতির সাথে
C. ঘোড়ার গতির সাথে D. আলোর গতির সাথে

**28. ল্যাপটপের প্রধান অসুবিধা কোনটি?**
A. সহজে বহনযোগ্য B. ওজনে হালকা
C. পার্টস আপগ্রেড করা যায় না
D. বিদ্যুৎ খরচ কম

**29. এমবেডেড কম্পিউটার একটি কম্পিউটার সিস্টেম যা গঠিত হয়-**
A. মাইক্রোপ্রসেসর B. মেমোরি
C. ইনপুট/আউটপুট D. সবগুলোর সমন্বয়ে

**30. Transistor আবিষ্কৃত হয় কত সালে?**
A. ১৯৪৭ সালে B. ১৯৪৮ সালে
C. ১৯৪৯ সালে D. ১৯৫০ সালে

**31. বাংলাদেশের সুপার কম্পিউটারের সংখ্যা-**
A. ১টি B. ২টি
C. ১০০টি D. অনেক

**32. হাইব্রিড কম্পিউটারে ডেটা সংগ্রহ করা হয়-**
A. ডিজিটাল প্রক্রিয়ায় B. অ্যানালগ প্রক্রিয়ায়
C. মিশ্র প্রক্রিয়ায় D. কোনোটিই নয়

**33. বাংলাদেশের তৈরি প্রথম সোলারচালিত ল্যাপটপ 'তালপাতা' তৈরি করে-**
A. Telephone Shilpo Songstha
B. Data Soft System Ltd.
C. BUET
D. BASIS

**34. মডেলের উপর ভিত্তি করে কম্পিউটারের প্রকারভেদ-**
A. ডিজিটাল কম্পিউটার B. হাইব্রিড কম্পিউটার
C. অ্যানালগ কম্পিউটার D. AT কম্পিউটার

**35. কম্পিউটারের পারঙ্গমতার নিয়ামক কোনটি?**
A. ধীরগতিতে কাজ B. নিজস্ব বুদ্ধিমত্তা
C. স্বল্প ধারণক্ষমতা D. নির্ভুলতা

**36. প্রথম মুদ্রণক্ষমতাসম্পন্ন কম্পিউটার তৈরি করা হয় কত সালে?**
A. ১৮২২ সালে B. ১৮৩৩ সালে
C. ১৮৩৪ সালে D. ১৮৪২ সালে

**37. নিচের কোনটি কম্পিউটারের পারঙ্গমতার নিয়ামকের সাথে সংশ্লিষ্ট নয়?**
A. বিশ্বাসযোগ্যতা B. বহুমুখিতা
C. যুক্তিমূলক সিদ্ধান্ত D. ভুল ফলাফল প্রদান

**38. প্রথম প্রজন্মের কম্পিউটারের প্রধান অসুবিধা কোনটি?**
A. দ্রুত উত্তপ্ত হওয়া B. কম ধারণক্ষমতা
C. বিশাল আকার D. দশমিক সংখ্যা পদ্ধতি

**Answer**

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| 22. A | 23. D | 24. D | 25. B | 26. B | 27. D | 28. C | 29. D | 30. A |
| 31. A | 32. B | 33. B | 34. D | 35. D | 36. C | 37. D | 38. A | ----- |

39. GIGO কি?
A. ভুল ইনপুটে সঠিক তথ্য
B. ভুল ইনপুটে ভুল তথ্য
C. সঠিক ইনপুটে ভুল তথ্য
D. সঠিক ইনপুটে সঠিক তথ্য

40. সাধারণ কম্পিউটার এবং এমবেডেড কম্পিউটারের প্রধান পার্থক্য -
A. গঠনে B. কাজে
C. খরচে D. উপরের সবগুলো

41. প্রথম প্রজন্মের কোন কম্পিউটারটিতে ভ্যাকুয়াম টিউব ব্যবহার করা হয় নি?
A. Mark-1 B. ENIAC-1
C. ABC D. EDSAC

42. একাধিক ইনপুট ও আউটপুট ডিভাইস ব্যবহৃত হয় –
A. সুপার কম্পিউটারে B. মিনি কম্পিউটারে
C. অ্যানালগ কম্পিউটারে D. মেইনফ্রেম কম্পিউটারে

43. 'মধ্যম সারির কম্পিউটার' হিসেবে পরিচিত-
A. সুপার কম্পিউটার B.মেইনফ্রেম কম্পিউটার
C. মিনি কম্পিউটার D. মাইক্রোকম্পিউটার

44. এমবেডেড সিস্টেমে সাধারণত কোন ধরনের মেমোরি ব্যবহৃত হয়? [৪৫তম বিসিএস]
A. RAM B. হার্ডডিস্ক
C. ফ্লাশ মেমোরি D. অপটিকাল ডিস্ক ড্রাইভ

45. বাংলাদেশ কম্পিউটার সোসাইটি কোন ধরনের প্রতিষ্ঠান?
A. সরকারি প্রতিষ্ঠান B. পেশাজীবী সংগঠন
C. সফটওয়্যার কোম্পানি D. হার্ডওয়্যার কোম্পানি

46. 'অ্যাবাকাস' কি?
A. এক প্রকারের সুমিষ্ট ফল
B. এক ধরনের কম্পিউটার সংগঠন
C. এক প্রকারের গণনা যন্ত্র
D. একটি ল্যাপটপের নাম

47. বিশ্বের প্রথম ইলেকট্রনিক কম্পিউটার কোনটি?
A. ABC B. EDSAC
C. ENIAC D. UNIVAC

48. কোন প্রজন্মে সেমিকন্ডাক্টর মেমোরির উদ্ভব হয়?
A. প্রথম B. দ্বিতীয়
C. তৃতীয় D. চতুর্থ

49. পঞ্চম প্রজন্মের কম্পিউটারের প্রধান বিশেষত্ব-
A. বৃহৎ সহায়ক স্মৃতি B. কৃত্রিম বুদ্ধিমত্তা
C. প্যারালাল প্রসেসিং D. বহনযোগ্যতা

50. 'টাইম শেয়ারিং পদ্ধতি' ব্যবহার করা হয়-
A. মেইনফ্রেম কম্পিউটার B. মিনি কম্পিউটার
C. ল্যাপটপ D. ডেস্কটপ

51. আধুনিক এমবেডেড সিস্টেমে কিসের ব্যবহার পরিলক্ষিত হয়-
A. চিপ B. প্রসেসর
C. মাইক্রোপ্রসেসর D. মাইক্রোকন্ট্রোলার

**Answer**

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| 39. B | 40. D | 41. A | 42. B | 43. C | 44. C | 45. B | 46. C | 47. A |
| 48. C | 49. B | 50. A | 51. D | ------ | ------ | ------ | ------ | ------ |

Part-A

# অধ্যায় ০২ কম্পিউটারের অঙ্গসংগঠন

## BCS Question Analysis

### Part – A: হার্ডওয়্যার (Hardware)

| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সিস্টেম ইউনিট | --- | ২ | ১ | --- | --- | ১ | --- | ১ | ১ | ১ | ২ | ৯টি |
| **কম্পিউটার পেরিফেরালস** | | | | | | | | | | | | |
| কম্পিউটার পেরিফেরালস পরিচিতি | --- | --- | --- | ১ | --- | ১ | --- | ১ | ১ | ১ | --- | ৬টি |
| ইনপুট ডিভাইস | --- | --- | --- | --- | --- | ১ | --- | --- | --- | ১ | --- | ২টি |
| আউটপুট ডিভাইস | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| ইনপুট-আউটপুট ডিভাইস | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| **কম্পিউটার মেমোরি** | | | | | | | | | | | | |
| কম্পিউটার মেমোরির পরিচিতি | ১ | --- | --- | --- | --- | --- | ১ | --- | ১ | ১ | --- | ৪টি |
| স্টোরেজ মিডিয়া | ১ | --- | --- | ১ | --- | --- | --- | --- | ২ | ১ | ১ | ৬টি |
| পাওয়ার ব্যাকআপ | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | |
| কম্পিউটার বাস | --- | ১ | --- | --- | --- | --- | ১ | --- | --- | --- | --- | ২টি |

### Part – B: সফটওয়্যার (Software)

| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সফটওয়্যারের পরিচিতি | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| সিস্টেম সফটওয়্যার | ২ | --- | ১ | ২ | --- | ১ | ১ | ১ | --- | --- | --- | ৮টি |
| ফাইল সিস্টেম ও ফাইল এক্সটেনশন | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| অ্যাপ্লিকেশন সফটওয়্যার | --- | --- | ১ | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | ১টি |

### Part – C: ফার্মওয়্যার (Firmware)

| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বায়োস | --- | --- | --- | --- | ১ | --- | ১ | --- | --- | --- | --- | ২টি |

## অধ্যায়টির বিভিন্ন পরিচ্ছেদ কিভাবে পড়া শুরু করবেন?

1. যে পরিচ্ছেদটি পড়বেন সেই পরিচ্ছেদের BCS প্রিলিমিনারিতে আসা বিগত প্রশ্নগুলো ভালো করে পড়বেন।
2. পরিচ্ছেদে আলোচিত অংশগুলো ভালো করে ১ বার রিডিং পড়বেন। শুধু রিডিং পড়ুন। মুখস্থ করার প্রয়োজন নেই।
3. বিগত বছরের প্রশ্নগুলো রিডিং করে পড়ে নিন। প্রশ্নটি ভালো করে পড়ে উত্তরটি দেখে নিন।
4. দ্বিতীয় বার পরিচ্ছেদটি আবার পড়ুন। **পড়া শুরু করার পূর্বে যে বিষয়গুলো ফোকাস করবেন** – বিগত বিসিএস প্রিলিমিনারি এবং বিগত নিয়োগ পরীক্ষায় যে টপিকসগুলো প্রশ্ন আসছে সেই টপিকসে বেশি হাইলাইট করবেন। পরিচ্ছেদটি পড়া শেষ করে বিগত নিয়োগ পরীক্ষার প্রশ্নগুলো সমাধান করবেন।
5. তৃতীয় বার পরিচ্ছেদটি আবার পড়বেন। **এবার পড়ার ক্ষেত্রে বিভিন্ন পরিচ্ছেদে যে টপিকগুলোতে বেশি নজর দিবেন –**

### Part - A: হার্ডওয়্যার (Hardware)

| | |
|---|---|
| **সিস্টেম ইউনিট** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **কম্পিউটার পেরিফেরালস** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **ইনপুট ডিভাইস** | কী-বোর্ড, মাউস, OCR, OMR, MICR, স্ক্যানার, বারকোড রিডার। |
| **আউটপুট ডিভাইস** | মনিটর, প্রিন্টার |
| **ইনপুট-আউটপুট ডিভাইস** | টাচস্ক্রিন |
| **কম্পিউটার মেমোরির পরিচিতি** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **স্টোরেজ মিডিয়া** | মেমোরির প্রকারভেদ, প্রাইমারি মেমোরি, স্টোরেজ মিডিয়া (হার্ডডিস্ক, CD, DVD, Flash Drive, SSD, Memory Card), ক্লিপবোর্ড, মেমোরি অ্যাকসেস। |
| **পাওয়ার ব্যাকআপ** | IPS, UPS (লিখিত পরীক্ষার জন্যও উপকার হবে) |
| **কম্পিউটার বাস** | সম্পূর্ণ পরিচ্ছেদ |

### Part – B: সফটওয়্যার (Software)

| | |
|---|---|
| **সফটওয়্যারের পরিচিতি** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **সিস্টেম সফটওয়্যার** | অপারেটিং সিস্টেমের নাম, অপারেটিং সিস্টেমের প্রকারভেদ, জনপ্রিয় অপারেটিং সিস্টেম, ডিস্ক ডিফ্রাগমেন্টেশান।<br>উইন্ডোজ-এর পরিচিতি [ব্যাংক নিয়োগ পরীক্ষার জন্য গুরুত্বপূর্ণ; কিন্তু BCS-এর জন্য নয়]। |
| **ফাইল সিস্টেম ও ফাইল এক্সটেনশন** | সম্পূর্ণ পরিচ্ছেদ<br>[বিসিএস পরীক্ষার জন্য নয়; ব্যাংক নিয়োগ পরীক্ষার জন্য খুবই গুরুত্বপূর্ণ] |
| **অ্যাপ্লিকেশন সফটওয়্যার** | সম্পূর্ণ পরিচ্ছেদ |

### Part – C: ফার্মওয়্যার (Firmware)

| | |
|---|---|
| **বায়োস** | সম্পূর্ণ পরিচ্ছেদ |

# পরিচ্ছেদ (i) কম্পিউটারের অঙ্গসংগঠনের পরিচয়

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

## BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. একটি আধুনিক কম্পিউটারের প্রধান কার্যকরী অংশগুলোর নাম লিখুন। [৩৮তম বিসিএস]
2. একটি কম্পিউটার সিস্টেমের কম্পোনেন্ট গুলির নাম ও সংক্ষিপ্ত বর্ণনা দিন। [৩৬তম বিসিএস]

   [**Hints:** কম্পিউটার সিস্টেমের কম্পোনেন্টসমূহ: ১. হার্ডওয়্যার – System Unit, Input Device, Output Device.
   ২. সফটওয়্যার – System Software, Application Software.
3. কম্পিউটারের সফটওয়্যার এবং হার্ডওয়্যার বলতে কি বুঝায়? [১৩তম বিসিএস]

## কম্পিউটারের অঙ্গসংগঠন

❖ **কম্পিউটার সিস্টেম:** কম্পিউটারের পরস্পর সম্পর্কযুক্ত একাধিক অংশ (Part) সম্মিলিতভাবে একটি উদ্দেশ্য সাধনে কাজ করলে তাকে কম্পিউটার সিস্টেম বলে। **কম্পিউটার সিস্টেমের বৈশিষ্ট্যসমূহ -**

✓ একাধিক অংশ (Part) থাকবে যেখানে একটি অংশের সাথে অপর একটি অংশের লজিক্যাল রিলেশন থাকবে।

✓ কম্পিউটার সিস্টেমের অংশগুলো এমনভাবে কন্ট্রোল করা হবে যাতে সিস্টেমের উদ্দেশ্য সাধিত হয়।

❖ **গঠন:** কতগুলো ইন্টিগ্রেড উপাদান (যেমন: মেমোরি, CPU ইত্যাদি) নিয়ে গঠিত।

❖ **কম্পিউটার সিস্টেমের উপাদান:** হার্ডওয়্যার, সফটওয়্যার, ব্যবহারকারী (User), ডেটা বা ইনফরমেশন।

❖ **কম্পিউটার সিস্টেমের প্রধান অংশ/উপাদান:** ২টি। যথা: **ক.** হার্ডওয়্যার (Hardware) ও **খ.** সফটওয়্যার (Software)।

■ হার্ডওয়্যার ও সফটওয়্যারকে একত্রে কম্পিউটারের অঙ্গসংগঠন বলে।

### (ক) হার্ডওয়্যার (Hardware)

❖ কম্পিউটারের বাহ্যিক অবকাঠামো তৈরির জন্য ব্যবহৃত কম্পিউটার ও সংশ্লিষ্ট যান্ত্রিক সরঞ্জামকে হার্ডওয়্যার বলে।

❖ কম্পিউটারের মেকানিক্যাল ডিভাইসকে (যেমন: কী-বোর্ড, প্রিন্টার, মনিটর, মডেম ইত্যাদি) কম্পিউটার হার্ডওয়্যার বলে।

❖ **প্রকারভেদ:** হার্ডওয়্যার – ৩ প্রকার। যথা: **ক.** System Unit, **খ.** Input Unit, **.গ.** Output Unit

### (খ) সফটওয়্যার (Software)

❖ **সফটওয়্যার:** কতকগুলো নির্দেশকৃত প্রোগ্রামের সমষ্টি যা কোনো কাজ সম্পন্ন করার জন্য হার্ডওয়্যারকে সক্রিয় বা কর্মক্ষম করার মাধ্যমে ব্যবহারকারী এবং হার্ডওয়্যারের মধ্যে সংযোগ রক্ষা করে।

❖ সফটওয়্যার বলতে কম্পিউটারের অপারেশনের জন্য নির্দেশকৃত প্রোগ্রাম বা কর্ম পরিকল্পনার কৌশলকে বুঝানো হয়।

❖ **প্রকারভেদ:** সফটওয়্যার – ২ প্রকার। যথা: **(ক)** সিস্টেম সফটওয়্যার, **(খ)** অ্যাপ্লিকেশন সফটওয়্যার

### হার্ডওয়্যার ও সফটওয়্যারের মধ্যকার পার্থক্য

| বিষয়বস্তু | হার্ডওয়্যার | সফটওয়্যার |
|---|---|---|
| সংজ্ঞা | যে সকল যন্ত্রাংশ দিয়ে কম্পিউটার তৈরি করা হয় তাদেরকে কম্পিউটার হার্ডওয়্যার বলে। | কম্পিউটারের প্রোগ্রাম বা কর্ম পরিকল্পনার কৌশলকে সফটওয়্যার বলে। |
| গঠন | কম্পিউটারের ফিজিক্যাল কম্পোনেন্ট | কম্পিউটারের লজিক্যাল কম্পোনেন্ট |
| বিনষ্টতা | হার্ডওয়্যার নষ্ট হতে পারে | সফটওয়্যার মোছা যায় বা Delete করা যায় |
| ধারণা | তৈরির সময় সফটওয়্যার সম্পর্কে ধারণা থাকতে হয়। | তৈরির সময় হার্ডওয়্যার সম্পর্কে ধারণা না থাকলেও চলে। |
| উদাহরণ | কী-বোর্ড, মনিটর, মাদারবোর্ড, হার্ডডিস্ক ইত্যাদি। | Windows, MS Word, MS Excel ইত্যাদি। |

## আধুনিক কম্পিউটার সিস্টেম

❖ কম্পিউটার সিস্টেমের প্রধান কার্যকরী/সাংগঠনিক অংশ – ৫টি।

১. Input Unit (ইনপুট ইউনিট)
২. Control Unit (নিয়ন্ত্রণ ইউনিট)
৩. Arithmetic Logic Unit (গাণিতিক যুক্তি ইউনিট)
৪. Memory Unit (মেমোরি ইউনিট)
৫. Output Unit (আউটপুট ইউনিট)






## পরিচ্ছেদ (i) বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি কম্পিউটারের হার্ডওয়্যার নয়?** [BSMMU (সিনিয়র স্টাফ নার্স): ২৩]
A. RAM B. MS Word
C. Mouse D. Graphics Card Ⓑ

2. **কম্পিউটারের হার্ডওয়্যার ও সফটওয়্যার কী?** [বাংলাদেশ ফিল্ম আর্কাইভ (অফিস সহকারী কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২১]

✍ **Answer: হার্ডওয়্যার:** কম্পিউটারের মেকানিক্যাল ডিভাইস (যেমন: কী-বোর্ড, মনিটর, মডেম)-কে হার্ডওয়্যার বলে। **সফটওয়্যার:** কতকগুলো নির্দেশকৃত প্রোগ্রামের সমষ্টি যা কোনো কাজ সম্পন্ন করার জন্য হার্ডওয়্যারকে সক্রিয় বা কর্মক্ষম করার মাধ্যমে ব্যবহারকারী এবং হার্ডওয়্যারের মধ্যে সংযোগ রক্ষা করে।

3. **কম্পিউটারের যন্ত্র বা যন্ত্রাংশকে কী বলা হয়?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
A. মনিটর B. আউটপুট
C. হার্ডওয়্যার D. সফটওয়্যার Ⓒ

4. **নিচের কোনটি কম্পিউটারের হার্ডওয়্যার নয়?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স (Asst. Manager):21]
A. মাউস B. পাওয়ার পয়েন্ট
C. মনিটর D. সিপিইউ Ⓑ

5. **নিচের কোনটি হার্ডওয়্যার নয়?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
A. মাউস B. মনিটর
C. সিপিইউ D. উইন্ডোজ Ⓓ

6. **কম্পিউটারের হার্ডওয়্যারের মধ্যে থাকে** - [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21/বিভিন্ন মন্ত্রণালয় ও বিভাগের ব্যক্তিগত কর্মকর্তা: ১৮/প্রাথমিক বিদ্যালয় সহকারী শিক্ষক: ১২]
A. 3টি অংশ B. 4টি অংশ
C. 5টি অংশ D. 6টি অংশ Ⓐ

7. **কম্পিউটার পদ্ধতির দুটি প্রধান অঙ্গ হচ্ছে-** [সেতু বিভাগ (Data Entry):২১/প্রাথমিক শিক্ষক:১০;সহ. পরিচালক (পাসপোর্ট): ০৩]
A. হার্ডওয়্যার ও সফটওয়্যার
B. কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ অংশ ও স্মৃতি অংশ
C. হার্ডওয়্যার ও অপারেটিং সিস্টেম অংশ
D. সফটওয়্যার ও কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ অংশ Ⓐ

8. **কম্পিউটার হার্ডওয়্যার বলতে বুঝানো হয়** - [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: ০২]
A. স্মৃতি অংশ B. কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ অংশ
C. কম্পিউটার ও সংশ্লিষ্ট যান্ত্রিক সরঞ্জাম
D. শক্ত ধাতব অংশ Ⓒ

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which of the following is not computer hardware?** [BB (officer): 23]
A. Monitor B. MS paint
C. Keyboard D. RAM Ⓑ

2. **A groupware is a-** [Pubali Bank Ltd. Junior Officer:19]
A. Hardware B. Software
C. Network D. Film ware Ⓑ

3. **....is the term used to define all output and input devices in the computer system?** [PKB (EOC):19]
A. Software B. Monitor
C. Hardware D. None of these Ⓒ

4. **কোনটি কম্পিউটার সংগঠনের প্রধান অংশ নয়?** [Bangladesh Krishi Bank (BKB) Officer: 15]
A. ইনপুট ইউনিট B. প্রিন্টার
C. আউটপুট ইউনিট D. সিপিইউ Ⓑ

5. **Which is the most important part of a Computer system?** [Dutch Bangla Bank (MTO): 12]
A. Hardware B. Software
C. Data D. User Ⓐ

Part-A

**পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি**

1. **How many parts are there in a computer system?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21/Agrani Bank Ltd. Officer: 11]
A. 2 B. 4
C. 6 D. 8 Ⓐ

2. **কম্পিউটারে মেকানিক্যাল ডিভাইসকে বলা হয়** - [রেজিস্টার্ড বেসরকারি প্রাথমিক শিক্ষক: ১১]
A. সফটওয়্যার B. ডেটা
C. হার্ডওয়্যার D. ইউজার Ⓒ

# Part-A

## হার্ডওয়্যার (Hardware)

## পরিচ্ছেদ ০১ সিস্টেম ইউনিট (System Unit)

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি ALU-এর আউটপুট রাখার জন্য ব্যবহৃত হয়?** [৪৫তম বিসিএস]
A. Register B. ROM C. Flags D. Output Unit **Ans: A**
2. **GPU-এর পূর্ণরূপ কী?** [৪৫তম বিসিএস]
A. Graph Processing Unit B. Graphic Processing Unit
C. Graphics Processing Unit D. Geographical Processing Unit **Ans: C**
3. **SCSI-এর পূর্ণরূপ কী?** [৪৪তম বিসিএস]
A. Small Computer System Interface B. Small Computer Software Interface
C. Small Computer Storage Interface D. Small Computer Standard Interface **Ans: A**
4. **CPU কোন address generate করে?** [৪০তম বিসিএস]
A. Physical Address B. Logical Address
C. Both Physical and Logical Address D. উপরের কোনোটি নয় **Ans: B**
5. **কম্পিউটার সিপিইউ (CPU)-এর কোন অংশ গাণিতিক সিদ্ধান্ত গ্রহণের কাজ করে?** [৩৭তম বিসিএস]
A. এএলইউ (ALU) B. কন্ট্রোল ইউনিট (Control Unit)
C. রেজিস্টার সেট (Register Set) D. কোনোটিই নয় **Ans: A**
6. **8086 কত বিটের মাইক্রোপ্রসেসর?** [৩৬তম বিসিএস]
A. 8 B. 16 C. 32 D. কোনটিই নয় **Ans: B**
7. **কম্পিউটারের মূল মেমোরি তৈরি হয় কী দিয়ে?** [৩৫তম বিসিএস]
A. অ্যালুমিনিয়াম B. প্লাস্টিক C. সিলিকন D. কোনোটিই নয় **Ans: C**
8. **ঘড়ি বা ক্যালকুলেটরে কালচে অনুজ্জ্বল যে লেখা ফুটে উঠে তা কিসের ভিত্তিতে তৈরি?** [২৬তম/১৫তম বিসিএস]
A. এলইডি B. আইসি C. এলসিডি D. সিলিকন চিপ **Ans: D**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. একটি ডিজিটাল কম্পিউটারের ব্লক চিত্র এঁকে সেটির কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ অংশ (সিপিইউ) ব্যাখ্যা করুন। [৪৪তম বিসিএস]
2. একটি মাইক্রোপ্রসেসর এবং মাইক্রোকন্ট্রোলার-এর মধ্যে পার্থক্য কী? এগুলো কী কাজে লাগে? [৪৪তম বিসিএস]
3. Computer কীভাবে কাজ করে তা ব্যাখ্যা করুন। [৪৩তম বিসিএস]
4. Central Processing Unit (CPU)'র প্রধান কাজ কী? একটি চিত্রের সাহায্যে CPU'র বিভিন্ন অংশ বর্ণনা করুন। [৪১তম বিসিএস]
5. CPU কি? CPU-এর ভিতরের অংশগুলোর নাম লিখুন এবং সংক্ষিপ্ত বর্ণনা দিন। [৩৭তম বিসিএস]
6. সিপিইউ (CPU) এবং মাইক্রোপ্রসেসরের মধ্যে পার্থক্য লিখুন। [৩৪তম বিসিএস]
7. কম্পিউটারে সাধারণত কী কী পোর্ট থাকে? কোন পোর্ট-এ প্রিন্টার সংযোগ দেয়া হয়? [৩৩তম বিসিএস]
8. সি.পি.ইউ. কি? [২৯তম/২৫তম বিসিএস]
9. What is the CPU of computer? [২৭তম বিসিএস]

## সিস্টেম ইউনিট (System Unit)



❖ একটি কনসোল বা ধারক যা কম্পিউটারের প্রসেসিং-এর কাজের সাথে সংশ্লিষ্ট কম্পিউটার সিস্টেমের সম্মিলিত ইউনিট।

❖ **সিস্টেম ইউনিট** - Cassing (CPU বক্স)-এর অভ্যন্তরীণ কম্পিউটার সিস্টেমের সকল পার্ট (Part)/অংশ।

❖ **সিস্টেম ইউনিটের অংশসমূহ:**

✓ Central Processing Unit (CPU)
✓ মাইক্রোপ্রসেসর (Microprocessor)
✓ মাদারবোর্ড (Motherboard)
✓ Power Supply Unit
✓ ইন্টারফেস (Interface)
✓ কেসিং (Cassing)
✓ কম্পিউটার কার্ড (Computer Card)
✓ মেমোরি (Memory)
✓ স্টোরেজ ডিভাইস (Storage Device)




### ১. কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ ইউনিট [Central Processing Unit (CPU)]




❖ কম্পিউটারের যে অংশ ডেটা প্রক্রিয়াকরণের কাজ করে তাকে CPU বলে।

❖ **CPU-এর অপর নাম** – Microprocessor.

❖ মাইক্রো কম্পিউটারের CPU হিসেবে 'মাইক্রোপ্রসেসর' ব্যবহার করা হয়।

❖ **সিস্টেম ইউনিটকে** - Central Processing Unit (CPU) বলা হয়।

❖ **কম্পিউটারের কাজ করার গতি** - CPU বা প্রসেসরের উপর নির্ভরশীল।

❖ CPU'র পুরো কার্যক্রমকে Process Description বলে।

❖ **Interprets and executes instructions of computer programs or the operating system – CPU.**

❖ **CPU'র প্রধান অংশ/ইউনিট:** ৩টি। যথা: ১. Arithmetic Logic Unit (ALU), ২. Control Unit (CU). ৩. Register.

#### (১) Arithmetic Logic Unit (ALU)

❖ কম্পিউটারের গাণিতিক অপারেশন (যোগ, বিয়োগ, গুণ, ভাগ, ছোট-বড় সংখ্যা যাচাই), যুক্তিমূলক কাজ (Logic Circuit-এ ব্যবহৃত AND, OR, NOT, NOR ইত্যাদি), ডেটা সঞ্চালনের (রেজিস্টার পরিষ্কারকরণ) কাজ করে।

❖ ALU-তে একটি প্রোগ্রাম কাউন্টার থাকে যা পরবর্তী ইন্সট্রাকশন অ্যাড্রেস ধারণ করে।

❖ ALU Computation শেষ করার পর Accumulator ব্যবহার করে ডেটা সংরক্ষণ করে।

**অ্যাকিউমুলেটর (Accumulator) কি?**

❑ ALU'র অন্তর্গত বিশেষ ধরনের রেজিস্টার যেখানে কোনো হিসাবের ফলাফল সাময়িকভাবে সংরক্ষণ করা হয়। উল্লেখ্য, অ্যাকিউমুলেটরে সংখ্যাগুলো পরপর অর্থাৎ, ধারাবাহিকভাবে যোগ করা হয়।

❖ **প্রোগ্রাম কাউন্টার:** অপর নাম - ইন্সট্রাকশন পয়েন্টার। প্রোগ্রাম কাউন্টার কোনো একটি নির্দেশের (Instruction) ঠিক পরের নির্দেশের ঠিকানা ধারণ করে এবং CPU'র অভ্যন্তরীণ যুক্তি দ্বারা অটোমেটিকভাবে কাউন্টারের সংখ্যা (ঠিকানা) বৃদ্ধি করে।

## (২) Control Unit (CU)

- ❖ কম্পিউটারের রিসোর্স (যেমন: ১. কম্পিউটারের যন্ত্রপাতি, ২. Electronic Signal Instruction ৩. ডেটা কোথায় যাবে, কি করবে, কখন যাবে ইত্যাদি অর্থাৎ, কম্পিউটারের যাবতীয় কার্যাবলি) নিয়ন্ত্রণ করে।
- ❖ মেমোরি এবং ALU-এর মধ্যে সংযোগ স্থাপন করে। CU - Directs the movement of electrical signals.

## (৩) Register (রেজিস্টার) - [সবচেয়ে দ্রুতগতির মেমোরি]

- ❖ কম্পিউটারে ব্যবহৃত ক্ষুদ্রতম মেমোরি যা প্রক্রিয়াকরণের সময় অস্থায়ীভাবে ডেটা সংরক্ষণ করে।
- ❖ **ব্যবহার:** CPU-এর প্রক্রিয়াকরণের সময় অস্থায়ীভাবে ডেটা সংরক্ষণের জন্য রেজিস্টার ব্যবহার করা হয়।
- ❖ **কয়েক ধরনের রেজিস্টার:** অ্যাকিউমুলেটর রেজিস্টার, ইনস্ট্রাকশন রেজিস্টার, অ্যাড্রেস রেজিস্টার, সাধারণ রেজিস্টার ইত্যাদি।
- ❖ **Sequence Control Register:** Program Counter নামে পরিচিত।

## সিপিইউ (CPU)-এর কাজ

- ✓ কম্পিউটারের সকল অংশের নিয়ন্ত্রণ ও সময় নির্ধারণ সংকেত প্রদান করে এবং গাণিতিক ও যুক্তিমূলক কাজ করে।
- ✓ ডেটার আদান-প্রদানের মাধ্যমে মেমোরি ও ইনপুট/আউটপুট ডিভাইসের মধ্যে সমন্বয় সাধন করে।
- ✓ মেমোরি থেকে Data ও Instruction নিয়ে ডিকোড করে এবং ইনস্ট্রাকশন অনুসারে সেই কাজ সম্পন্ন করে।

## Graphics Processing Unit (GPU)

- ❖ GPU গ্রাফিক্স কার্ডের প্রধান উপাদান যা সকল গ্রাফিক্স ইউনিট (যেমন: Pixel, Graphical Data) প্রসেস করে।
- ❖ GPU তৈরির উদ্দেশ্য High Intensive Graphics Applications সাপোর্ট দেওয়া।
- ❖ **গ্রাফিক্স কার্ডের গঠন:** একটি মাদারবোর্ডের উপর GPU, VRAM, RAMDAC, মেমোরি কন্ট্রোলার থাকে।
- ❖ **ব্যবহার:** High Intensive যে কোন গ্রাফিক্স এর কাজের জন্য GPU ব্যবহৃত হয়।
- ❖ ২ ধরনের GPU পাওয়া যায়। **যথা:** ১. NVIDIA এবং ২. AMD.
- ❖ **GPU'র ভার্সন** – ২টি। যথা: ১. Integrated GPU, ২. Discrete GPU.

| ভার্সন | তথ্যপ্রবাহ |
|---|---|
| **Integrated GPU** | ▪ মাদারবোর্ডের সাথে প্রাথমিক অবস্থায় সংযুক্ত করা থাকে। রিপ্লেস করা সম্ভব নয়। |
| **Discrete GPU** | ▪ মাদারবোর্ডের সাথে আলাদা করে সংযুক্ত করা যায়। ফলে যেকোন সময় রিপ্লেস করা যায়।<br>▪ মূলত High Performing Gaming ও Advance Graphics-এর জন্য ব্যবহার করা হয়। |

❖ **CPU এবং GPU:** CPU কোর (২ - ১৬টি থাকে) ভিত্তিক কাজ করে থাকে এবং Serially সমস্যা সমাধান করে।

**GPU** - শত শত বা হাজার হাজার ছোট কোর বা ইউনিটের সমন্বয়ে গঠিত এবং Parallelly সমস্যা সমাধান করে।

## Computer/CPU কিভাবে কাজ করে

❑ **Computer/CPU কাজ করার ক্ষেত্রে** - ৩টি প্রসেসে কাজ করে।

- ✓ ইনপুট ডিভাইসসমূহ ডেটা গ্রহণ করে,
- ✓ গ্রহণকৃত ডেটা CPU-তে পাঠায়,
- ✓ CPU সেই ডেটার ভিত্তিতে প্রক্রিয়াকরণ করে ফলাফল প্রস্তুত করে আউটপুট ডিভাইসে পাঠায়।



❑ Computer/CPU-এর কাজের জন্য ব্যবহৃত বিভিন্ন অংশের বর্ণনা:

- **Input Unit:** ব্যবহারকারী কম্পিউটার সিস্টেম থেকে কী ধরনের তথ্য চায় তার জন্য ইনপুট ইউনিটের মাধ্যমে কম্পিউটারে ইনপুট প্রদান করে। **ইনপুট ডিভাইস যেমন:** কী-বোর্ড, মাউস ইত্যাদি।
- **CPU:** কম্পিউটারে ইনপুট করা নির্দেশাবলী প্রসেস করে। এই অংশের কাজটি করে - প্রসেসর।
- **Output Unit:** CPU-এর প্রক্রিয়াকরণ করা ডেটা ফলাফল হিসেবে প্রস্তুত করে আউটপুট ইউনিটের মাধ্যমে আউটপুট ডিভাইসে পাঠায়। **আউটপুট ডিভাইস যেমন:** মনিটর, স্পিকার ইত্যাদি।

Part-A

## ২. মাইক্রোপ্রসেসর (Microprocessor)

❖ মাইক্রোপ্রসেসর একক VLSI (Very Large Scale Integration) সিলিকন Chip.

❖ এক ধরনের Integrated Circuit (IC) যা উচ্চতর ভাষাতে লিখিত প্রোগ্রামকে যান্ত্রিক ভাষায় অনুবাদ করে এবং সেই নির্দেশনাগুলো নির্বাহ (Execute) করতে পারে এবং একই সাথে বিভিন্ন গাণিতিক কর্মকাণ্ড সম্পাদন করতে পারে।

❖ **মাইক্রোপ্রসেসরের প্রধান উপাদান** – Transistor, Capacitor, Registor.

❖ **মাইক্রোপ্রসেসরের ALU: অবস্থান** - Processing Unit-এ, ডেটা প্রসেসিং-এর জন্য ব্যবহৃত হয়।

❖ **গঠন:** মাইক্রোকম্পিউটারের CPU-কে VLSI প্রযুক্তির মাধ্যমে একীভূত করে মাইক্রোপ্রসেসর তৈরি করা হয়।

❖ **মাইক্রোপ্রসেসরের কাজ:**

✓ কম্পিউটারের সকল অংশের নিয়ন্ত্রণ ও সময় নির্ধারণ সংকেত প্রদান করে। নির্দেশ ডিকোড করে।

✓ মেমোরি থেকে ডেটা ও নির্দেশ নিয়ে থাকে। গাণিতিক ও যুক্তিমূলক কাজ করে।

✓ বিভিন্ন অংশের মধ্যে সমন্বয় করে। মেমোরি ও ইনপুট/আউটপুট ডিভাইসের মধ্যে ডেটা আদান-প্রদান করে।

✓ কম্পিউটারের মেমোরিতে সংরক্ষিত প্রোগ্রাম নির্বাহ করে।

❖ **প্রকারভেদ:** মাইক্রোপ্রসেসর - ৩ ধরনের। যথা:

| মাইক্রোপ্রসেসর | তথ্যপ্রবাহ |
|---|---|
| ১. CISC প্রসেসর | ▪ **পূর্ণরূপ:** Complex Instruction Set Computing.<br>▪ অ্যাসেম্বলি ভাষায় (Assembly Language) লিখিত প্রোগ্রামের জন্য অধিক উপযোগী।<br>▪ **উদাহরণ:** Intel Pentium, Motorola-6800, AMD, IBM-Blue Lighting ইত্যাদি। |
| ২. RISC প্রসেসর | ▪ **পূর্ণরূপ:** Reduce Instruction Set Computing.<br>▪ উচ্চতর ভাষায় লিখিত প্রোগ্রামের জন্য অধিক উপযোগী এবং CISC'র চেয়ে RISC দ্রুত কাজ করে।<br>▪ Motorola Power PC-601, DEC Alpha-21064 ইত্যাদি। |
| ৩. বিশেষ কার্য প্রসেসর | ▪ বিশেষ ধরনের কাজের উদ্দেশ্যে বা প্রধান প্রসেসরের কার্যক্ষমতা বাড়ানোর জন্য অধিক উপযোগী।<br>▪ **উদাহরণ:** CO Processor. |

❖ **প্রসেসরের নিয়ামক:** নিয়ামক সংখ্যা বাড়ানো হলে প্রসেসরের গতি বৃদ্ধি পায়।

✓ ক্লক স্পিড (একক: MHz)

✓ প্রসেসর সিরিজ

✓ FSB (Front Serial Bus)

✓ ক্যাচ মেমোরি

✓ কোর এবং থ্রেড সংখ্যা

### মাইক্রোপ্রসেসরের গতি

❑ **মাইক্রো কম্পিউটারের গতি বিবেচনা করা হয়** - মাইক্রোপ্রসেসরের ক্লক স্পিড (Clock Speed)-এর দ্বারা।

✓ **ক্লক স্পিড যেভাবে পরিমাপ করা হয়:** প্রতি সেকেন্ডে কতটি স্পন্দন (Pulse) বা টিক সম্পন্ন হয় তার ওপর নির্ভর করে।

✓ স্পন্দন পরিমাপ করা হয় – হার্টজ (Hertz-Hz) এককে। প্রসেসরের ক্লকটি প্রতি সেকেন্ডে এক মিলিয়ন ($10^6$) বার স্পন্দন বা টিক করার সময়কে ১ মেগাহার্টজ (MHz) হিসেবে অভিহিত করা হয়।

✓ **উদাহরণ:** ধরি, কোনো প্রসেসরের গতি যদি 33 MHz, তাহলে প্রসেসরটি প্রতি সেকেন্ডে ৩,৩০,০০,০০০ স্পন্দন তৈরি হবে। অর্থাৎ উক্ত প্রসেসরটি প্রতি সেকেন্ডে ৩,৩০,০০,০০০ ইনস্ট্রাকশন আদান-প্রদান করতে পারবে। এই স্পন্দনকেই ক্লক স্পিড (Clock Speed) বলা হয়।

✓ সুতরাং প্রসেসরের স্পিড বা গতি বলতে প্রসেসরটি কত মেগাহার্টজ বা গিগাহার্টজের তাই-ই বোঝায়।

❑ অর্থাৎ, **মাইক্রোপ্রসেসর গতির পরিমাপক:** Megahertz (MHz) বা Gigahertz (GHz) – মাইক্রো কম্পিউটারের ক্ষেত্রে; MIPS (Million Instructions Per Second) – মিনি কম্পিউটার ও মেইনফ্রেম কম্পিউটারের ক্ষেত্রে।

## মাইক্রোপ্রসেসর আবিষ্কারের ইতিহাস

❖ **বিশ্বের প্রথম মাইক্রোপ্রসেসর:** ইনটেল – ৪০০৪ (Intel – 4004)

✓ একটি 4-bit মাইক্রোপ্রসেসর। **বাণিজ্যিকভাবে Intel – 4004 বাজারে আনে:** Intel Corporation (১৯৭১ সালে)।

✓ **আবিষ্কার করেন:** মার্সিয়ান (টেড) হফ, ফেদেরিকো ফাগগিন, স্ট্যানলি মাজোর এবং মাসাটোশি শিমা যৌথভাবে।

✓ **ব্যবহার:** ডেস্কটপ ক্যালকুলেটরে ব্যবহার করা হয়, কোনো কম্পিউটারে ব্যবহার করা হয়নি।

❖ **জনপ্রিয় মাইক্রোপ্রসেসর কোম্পানি:** Intel Corporation (USA), AMD-Advanced Micro Device (USA).

❖ **কম্পিউটারে ব্যবহৃত প্রথম মাইক্রোপ্রসেসর:** Intel 8080 (8-bit মাইক্রোপ্রসেসর) **তৈরি করা হয়: ১৯৭৪ সালে।**

✓ **কম্পিউটারের নাম:** Altair 8800 (ভুল তথ্য: Altair 880)। যা চতুর্থ প্রজন্মের (4th Generation) কম্পিউটার।

✓ **Altair 8800 প্রথম বাজারজাত করা হয় -** ১৯৭৫ সালে।

## ডেটা বাসের প্রস্থ (Width)-এর উপর ভিত্তি করে মাইক্রোপ্রসেসর

| Bus Width | Operating System | Microprocessor |
|---|---|---|
| 4 Bit (1 Nibble) | ---------------------- | Intel 4004, Intel 4040 |
| 8 Bit (1 Byte) | ---------------------- | Intel (8008, 8080, 8085, 8088, 80188), Motorola 6800. |
| 16 Bit (2 Byte) | MS-DOS, PC-DOS, Windows 1.0 | Intel (8086, 80186, 80286) |
| 32 Bit (4 Byte) | Windows (NT, 3.1, 95, 98, 2000, ME), Unix, OS/2 | Intel 80376, Intel 80386, Intel 80486, Pentium, Celeron, Intel Core. |
| 64 Bit (8 Byte) | 32 Bit & 64 bit – Windows (XP, Vista, 7, 8, 10, 11) | Intel Itanium, Intel Pentium, Intel Core, Xeon. |

❖ **প্রসেসর সিরিজ:** Pentium, Celeron, Core, i সিরিজ (স্পিডের ক্রমানুসারে উল্লেখ করা হয়েছে)।

❖ **64 bit Microprocessor, এখানে 64 bit বলতে বুঝায়** – CPU Internal Register Size.

## CPU ও Microprocessor -এর মধ্যকার পার্থক্য

written

| CPU (সিপিইউ) | Microprocessor (মাইক্রোপ্রসেসর) |
|---|---|
| কম্পিউটারের তথ্য প্রক্রিয়াকরণ অংশ। | একক Very Large Scale Integration (VLSI) সিলিকন চিপ। |
| CPU-এর প্রধান অংশ ৩টি। যথা: ১. Arithmetic Logic Unit (ALU), ২. Control Unit (CU). ৩. Register. | মাইক্রোকম্পিউটারের CPU-কে VLSI প্রযুক্তির মাধ্যমে একীভূত করে মাইক্রোপ্রসেসর তৈরি করা হয়। |
| কম্পিউটারের কাজের গতি ও ক্ষমতা CPU'র উপর নির্ভরশীল। ❑ মাইক্রো কম্পিউটারের CPU হিসেবে 'মাইক্রোপ্রসেসর' ব্যবহার করা হয়। তাই বলা হয়, প্রতিটি CPU-ই মাইক্রোপ্রসেসর কিন্তু প্রতিটি মাইক্রোপ্রসেসর CPU নয়। | মাইক্রোপ্রসেসরের চিপের অভ্যন্তরে লজিক সার্কিট থাকে এবং প্রোগ্রামের সাহায্যে সার্কিটের অভ্যন্তরীণ প্রক্রিয়া নিয়ন্ত্রণ করা হয় এবং মেমোরি অংশে সংরক্ষণ করা হয়। এর উপর নির্ভর করে মাইক্রো কম্পিউটারের কার্যক্ষমতা। |

## মাইক্রোকন্ট্রোলার এবং মাইক্রোপ্রসেসর-এর মধ্যকার পার্থক্য

| ক্ষেত্র | মাইক্রোপ্রসেসর | মাইক্রোকন্ট্রোলার |
|---|---|---|
| গঠন | শুধুমাত্র CPU (Central Processing Unit) দ্বারা গঠিত (উল্লেখ্য, পুরো System Unit নয়)। | CPU, Memory, Input/Output Device-দ্বারা গঠিত যা একটি চিপ (Chip)-এর মধ্যে অবস্থান করে। |
| বাস | Memory, Input/Output Device কানেক্ট করতে External Computer Bus ব্যবহার করে। | Internal Computer Bus ব্যবহার করার মাধ্যমে সকল কার্যক্রম পরিচালনা করে। |
| ব্যবহার | Personal Computer-এ ব্যবহার করা হয়। | Embedded System-এ (যেমন: ATM) ব্যবহার করা হয়। |

## মানবদেহের অঙ্গ-প্রত্যঙ্গের সঙ্গে কম্পিউটারের তুলনা

| মানবদেহের বিভিন্ন অঙ্গ | কম্পিউটারের যে অংশের সাথে তুলনা করা হয় |
|---|---|
| Brain (মস্তিষ্ক) | CPU, ALU (Arithmetic Logic Unit), Microprocessor, Memory. |
| Nerve (স্নায়ু) | Control Unit (CU). |
| Heart (হৃৎপিণ্ড), Soul | Central Processing Unit (CPU). |
| Nerve Center (স্নায়ুকেন্দ্র) | ALU (Arithmetic Logic Unit). |

## ৩. মাদারবোর্ড (Motherboard)

❖ **অপর নাম:** মেইনবোর্ড/সিস্টেম বোর্ড। **Motherboard-এ PCI BUS** - ৩২ বিটে কাজ করে।

❖ **মাদারবোর্ড** - কম্পিউটারের মূল সার্কিট বোর্ড এবং এই সার্কিট বোর্ডকে PCB (Printed Circuit Board) বলে।

❖ **ম্যাকিনটোশ কম্পিউটার (অ্যাপলের কম্পিউটার)-এর মাদারবোর্ডকে** - লজিকবোর্ড বলা হয়।




❖ **মাদারবোর্ডের সাথে কম্পিউটারের সকল ইউনিট (যেমন: মাইক্রোপ্রসেসর, মেমোরি, পাওয়ার সাপ্লাই ইউনিট, ইনপুট, আউটপুট ডিভাইস) কানেক্ট থাকে ফলে একটি ইউনিট অপর একটি ইউনিটের সাথে সংযোগ স্থাপন করতে পারে।**

❖ **বিশ্বের প্রথম মাদারবোর্ড:** প্ল্যানার (Planner) [১৯৮১ সালে IBM PC-তে ব্যবহার করা হয়েছিল]।

❖ **উল্লেখযোগ্য মাদারবোর্ড প্রস্তুতকারক কোম্পানি:** Gigabyte, ASUS, Foxconn, Intel ইত্যাদি।

❖ **বর্তমানে সবচেয়ে বড় মাদারবোর্ড প্রস্তুতকারক কোম্পানি:** ASUSTeK Computer Inc. (ব্যবসায়িক নাম: ASUS).

❖ **প্রকারভেদ:** মাদারবোর্ড - ২ ধরনের হয়। যথা:

✓ **কনজিউমার মাদারবোর্ড:** এ ধরনের মাদারবোর্ডগুলো Micro ATX, Mini ATX এবং Full ATX-এ বিভক্ত থাকে। **ব্যবহার:** গেম খেলাসহ সাধারণ কাজের জন্যে ব্যবহার করা হয়।

✓ **ওয়ার্কস্টেশন মাদারবোর্ড:** বিশেষ ধরনের কাজে (যেমন: রেন্ডারিং, থ্রিডি মডেলিং, ভিজ্যুয়াল ইফেক্টস, পোস্ট প্রসেসিং ইত্যাদি) ব্যবহার করা হয়।

## ৪. পাওয়ার সাপ্লাই ইউনিট (Power Supply Unit)

❖ যে ইউনিট কম্পিউটারের অভ্যন্তরীণ ইউনিটগুলোর পাওয়ার অর্থাৎ, বিদ্যুৎ সরবরাহ করে তাকে পাওয়ার সাপ্লাই ইউনিট বলে।

❖ পাওয়ার সাপ্লাই ইউনিট AC কারেন্টকে কম ভোল্টেজের DC কারেন্টে রূপান্তর করে।



❖ কম্পিউটারের জন্য প্রয়োজনীয় বিদ্যুৎ ক্ষমতা ৪০০-১০০০ ওয়াট এবং ভোল্টেজ ১১০ - ২২০ ভোল্ট।

❖ **ব্যবহার অনুযায়ী পাওয়ার সাপ্লাই:**

✓ **AT Power Supply:** পুরোনো PC তে ব্যবহৃত হতো, বর্তমানে ব্যবহৃত হয় না।

✓ **ATX Power Supply:** বর্তমানে সবচেয়ে বেশি ব্যবহৃত হয়।

✓ **ATX-2 Power Supply:** সাম্প্রতিককালে চালু হয়েছে।

## ৫. ইন্টারফেস (Interface)

❖ এক ধরনের লজিক সার্কিট যা কোনো ডিজিটাল ব্যবস্থায় কম্পিউটারের সাথে পেরিফেরাল ডিভাইসগুলোর (যেমন: ইনপুট, আউটপুট, মেমোরি) সংযোগ প্রক্রিয়া।



❖ **ইন্টারফেসের কাজ:** ইনপুট ডিভাইসের গ্রহণকৃত তথ্যকে CPU দ্বারা প্রক্রিয়াকরণ করে আউটপুট ডিভাইসে পাঠানোর কাজ নিয়ন্ত্রণ করে। অনাকাঙ্ক্ষিত ডেটার প্রবেশ রোধ করে এবং CPU'র গতির সাথে ইনপুট ও আউটপুটের গতি সমন্বয় করে।

❖ **কম্পিউটারের ইন্টারফেসের নামসমূহ:**

✓ Parallel Interface
✓ Serial Interface
✓ Digital Visual Interface (DVI)
✓ Fireware Interface
✓ USB (Universal Serial Bus) Interface
✓ Small Computer System Interface (SCSI)

❖ **স্ট্যান্ডার্ড ইন্টারফেস:** Small Computer System Interface [SCSI – **উচ্চারণ:** Scuzzy (স্ক্যাজি)]। মনিটরকে CPU'র সাথে কানেক্ট করে, Personal Computer কে Hard Disk-এর সাথে কানেক্ট করতে SCSI ইন্টারফেস ব্যবহার করা হয়।

## ৬. কেসিং (Casing)

❖ এমন একটি বক্স যার অভ্যন্তরে কম্পিউটারের প্রধান ইউনিট (যেমন: মাদারবোর্ড, মেমোরি) থাকে।



❖ **গাঠনিক উপাদান:** স্টিল বা অ্যালুমিনিয়ামের তৈরি।

❖ **প্রকারভেদ:** ২ প্রকার। যথা: **১.** AT Case, **২.** ATX Case.

❖ **আকার:** মাদারবোর্ডের গঠনের উপর নির্ভর করে।

## ৭. কম্পিউটার পোর্ট (Computer Port)

❖ **কম্পিউটার পোর্ট:** এক ধরনের সংযোগ মুখ/পয়েন্ট যা কম্পিউটার পেরিফেরালসের সাথে সিপিইউ (CPU) কে কানেক্ট করে।

❖ বিভিন্ন ধরনের কম্পিউটার পোর্ট সম্পর্কে আলোচনা করা হলো:

| কম্পিউটার পোর্ট | তথ্যপ্রবাহ |
|---|---|
| PS/2 Port | ▪ কি-বোর্ড (সংযোগকৃত অংশ বেগুনি রঙের) এবং মাউসে (সংযোগকৃত অংশ সবুজ রঙের) ব্যবহৃত গোলাকৃতির পিনযুক্ত সকেট, বর্তমানে যার ব্যবহার খুবই কম।<br>▪ ১৯৮৭ সালে IBM-এর PS/2 (Personal System/2) সিরিজের কম্পিউটারের জন্য তৈরি করা হয় বলে PS/2 কম্পিউটারের আলোকে PS/2 পোর্ট নামকরণ করা হয়। |
| Serial Port | ▪ সিরিয়াল পোর্টের মাধ্যমে সিরিয়াল ডিভাইসগুলো সিরিয়ালভাবে ডেটা আদান-প্রদান করে।<br>▪ সাধারণত RS-232 স্ট্যান্ডার্ডের সাথে সমন্বয় করে হার্ডওয়্যারকে শনাক্ত করে।<br>▪ **যে সকল ডিভাইস সিরিয়াল কমিউনিকেশন করে:** মাউস, মনিটর, প্রিন্টার, মডেম ইত্যাদি। |
| Parallel Port | ▪ **লজিক্যাল নাম:** LPT (Line print terminal). দ্রুতগতিতে ডেটা আদান-প্রদানের জন্য ব্যবহৃত হয়।<br>▪ প্যারালাল পোর্টের মাধ্যমে প্যারালাল ডিভাইসগুলো সমান্তরালভাবে ডেটা আদান-প্রদান করে।<br>▪ সাধারণত ১ বাইট বা ৮ বিট ডেটা পাশাপাশি ৮টি লাইনের মাধ্যমে আদান-প্রদান করে।<br>▪ **যে সকল ডিভাইস প্যারালাল কমিউনিকেশন করে:** প্রিন্টার, স্ক্যানার, CD, DVD, জিপ ড্রাইভ। |
| USB Port | ▪ **পূর্ণরূপ:** Universal Serial Bus.<br>▪ CPU'র সাথে USB-সমর্থিত ডিভাইসসমূহের (**যেমন:** মাউস, কী-বোর্ড, মডেম, পেনড্রাইভ, Card Reader) মধ্যে যোগাযোগ রক্ষার জন্য মাদারবোর্ডের সাথে USB পোর্ট ব্যবহার করা হয়। |
| MIDI Port | ▪ **পূর্ণরূপ:** Musical Instrument Digital Interface (MIDI).<br>▪ কম্পিউটারে Electronic Musical Instrument কানেকশন করতে কিংবা নিয়ন্ত্রণ করতে MIDI পোর্ট ব্যবহার করা হয়। |
| Networking Port | ▪ একটি কম্পিউটারের সাথে অন্য একটি কম্পিউটারের নেটওয়ার্কিং ব্যবস্থা কার্যকর করতে পিসিতে নেটওয়ার্কিং কার্ড বা LAN Card ব্যবহার করা হয়। |
| Gaming Port | ▪ মাদারবোর্ডের সাথে 'জয়স্টিক' নামক ইনপুট ডিভাইসের সংযোগের জন্য ব্যবহার করা হয়। |
| AudioPort | ▪ তিন ধরনের অডিও পোর্ট থাকে। যথা: **(ক)** অডিও ইন (অডিও ইন করার জন্য) **(খ)** স্পিকার পোর্ট (অডিও আউটের জন্য) **(গ)** মাইক্রোফোন পোর্ট। |
| **ভিডিও পোর্ট (Video Port)** | |
| VGA Port | ▪ **পূর্ণরূপ:** Video Graphics Array. **অপর নাম:** মনিটর পোর্ট (Monitor Port).<br>▪ মনিটরকে মাদারবোর্ডের সাথে সংযোগ প্রদানের জন্য মাদারবোর্ডে একটি এক্সপানশন কার্ড বসিয়ে ভিজিএ (VGA) পোর্টের মাধ্যমে মনিটরকে সংযোগ দেওয়া হয়। |
| HDMI | ▪ **পূর্ণরূপ:** High Definition Multimedia Interface (VGA এর উন্নত সংস্করণ)। ডিজিটাল অডিও/ভিডিওকে কমপ্রেস না করে এক স্থান থেকে অন্য স্থানে প্রেরণ করে কিংবা গ্রহণ করে। |
| DVI Port | ▪ **পূর্ণরূপ:** Digital Video Interface. একটি ডিজিটাল ডিসপ্লে আউটপুট পোর্ট যা LCD ও LED মনিটরে ব্যবহার করা হয়। Digital Video-কে DVI-A, DVI-D, DVI-I এই তিনটি ভিডিও মুডে ভিডিও সিগন্যাল প্রেরণে সক্ষম। |

Part- A

## একনজরে বিভিন্ন কম্পিউটার পোর্টের পিন সংখ্যা



**PS/2 Port**
**পিন সংখ্যা: ৬টি**



**Serial Port**
**পিন সংখ্যা: ৯টি**



**Parallel Port**
**পিন সংখ্যা: ২৫টি**




**MIDI Port**
**পিন সংখ্যা: ৫টি**



**Gaming Port**
**পিন সংখ্যা: ১৫টি**



**VGA Port**
**পিন সংখ্যা: ১৫টি**



**HDMI Port**
**পিন সংখ্যা: ১৯টি**



**DVI Port**
**পিন সংখ্যা: ২৪টি**



**S-Video**
**পিন সংখ্যা: ৪টি বা ৭টি**

## ৮. কম্পিউটার কার্ড (Computer Card)

❖ **কম্পিউটার কার্ড:** একটি Printed Circuit Board (PCB). কম্পিউটার কার্ড CPU-কে ধারণ করে।

❖ **বিভিন্ন ধরনের কম্পিউটার কার্ড:**

| কম্পিউটার কার্ড | তথ্যপ্রবাহ |
|---|---|
| **Adapter Card** | ▪ **অপর নাম:** Expansion Card (এক্সপানশন কার্ড)/ অ্যাকসেসরি কার্ড (Accessory Card).<br>▪ এক ধরনের ইলেকট্রনিক সার্কিট বোর্ড অর্থাৎ, Printed Circuit Board (PCB) যা System Unit এর Expansion Slot-এ যুক্ত করে মাদারবোর্ডের সাথে কানেক্ট করা হয়। |
| **Capture Card** | ▪ কম্পিউটারের ভিডিও-কে ডিজিটালাইজড করতে ব্যবহার করা হয়। |
| **Audio Card** | ▪ **অপর নাম:** Sound Card. কম্পিউটারে ইনপুট এবং আউটপুটের মধ্যে অডিও সিগন্যাল প্রদান করতে ব্যবহার করা হয়। **যেমন:** অডিও মিউজিক শুনতে পারা। |
| **Video Card** | ▪ মনিটরে আউটপুট প্রদর্শনে ব্যবহার করা হয়। |
| **VGA Card** | ▪ **পূর্ণরূপ:** Video Graphics Card. মনিটরের ডিসপ্লে সাইজ নির্ভর করে VGA Card-এর উপর। |
| **Network Interface Card** | ▪ কম্পিউটারকে ইন্টারনেটের সাথে সংযোগ প্রদান করতে ব্যবহার করা হয়। অর্থাৎ, Network Interface Card (NIC) – একটি কমিউনিকেশন কার্ড। |
| **Jack Card** | ▪ ইন্টারনেটের মাধ্যমে সারা বিশ্বে কল করার জন্য ব্যবহৃত হয়। **বহুল ব্যবহৃত ডিভাইস:** Jack. |

### Remove Confusion

❑ **প্রশ্ন: কম্পিউটারে প্রথম মাইক্রোপ্রসেসর কত সালে ব্যবহৃত হয়?** A. ১৯৭১ সালে B. ১৯৭৫ সালে

❑ **উত্তর:** মাইক্রোপ্রসেসর আবিষ্কৃত হয় - ১৯৭১ সালে। মাইক্রোপ্রসেসর ১৯৭১ সালে আবিষ্কৃত হলেও তখন কম্পিউটারে ব্যবহৃত হয়নি। কম্পিউটারে প্রথম মাইক্রোপ্রসেসর ব্যবহৃত হয় – ১৯৭৫ সালে। মাইক্রোপ্রসেসর নিয়ে সকল কনফিউশন দূর করি:

⇨ **বিশ্বের প্রথম মাইক্রোপ্রসেসর: ইনটেল – ৪০০৪ (Intel – 4004).**

⇨ **কম্পিউটারে ব্যবহৃত প্রথম মাইক্রোপ্রসেসর:** Intel 8080 (8-bit মাইক্রোপ্রসেসর)।

⇨ **বিশ্বের প্রথম মাইক্রোপ্রসেসর তৈরি করা হয় – ১৯৭১ সালে।**

⇨ **কম্পিউটারে ব্যবহৃত প্রথম মাইক্রোপ্রসেসর তৈরি করা হয় – ১৯৭৪ সালে [মাইক্রোপ্রসেসর:** Intel 8080].

⇨ **মাইক্রোপ্রসেসর ব্যবহৃত প্রথম কম্পিউটার তৈরি করা হয় - ১৯৭৫ সালে।** অর্থাৎ, কম্পিউটারের প্রথম মাইক্রোপ্রসেসর ব্যবহার করা হয় – ১৯৭৫ সালে।

❑ **প্রশ্ন: কম্পিউটারের কোন অংশকে 'মস্তিষ্ক' বলা হয়?** **A.** CPU **B.** ALU **C.** Microprocessor **D.** Memory

❑ **উত্তর:** প্রশ্নের উত্তর হিসেবে ৪টি অপশনই সঠিক। কিন্তু পরীক্ষায় সঠিক উত্তর হিসেবে কোনটি বিবেচিত হবে? CPU, ALU, Microprocessor, Memory – ৪টির মধ্যে অপশনে যেটি থাকবে সেটিই উত্তর করবেন। কিন্তু অপশনে একাধিক উত্তর থাকলে নিচের ক্রমানুযায়ী সঠিক উত্তরটি বেছে নিবেন।

১. সিপিইউ (CPU) ২. ALU ৩. প্রসেসর/মাইক্রোপ্রসেসর ৪. মেমোরি (Memory)

## পরিচ্ছেদ ০১ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. CPU এর অংশ কয়টি ও কি কি?** [বাংলাদেশ হাউজ বিল্ডিং ফাইনান্স কর্পোরেশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]

**উ.** CPU এর অংশ - ৩টি।
i. Arithmetic Logic Unit (ALU)
ii. Control Unit.
iii. Register Memory.

**2. সেন্ট্রাল প্রসেসিং ইউনিটের সাথে যুক্ত তার নাম হলো-** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
**A.** এক্সপ্যানসন প্লট **B.** এক্সপ্যানসন কার্ড
**C.** পাওয়ার সাপ্লাই
**D.** অ্যারিথমেটিক লজিক ইউনিট Ⓓ

**3. Which one is the processor of $7^{th}$ generation?** [BTRC (AD): 22]
**A.** i7-8650U **B.** i7-1065G7
**C.** i9-9900K **D.** i7-7920HQ Ⓓ

**4. The main two computents of CPU are-** [কমিউনিটি বেইজড হেলথ কেয়ার: ২২]
**A.** Control Unit and ALU
**B.** ALU and BUS
**C.** Control Unit and Register
**D.** Registers and Main Memory Ⓐ

**5. মাইক্রোপ্রসেসরের কোন অংশটি ডেটা প্রসেসিং-এ ব্যবহৃত হয়?** [NSI (ফিল্ড অফিসার): ২৩/বাংলাদেশ কৃষি গবেষণা কাউন্সিল (কম্পিউটার অপারেটর): 21/বাংলাদেশ ডাক বিভাগ (মেইল অপারেটর): ১৯]
**A.** Control Unit **B.** Register Array
**C.** Accumulator **D.** ALU Ⓓ

**6. Computer-এর Heart বলা হয় কোনটিকে?** [বাংলাদেশ ডাক বিভাগ (পোস্টম্যান): ২৩/শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
**A.** Memory **B.** Monitor
**C.** CPU **D.** Disks Ⓒ

**7. The ALU of a computer, normally contains a number of high-speed storage element, is called-** [Bangladesh Security printing Exchange (AM): 23]
**A.** Semiconductor Memory
**B.** Hard Disks
**C.** Magnetic Disks **D.** Registers Ⓓ

**8. মাইক্রোপ্রসেসরের সবচেয়ে নিকটবর্তী মেমরি এর নাম-** [নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট কোম্পানী বাংলাদেশ লিমিটেড (ইলেক্ট্রনিক মেইন্টেনেন্স): ২৩]
**A.** রেজিস্টার **B.** মেইন মেমরি
**C.** সেকেন্ডারী মেমরি **D.** ক্যাশ Ⓐ

**9. 8086 মাইক্রোপ্রসেসর কয়টি মোডস অফ অপারেশন সমর্থন করে?** [নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট কোম্পানী বাংলাদেশ লিমিটেড (ইলেক্ট্রনিক মেইন্টেনেন্স): ২৩]
**A.** 1 **B.** 2
**C.** 3 **D.** 4 Ⓑ

**10. CPU কি?** [জেলা ও দায়রা জজ আদালত (অফিস সহকারী কাম-কম্পিউটার অপারেটর): ২১]

**Answer:** একটি কম্পিউটারের মধ্যাবস্থিত একটি যন্ত্রাংশ যা প্রোগ্রামের দেয়া নির্দেশনা পালন করে।

**11. মাইক্রোপ্রসেসরের কাজ কি?** [বাংলাদেশ কৃষি গবেষণা কাউন্সিল (কম্পিউটার অপারেটর): 21]

**Answer:** তথ্য প্রক্রিয়াকরণ করা।

**12. Memory এবং ALU-এর মধ্যে সংযোগ স্থাপন করে কোনটি?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21/ডাক অধিদপ্তরের উপজেলা পোস্টমাস্টার: ১৬]

A. কি-বোর্ড B. র‍্যাম
C. কন্ট্রোল ইউনিট D. মাউস Ⓒ

**13. Pentium কোনটির সাথে সম্পর্কিত?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]

A. Mouse B. Microprocessor
C. Hard disk D. DVD Ⓑ

**14. প্রসেসর যা পাটিগণিত এবং লজিক্যাল অপারেশন সম্পাদন করে তাকে বলা হয়-** [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]

A. কন্ট্রোল B. এএলইউ
C. রেজিস্টার D. ক্যাশ মেমোরি Ⓑ

**15. কোনটি কম্পিউটারের সকল কাজ নিয়ন্ত্রণ করে?** [নির্বাচন কমিশন সচিবালয় (ডেটা এন্ট্রি অপারেটর): ২১]

A. Central processing Unit
B. Hard disk
C. Floppy disk
D. Keyboard Ⓐ

**16. Microprocessor-এর কোন অংশে ALU থাকে?** [তথ্য ও যোগাযোগ প্রযুক্তি অধিদপ্তর (AP): 20]

A. Fetch unit B. Control unit
C. Processing unit D. Flags unit Ⓒ

**17. CPU-এর অন্তর্ভুক্ত নয় -** [দুর্নীতি দমন কমিশন (সহকারী পরিচালক): ২০]

A. RAM B. ROM
C. Cache D. Disk Ⓓ

**18. In a 64-bit microprocessor, the term '64-bit' refers to-** [Bangladesh Bridge Authority (Assistant Manager): 20]

A. RAM speed B. CPU Internal register size
C. Logic unit size D. RAM size Ⓑ

**ব্যাখ্যা:** ৩২-বিট ও ৬৪-বিট বলতে প্রসেসিং রেজিস্টারের দৈর্ঘ্যকে বোঝায় এবং ৩২-বিট ও ৬৪-বিট পরিমাণগুলো অর্থাৎ, ৩২ ও ৬৪ দিয়ে প্রসেসিং রেজিস্টার ব্যবহারের অনুমতিকে বোঝায়।

**19. CPU কে কত ভাগে ভাগ করা যায়?** [বাংলাদেশ ডাক বিভাগ (মইল অপারেটর): ১৯]

A. ৩ B. ৪
C. ৫ D. ৬ Ⓐ

**20. Integrated Circuit (IC) তৈরিতে কোন দ্রব্যটি ব্যবহৃত হয়?** [পরাষ্ট্র মন্ত্রণালয় (ব্যক্তিগত কর্মকর্তা): ১৯]

A. প্লাস্টিক B. সিলিকন
C. তামা D. লোহা Ⓑ

**21. CPU-এর প্রধান অংশ নয় কোনটি?** [বাংলাদেশ ফলিত পুষ্টি গবেষণা ও প্রশিক্ষণ ইনস্টিটিউট (বিভিন্ন পদ): ১৯]

A. গাণিতিক যুক্তি ইউনিট B. নিয়ন্ত্রণ ইউনিট
C. অপারেটিং সিস্টেম D. মেমোরি Ⓒ

**22. All the logical and mathematical calculations are performed by the computer by its:** [জাতীয় নিরাপত্তা গোয়েন্দা সংস্থা (NSI) সহকারী পরিচালক: 17]

A. Mother board B. Memory
C. Hard Disk D. CPU Ⓓ

**23. কোন সালে মাইক্রোপ্রসেসর আবিষ্কৃত হয়?** [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডাকা প্রসেসিং অপারেটর: ০২]

A. 1972 সালে B. 1971 সালে
C. 1973 সালে D. 1974 সালে Ⓑ

**24. কম্পিউটারের কেন্দ্রীয় প্রক্রিয়াকরণ অংশ গঠিত -** [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]

A. গ্রহণ মুখ ও নিয়ন্ত্রণ অংশের সমন্বয়ে
B. অভ্যন্তরীণ স্মৃতি ও নিয়ন্ত্রণ অংশের সমন্বয়ে
C. স্মৃতি ও যুক্তি বর্তনী অংশের সমন্বয়ে Ⓓ
D. অভ্যন্তরীণ স্মৃতি, গাণিতিক যুক্তি অংশ ও নিয়ন্ত্রণ অংশের সমন্বয়ে

**25. ইনটেল ITANIUM কত বিট মাইক্রোপ্রসেসর?** [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডাকা প্রসেসিং অপারেটর: ০২]

A. 32 B. 64
C. 128 D. 256 Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. Which of the following is not the components of a microprocessor?** [combined Bank Exam (SO): 23]

A. ALU B. Register Array
C. Control Unit D. Hard Disk Ⓓ

**2. A channel for communicating across a boundary between two or more subsystem is known as-** [BB (officer): 22]

A. Data path B. Walk through
C. Act gram D. Interface Ⓓ

3. **Which one is considered as the brain of a computer?** [BB (AD): 22]
A. Memory B. Processor
C. Hard disk D. Internet (B)

4. **Intel Pentium একটি** - [NSI (ফিল্ড অফিসার): ২৩]
A. হার্ডডিস্ক B. র‍্যাম
C. সিডি রম D. প্রসেসর (D)

5. **Central Processing Unit (CPU) consists of** - [গ্রামীণ ব্যাংক (শিক্ষানবিশ কেন্দ্র ব্যবস্থাপক): ২৩/Pubali Bank Ltd. (Junior Officer):19]
A. control unit B. ALU
C. main store D. all of the above (D)

6. **Which is used to measure the clock speed (the number of cycles) of the CPU per second?** [Combined 5 Banks (Officer): 22]
A. Megahertz B. Gigahertz
C. Decihertz D. Zeptohertz (A), (B)

7. **কম্পিউটার সিপিইউ (CPU)-এর কোন অংশ গাণিতিক সিদ্ধান্ত গ্রহণের কাজ করে?** [কর্মসংস্থান ব্যাংক (সহ. অফিসার): ২১]
A. ALU B. Control unit
C. Register set D. কোনোটিই নয় (A)

8. **Which of the following registers is loaded with the contents of the memory location pointed by the PCI?** [Asst. Engineer (IT): 21]
A. Memory address registers
B. Instruction register
C. Memory data registers
D. Program counter (B)

9. **What is Full form of ALU?** [NBRC Bank (PO): 21/ Sonali Bank Ltd. Assistant Programmer:16]
A. Arithmetic Logic Unit
B. Allowed Logic Unit
C. Ascii Logic Unit
D. Arithmetic Least Unit (A)

10. **Which one is the 7th Generation's Intel processor?** [Sonali & Janata Bank Ltd. (Officer IT): 20]
A. Intel Core i7-9850HL
B. Intel Core i5-7200U
C. Intel® CoreTM i5-9400H
D. Intel Core i9-10900K (B)

11. **Any hardware or software which is used to connect two devices by enabling them to communicate is classified as-** [Probashi Kallyan Bank Ltd. (Programmar):19]
A. analogue modem B. digital modem
C. analogue interface D. interface (D)

12. **Small computer system interface (SCSI) is pronounced as ...** [Bangladesh Bank (Control Operator IT):20]
A. Ascii B. Seuzzy
C. SCSI D. None (B)

13. **Use of icons and windows are chracteristic of a ..... interface.** [Janata Bank Ltd. (Assitant Executive Taller):19]
A. graphical-user B. windows-oriented
C. menu-driven D. none of these (A)

14. **Which device uses a DMA Channel?** [Uttara Bank Ltd. Assistant Officer (Cash): 17]
A. Modem B. Network card
C. Sound Card D. All of the above (C)

15. **Who invented the microprocessor?** [Janata Bank Executive Officer: 17]
A. Herman H Goldstein B. Marcian Huff
C. Joseph Jacquard D. All (B)

16. **Which of the following processors use RISC technology?** [Janata Bank Executive Officer: 17]
A. 486dx B. 486sx
C. Power PC D. 6340 (C)

17. **ALU stores the computed result immediately in** - [Sonali Bank Ltd. Assistant Engineer (IT): 16]
A. Memory Address Register
B. PC
C. General Register D. Accumulator (D)

18. **The basic operations performed by a computer are** - [Bangladesh Bank Asst. Director: 16]
A. Arithmetic operation B. Storage and relative
C. Logical Operation D. All of them (D)

19. **Which of the following is not true?** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]
A. Transistors are much smaller
B. Transistors produce low heat
C. Transistors were less reliable (C)
D. Transistors were used in radios and other electronic devices

20. **Which unit is known as nerve center of computer?** [Bangladesh Bank Officer (Cash): 16]
A. CU B. Memory
C. ALU D. Registers (C)

21. **The control unit of a microprocessor** - [Bangladesh Bank Data Entry/Control Operator: 16]
A. Stores data in the memory
B. accepts input data from keyboard
C. performs arithmetic/logic function
D. None of them (D)

Part-A

Part-A

**22. Which of the following is used for manufacturing chips?** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]
A. Control bus B. Control unit
C. Parity unit D. Semiconductor (D)

**23. Central Processing Unit is combination of -** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]
A. Control and storage B. Control and output unit
C. Arithmetic logic and input unit
D. Arithmetic logic and control unit (D)

**24. The interval from the time of submission of a process to the time of completion is termed as-** [Janata Bank Ltd. Senior Officer (IT): 16]
A. waiting time B. processing time
C. turnaround time D. throughput (C)

**25. The ALU of a computer normally contains a number of high speed storage element called -** [Pubali Bank Ltd. Junior Officers (Cash): 16]
A. Semiconductor memory
B. Hard disks
C. Registers D. Magnetic Disk (C)

**26. When CPU is executing a program that is part of the Operating System, it is said to be in -** [Pubali Bank Ltd. Officer/ Senior Officer: 14]
A. Interrupt mode B. System mode
C. Simplex mode D. None (B)

**27. কোনটি মাদারবোর্ড (MotherBoard)-এর অংশ নয়?** [Sonali Bank Ltd. Senior Officer: 14]
A. সিপিইউ B. মেমোরি
C. পাওয়ার সাপ্লাই D. রেজিস্টার (C)

**28. Which one of the following devices is a must to run a computer?** [Exim Bank Ltd. Officer: 14; Standard Bank Probationary Officer: 13]
A. Speaker B. CD-ROM
C. USB Drive D. Processor (D)

**29. A computer port is used to -** [BB (AD): 14]
A. Communicate with hard disks
B. Download files
C. Communicate with other computer peripherals
D. None (C)

**30. Using which of the following ports can you connect an electronic musical instrument to your computer?** [Sonali Bank Officer: 13/DBBL (MTO): 12]
A. PS2 B. USB
C. HDX D. MIDI (D)

**31. Control Unit?** [Sonali Bank Officer & Officer (Cash): 13]
A. performs mathematical operations
B. performs logical operations
C. directs the movement of electrical signals
D. performs comparisons of numbers (C)

**32. All of the logic and mathematical calculations done by the computer happen in/on the -** [Standard Bank Officer 2013; DBBL (MTO): 12]
A. Motherboard B. Power Supply
C. Hard disk D. CPU (D)

**33. Memory Unit is a part of -** [DBBL (MTO): 12]
A. CPU B. Input devices
C. Output devices D. Control Unit (A)

**34. Main memory works in conjunction with which of the following?** [DBBL (MTO): 12]
A. Special Function Card
B. NIC
C. Graphics card D. CPU (D)

**35. In most IBM PCs, the CPU, the device drives, memory expansion slots and active components are mounted on a single board. What is the name of this board?** [The City Bank Probationary Officer: 11]
A. Breadboard B. Motherboard
C. Grandmother board D. Daughter board (B)

**36. Which one is not a part of CPU?** [Agrani Bank Limited Officer: 10]
A. Arithmetic Unit B. Logic Unit
C. Register D. Execution Unit
E. Memory Unit E

**ব্যাখ্যা:** মেমোরি ইউনিট – সিস্টেম ইউনিটের অংশ। কার্যপ্রক্রিয়া অনুসারে CPU-এর অংশ - Arithmetic Unit, Logic Unit, Register, Execution Unit. উল্লেখ্য, অপশনে Register থাকায় Memory Unit কে CPU'র অংশ হিসেবে বিবেচনায় রাখা হয় নি।

**37. Another word for the CPU is -** [BB (AD): 09]
A. Execute B. Micro chip
C. Microprocessor D. Decode (C)

**38. একটি কম্পিউটারের কমিউনিকেশন পোর্টে সংযুক্ত থাকে-** [Bangladesh Commerce Bank Officer: 00]
A. Printer B. Modem
C. CD-ROM D. None of these (B)

## মনিটরের পারদর্শিতা (Monitor Performance)

একটি মনিটরের ছবি প্রদর্শনের কোয়ালিটির উপর তার দক্ষতা নির্ভর করে। যে মনিটর যত বেশি ভালো তার পিকচার কোয়ালিটি তত ভালো। পিকচারের মান নির্ণয়ে কতগুলো নিয়ামক ও নিয়ামকেরও পরিমাপক রয়েছে যা নিচে বর্ণনা করা হল –

| নিয়ামক | পরিমাপক | বর্ণনা |
|---|---|---|
| ১. নির্ভুলতা | পিক্সেল (Pixel) | ▪ **Pixel-এর পূর্ণরূপ:** Picture Element (পিকচার ইলিমেন্ট)।<br>▪ **পিক্সেল** - কোন গ্রাফিক্স ছবি প্রদর্শনের ক্ষুদ্রতম অংশ/একক।<br>▪ **আকার:** ডট বা চারকোণা আকৃতি। পিক্সেল সাধারণত দ্বি-মাত্রিক তলে সাজানো থাকে।<br>▪ **অবস্থান:** নির্দিষ্ট স্থানাংকের উপর নির্ভরশীল (প্রতিটি অবস্থানের আলাদা স্থানাংক থাকে)।<br>▪ রঙিন মনিটরের পিক্সেলগুলো ৩টি রঙ (লাল, সবুজ, নীল) নিয়ে গঠিত হয়।<br>▪ পিক্সেল যত ছোট হয় একটি ছবি তত বেশি নির্ভুলতার প্রতিনিধিত্ব করে।<br>▪ **ব্যবহার:** পিক্সেলের হিসাব থেকে ছবি বিষয়ক যাবতীয় কাজ করা হয়। |
| ২. সূক্ষ্মতা | রেজুলেশন (Resolution) | ▪ মনিটরের পর্দায় অনুভূমিক (Horizontal) ও লম্বালম্বি (Vertical) বরাবর মোট পিক্সেলের সংখ্যাকে রেজুলেশন বলে।<br>▪ **Resolution** = Horizontal Pixel × Vertical Pixel.<br>▪ একটি ডিসপ্লের প্রতি ইঞ্চিতে যত বেশি পিক্সেল থাকে সেই ডিসপ্লে তত বেশি সূক্ষ্ম হয়। |
| ৩. গুণগত মান | ভিডিও কন্ট্রোলার | ▪ কোনো ছবির দৃশ্যত গুণগত মান ভিডিও কন্ট্রোলারের উপর নির্ভর করে।<br>▪ একটি ভিডিও কন্ট্রোলার যতো ভালো হয় ছবির গুণগত মান তত ভালো হয়।<br>▪ **জনপ্রিয় ভিডিও কন্ট্রোলার কার্ড:** VGA (Video Graphics Array), SVGA (Super Video Graphics Array) ইত্যাদি। |
| ৪. দৃঢ়তা | রিফ্রেস রেট (Refresh Rate) | ▪ কোনো একটি ইমেজ শো (Show) করানোর জন্য একটি মনিটর সেকেন্ডে কতোবার রিফ্রেস করে সেই পরিমাণকে রিফ্রেশ রেট বলে।<br>▪ **একক:** হার্টজ (Hz).<br>▪ **কাজ:** পিক্সেলের উজ্জ্বলতা ঠিক রাখা।<br>▪ **কার্যপ্রক্রিয়া:** পিক্সেলগুলো প্রতি সেকেন্ডে রিচার্জ/রিফ্রেস করে Refresh Rate বাড়ায় এবং Refresh Rate যত বেশি হবে ইমেজ স্ক্রিনে তত বেশি দৃঢ় দেখাবে। |
| ৫. স্বচ্ছতা | ডট পিচ (Dot Pitch) | ▪ **ডট পিচ:** রঙিন মনিটরের মৌলিক রং (লাল, সবুজ, নীল)-এর ফসফর দানার সমন্বয়ে ফসফর বিন্দুত্রয়ী আচ্ছাদিত থাকে। পাশাপাশি দুটি বিন্দুত্রয়ীর একই বর্ণের দুটি ফসফর বিন্দুর কোণাকুণি দূরত্বকে ডট পিচ বলে।<br><br><br>▪ **একক:** মিলিমিটার।<br>▪ ডট পিচ যত কম হবে (অর্থাৎ, ফসফর বিন্দুত্রয়ী পরস্পরের কাছাকাছি অবস্থান করবে) পর্দার পিকচার তত বেশি স্বচ্ছ ও স্পষ্ট হবে। |

## ২. প্রিন্টার (Printer)

- ❖ কোনো আউটপুট বা রেজাল্ট কাগজে প্রিন্ট করার জন্যে যে ডিভাইস ব্যবহার করা হয় তাকে প্রিন্টার বলে।
- ❖ **সফট কপি:** আউটপুট মনিটর বা ভিজুয়াল ডিসপ্লেতে প্রদর্শিত বা সংরক্ষিত থাকলে তাকে সফট কপি বলে।
- ❖ **হার্ডকপি:** প্রিন্টারের সাহায্যে কোনো তথ্যাবলি প্রিন্ট করা হলে তাকে হার্ডকপি বলে।
- ❖ প্রিন্টার প্রস্তুতকারী প্রতিষ্ঠান প্রিন্টারের ROM-এ সব ধরনের Character (যেমন: A....Z, a......z, 0.....9 এবং ~, #, @, $, &, * ইত্যাদি) সেট করে দেয় ফলে প্রিন্টার সহজেই Character গুলো Processing করে হার্ডকপি তৈরি করে।
- ❖ প্রিন্টার সবচেয়ে ধীরগতির অফলাইন আউটপুট ডিভাইস, যা সাদাকালো বা রঙিন হতে পারে।
- ❖ **রেজুলেশন (Resolution):** একক - DPI (Dots Per Inch). প্রিন্টারের আউটপুট পরিমাপ করা হয় DPI এককে।
- ❖ **প্রিন্টার** – ডেস্কটপ কম্পিউটারের ভিতরে থাকে না। **COM:** Computer Output to Microflim.

### প্রিন্টারের প্রকারভেদ

- ❖ **কার্যপ্রণালী অনুসারে প্রিন্টার ২ প্রকার। যথা:**
  - ✓ ইমপেক্ট প্রিন্টার বা ধাক্কা প্রিন্টার (Impact Printer)
  - ✓ নন-ইমপেক্ট বা অধাক্কা প্রিন্টার (Non-Impact Printer)




| তত্ত্ব | ইমপেক্ট প্রিন্টার | নন-ইম্পেক্ট প্রিন্টার |
|---|---|---|
| প্রিন্টহেড | প্রিন্টার হেডের মাধ্যমে কাগজে ছাপানো হয় এবং যে কাগজে প্রিন্ট হয় প্রিন্টহেড সেই কাগজকে স্পর্শ করে। | ছাপানোর কাজে লেজার রশ্মি বা অন্য কোনো প্রযুক্তি ব্যবহৃত হয় এবং যে কাগজে প্রিন্ট হয় প্রিন্টহেড সেই কাগজকে স্পর্শ করে না। |
| গতি | প্রিন্টারের গতি কম। | প্রিন্টারের গতি বেশি। |
| শব্দ | প্রিন্ট করার সময় শব্দ হয়। | প্রিন্ট করার সময় শব্দ হয় না। |
| গুণগত মান | উন্নতমানের প্রিন্টার নয় এবং রেজ্যুলেশন কম। | উন্নতমানের প্রিন্টার এবং রেজ্যুলেশন অনেক বেশি। |
| উদাহরণ | ডট মেট্রিক্স প্রিন্টার, লাইন প্রিন্টার ইত্যাদি। | লেজার প্রিন্টার, থার্মাল প্রিন্টার, ইঙ্কজেট প্রিন্টার ইত্যাদি। |

✓ **প্রিন্টহেড:** একটি প্রিন্টারের মুভেবল অংশ (Movable Part) যাতে প্রিন্টারের প্রিন্টিং উপাদান সংরক্ষিত থাকে এবং কাগজে লিখতে, স্প্রে করতে বা কালি লাগাতে প্রিন্টহেড ব্যবহার করা হয়।

## ইমপেক্ট প্রিন্টারের প্রকারভেদ

❖ **ইমপেক্ট প্রিন্টারের প্রকারভেদ:** ইমপেক্ট প্রিন্টার ২ প্রকার। যথা:

➢ লাইন প্রিন্টার (Line Printer)

➢ সিরিয়াল প্রিন্টার (Serial Printer) বা বর্ণ প্রিন্টার (Character Printer)

| ক্ষেত্র | লাইন প্রিন্টার | সিরিয়াল প্রিন্টার |
|---|---|---|
| **প্রিন্টের ধরন** | লাইন বাই লাইন (প্রতিবারে একটি সম্পূর্ণ লাইন) প্রিন্ট করে। | ক্যারেক্টার বাই ক্যারেক্টার (প্রতিবারে একটি করে বর্ণ) প্রিন্ট করে। |
| **প্রকারভেদ** | ২ প্রকার। যথা: **ক.** ড্রাম প্রিন্টার **খ.** চেইন প্রিন্টার | ২ প্রকার। যথা: **ক.** ডট ম্যাট্রিক্স প্রিন্টার **খ.** ডেইজি হুইল প্রিন্টার |
| **দ্রুততা** | ইমপেক্ট প্রিন্টারগুলোর মধ্যে সবচেয়ে দ্রুতগতির। | ক্যারেক্টার বাই ক্যারেক্টার প্রিন্ট করায় ধীরগতিসম্পন্ন। |
| **গতি একক** | **প্রকাশ করা হয়:** Lines Per Minute (lpi) সাধারণত অফিসিয়াল কাজে ব্যবহার করা হয় না। | **প্রকাশ করা হয়:** Characters Per Second (cps) এককে। |
| **প্রিন্ট স্পিড** | প্রতি মিনিটে ২০০-৩০০০ লাইন ছাপাতে পারে।<br>✓ **ড্রাম প্রিন্টারের ক্ষেত্রে:** ৩০০-২০০০ লাইন<br>✓ **চেইন প্রিন্টারের ক্ষেত্রে:** প্রায় ৩০০০ লাইন | প্রতি সেকেন্ডে ৩০-১৫৫০টি ক্যারেক্টার ছাপাতে পারে। (এক নাগাড়ে ঘণ্টাখানেকের বেশি কাজ করলে প্রিন্টার উত্তপ্ত হয়ে যায়।) |

## লাইন প্রিন্টারের প্রকারভেদ

| ক্ষেত্র | ১. চেইন প্রিন্টার (Chain Printer) | ২. ড্রাম প্রিন্টার (Drum Printer) |
|---|---|---|
| **প্রধান অংশ** | চেইন বা ব্যান্ডের কার্যকারিতায় প্রিন্ট করে। | ড্রামের কার্যকারিতায় প্রিন্ট করে। |
| **ফন্ট** | একই প্রিন্টারে বিভিন্ন ফন্ট ব্যবহার করা যায়। | নির্দিষ্ট একটি ফন্ট-ই ব্যবহার করতে হয়। |
| **সুবিধা** | চেইন খারাপ হয়ে গেলে চেইন পরিবর্তন করা যায়। | ড্রাম পরিবর্তন করা যায়। |

✓ **ফন্ট:** একই ধরনের কতগুলো টাইপের সমষ্টি যার সাহায্যে ঐ টাইপের সব ক্যারেক্টার ছাপানো যায়।

## সিরিয়াল প্রিন্টারের প্রকারভেদ

❖ **সিরিয়াল প্রিন্টার** – ২ প্রকার। যথা:

১. ডট মেট্রিক্স প্রিন্টার (Dot Matrix Printer)

২. ডেইজি হুইল প্রিন্টার (Daisy Wheel Printer)

### ১. ডট মেট্রিক্স প্রিন্টার (Dot Matrix Printer)

❖ **প্রিন্টের আকার:** আয়তাকারে সাজানো অনেকগুলো বিন্দু থেকে প্রয়োজনীয় বিন্দুকে নির্বাচন করে ক্যারেক্টার ছাপায়।



❖ **যা যা ছাপাতে পারে:** বর্ণ, ছবি, গ্রাফ বা চার্ট। **ফন্ট সাইজ:** নির্দিষ্ট নয়।

❖ **প্রিন্ট স্পিড:** প্রতি সেকেন্ডে ৩০০টি ক্যারেক্টার ছাপাতে পারে।

❖ **কার্যপ্রক্রিয়া:** প্রিন্টহেডের ভেতরে কয়েকটি সাজানো নমনীয় স্টিক থাকে। স্টিকগুলো রিবনের (কাগজ ও প্রিন্টহেডের মাঝখানে অবস্থিত কালিযুক্ত ফিতা) উপর আঘাত করে ক্যারেক্টার ছাপায় বা প্রিন্ট করে।

❖ **রিবনের কালার বা রং:** কালো (সাদা কালো প্রিন্টারে)। **রঙিন প্রিন্টারের ক্ষেত্রে:** ৪টি (লাল, নীল, হলুদ, কালো) রং থাকে।

❖ **ব্যবহার:** ক্যাশ, রেজিস্টার, ATM, POS টার্মিনালে, মাল্টি-পার্ট স্টেশনারি প্রিন্টিং-এর কার্বন কপি তৈরি করার জন্য।

Part-A

## ২. ডেইজি হুইল প্রিন্টার (Daisy Wheel Printer)



❖ ডেইজি হুইল প্রিন্টারে চ্যাপ্টা আকারের চাকা থাকে যাতে অনেকগুলো স্পোক (যা দেখতে সাইকেলের স্পোকের মতো) লাগানো থাকে। স্পোকগুলোসহ চাকাকে একটি 'ডেইজি ফুল'-এর মতো দেখায়। এই জন্য এ ধরনের প্রিন্টারকে 'ডেইজি হুইল প্রিন্টার' বলে।

❖ **কার্যপ্রক্রিয়া:** প্রিন্টারের চাকার সাথে হ্যামার লাগানো থাকে যা স্পোকের মাথায় আঘাত করে ফলে কোনো বর্ণ কাগজে ছাপায়।

❖ **ধরন:** উভয়মুখী প্রিন্টার (একটি লাইনে বাঁদিক থেকে ছাপা শুরু হলে পরের লাইনে ডানদিক থেকে ছাপা শুরু হবে)।

❖ **গতি:** প্রতি সেকেন্ডে ২০ থেকে ৮০টি বর্ণ ছাপাতে পারে।

## নন-ইমপেক্ট প্রিন্টার (Non-Impact Printer)

### ১. ইঙ্কজেট প্রিন্টার (Inkjet Printer)

❖ **রেজুলেশন:** 300 DPI (Dots Per Inch). **গুণগত মান:** ছাপা লেজার প্রিন্টারের মতো উন্নতমানের।

❖ **কার্যপ্রক্রিয়া:** সূক্ষ্ম কালির কণা একটি কৌশিক নল থেকে 'জেট' আকারে সজোরে নিক্ষিপ্ত হয়ে কাগজের উপর ডট তৈরির মাধ্যমে অক্ষরের প্রতিকৃতি ফুটিয়ে তোলে।



❖ **অসুবিধা:** খরচ বেশি এবং কালি নিক্ষেপের মাধ্যমে প্রিন্ট করায় কাগজের উপর পানি পড়লে লেখা নষ্ট হয়ে যায়।

❖ **ব্যবহার:** ভিজিটিং কার্ড, দাওয়াত কার্ড, আইডেন্টিটি কার্ড ইত্যাদি তৈরিতে ব্যবহার করা হয়।

### ২. লেজার প্রিন্টার (LASER Printer)

❖ **LASER-এর পূর্ণরূপ:** Light Amplification by Stimulated Emission of Radiation.



❖ **লেজার রশ্মি আবিষ্কার করেন** – হ্যারল্ড মাইম্যান (১৯৬০ সালে)।

❖ **সবচেয়ে দ্রুতগামী ও উন্নতমানের প্রিন্টার** - লেজার প্রিন্টার।

❖ **লেজার প্রিন্টার অধিক পরিচিত** – Page Printer হিসেবে।

❖ লেজার প্রিন্টারে একটি আলোকপরিবাহী পদার্থ থাকে। আলোকপরিবাহী পদার্থ হলো ঐ সকল পদার্থ যা আলোর উপস্থিতিতে বিদ্যুৎ সুপরিবাহী এবং অনুপস্থিতিতে বিদ্যুৎ কুপরিবাহী আচরণ করে।

❖ **লেজার প্রিন্টারে অক্ষর ছাপানো হয়:** নন-ইমপেক্ট ডট ম্যাট্রিক্স আকারে (লেজার প্রিন্টার পুরো পৃষ্ঠা একসাথে ছাপায়)।

❖ লেজার রশ্মির সাহায্যে ইলেকট্রোস্ট্যাটিক চার্জের মাধ্যমে কাগজে উল্টো করে লেখা বা ইমেজ ছাপানো হয়।

❖ কার্বন কণা বা গুঁড়ো কালি লেজার প্রিন্টারের 'টোনারে' সংরক্ষিত থাকে।

❖ **কার্যাবলি:** কাগজের উপর পতিত কার্বন কণা লেজারের রশ্মির তাপে গিয়ে স্থায়ীভাবে কাগজে লিপিবদ্ধ করে।

❖ **প্রিন্টারের গতি:** PPM (Pages Per Minute) এককে প্রকাশ করা হয়। **রেজুলেশন:** 1200 DPI.

- ✓ **প্রচলিত লেজার প্রিন্টারের গতি:** ২৪ ppm.
- ✓ **দ্রুতগামী সাদা কালো-লেজার প্রিন্টারের গতি:** ২০০ ppm (রঙিন প্রিন্টারের ক্ষেত্রে: ১০০ ppm.)

❖ **উদাহরণ:** Canon LBP 6230dn, HP Laserjet, Brothers ইত্যাদি।

### ৩. থার্মাল প্রিন্টার (Thermal Printer)



❖ **প্রিন্টহেড:** পিনের বদলে কতকগুলো বৈদ্যুতিক রোধকের বিন্দু থাকে।

❖ **গতি:** 250 mm/sec (Milimemeters Per Second).

❖ **কার্যপ্রক্রিয়া:** কোনো বর্ণ ছাপাতে হলে বিন্দু রোধকগুলো তড়িৎপ্রবাহ প্রবাহ দ্বারা উত্তপ্ত হলে কাগজে বর্ণের ছাপ উঠে যায়।

## ৪. স্থির বিদ্যুৎ প্রিন্টার (Electrostatic Printer)



❖ স্থির বিদ্যুৎ প্রিন্টার - একটি দ্রুত গতিশীল প্রিন্টার।

❖ **স্টাইলাস:** কতকগুলো বৈদ্যুতিক নিব যা দ্বারা প্রিন্টারে লেখা হয়।

❖ **কার্যপ্রক্রিয়া:** স্টাইলাস দ্বারা বিশেষ ধরনের কাগজে কোনো বর্ণের বৈদ্যুতিক চার্জ সংবলিত ডট ম্যাট্রিক্স উৎপন্ন করা হয়। বিশেষ কাগজটিকে বিপরীত চার্জযুক্ত রঙের গুঁড়ার মধ্য দিয়ে নিয়ে গেলে স্থির বৈদ্যুতিক আকর্ষণের জন্য রঙের গুড়া প্রত্যেক ডটে আটকে যায় এবং ডট ম্যাট্রিক্সের বর্ণটি ছাপা হয়ে যায়।

## ৩. মাল্টিমিডিয়া প্রজেক্টর (Multimedia Projector)

❖ প্রজেক্টর একটি ইলেকট্রো-অপটিক্যাল যন্ত্র যার মাধ্যমে কম্পিউটারের কোনো তথ্য, ছবি, ভিডিও বড় স্ক্রিনে উপস্থাপন করা যায়।

❖ **ব্যবহার:** বিভিন্ন সভা, সেমিনার, ওয়ার্কশপ, ক্লাসরুম ইত্যাদি ক্ষেত্রে মাল্টিমিডিয়া প্রজেক্টর ব্যবহার করা হয়।

❖ **বহনযোগ্য প্রজেক্টরের জন্য আদর্শ রেজুলেশন:** SVGA (৮০০ × ৬০০ পিক্সেল)।



❖ বিশাল সভাকক্ষে ব্যবহারের জন্য প্রজেক্টরের ঔজ্জ্বল্য ১০০০ থেকে ৪০০০ এনসি লুমেন্সের হয়।

❖ **প্রজেক্টরের মূল কাজ:**

✓ কম্পিউটারে রাখা ডেটা বহুগুণ বড় করে প্রদর্শন করা, টিভি প্রোগ্রাম কিংবা মুভি বড় স্ক্রিনে প্রদর্শন করা হয়।

✓ গ্রাহকের সামনে প্রদর্শনের মাধ্যমে পণ্যের বিভিন্ন দিক তুলে ধরা যায়।

✓ ভিডিও টেপ প্লেয়ার বা ডিজিটাল ভিডিও ডিস্ক প্লেয়ার থেকে চলমান ইমেজ দেখানোর মাধ্যম হিসেবে কাজ করে।

## ৪. প্লটার (Plotter)



❖ এক ধরনের প্রিন্টার বিশেষ আউটপুট ডিভাইস যা ছবি বা গ্রাফ আউটপুট করার জন্য ব্যবহার করা হয়।

❖ প্লটারে একাধিক পেন দ্বারা বহুবর্ণের গ্রাফ ও ছবি আঁকা যায়।

❖ **প্রকারভেদ:** প্লটার - ২ প্রকার। যথা: **(ক)** ফ্ল্যাট বেড প্লটার **(খ)** ড্রাম প্লটার।

| | |
|---|---|
| **ফ্ল্যাট বেড প্লটার** (Flat bed Plotter) | ▪ ফ্ল্যাট বেড প্লটারের উপর অনুভূমিকভাবে কাগজ স্থির থাকে।<br>▪ একটি বাহকের উপর বসানো পেন x, y উভয় অক্ষ (অর্থাৎ, একটি অপরটির উপর লম্ব) বরাবরই সরতে পারে। সফটওয়্যারের নির্দেশ মতো CPU পেন চলাচল নিয়ন্ত্রণ করে গ্রাফ বা ছবি আঁকে। |
| **ড্রাম প্লটার** (Drum Plotter) | ▪ ড্রাম প্লটারে একটি ঘূর্ণমান অনুভূমিক ড্রামের উপর কাগজ জড়ানো থাকে।<br>▪ কাগজের উপর বসানো পেন কেবল অক্ষ বরাবর (ডানে বা বামে) সরতে পারে। ড্রামের ঘূর্ণনের ফলে কাগজ সামনে বা পেছনে সরে যেতে পারে। CPU সফটওয়্যারের নির্দেশ অনুযায়ী পেন ও ড্রাম উভয়ের গতি নিয়ন্ত্রণ করে। |

❖ বড় বড় গ্রাফিক্সের কাজ (**যেমন:** আর্কিটেকচারাল ডিজাইন, পলি সাইন, বিলবোর্ড, মানচিত্র) প্রিন্ট করতে প্লটার ব্যবহার করা হয়।

❖ খুব সূক্ষ্ম রেখাবিশিষ্ট ড্রয়িং বা সূক্ষ্ম যন্ত্রপাতি ও মানচিত্রের নকশা বা রেখাচিত্রের মুদ্রণে প্লটার ব্যবহার করা হয়।

Part-A

## ২(iii) ইনপুট-আউটপুট পেরিফেরালস

### ১. টাচস্ক্রিন (Touch Screen)



- ❖ একটি Electronic Visual Display যা Display এরিয়ার উপস্থিতি শনাক্ত করতে পারে।
- ❖ **টাচস্ক্রিন প্রযুক্তি উদ্ভাবন করেন** – জর্জ স্যামুয়েল হার্স্ট।
- ❖ মাউসের মাধ্যমে ক্লিক অথবা টাচপ্যাডের মাধ্যম ছাড়াই হাতের আঙুল অথবা স্টাইলাস দিয়ে সরাসরি টাচ (স্পর্শ) করা যায়।
- ❖ টাচস্ক্রিনে টাচ (স্পর্শ) করে ডেটা ইনপুট দেয়া হয় এবং সেই ডেটা প্রক্রিয়াকরণ করে আউটপুট প্রদান করে।
- ❖ টাচ স্ক্রিনের স্পর্শকাতর পর্দাটি ১টি প্লাস্টিক লেয়ার দ্বারা আবৃত যার পিছনে অপ্রদর্শিত রশ্মি এবং ইনফ্রারেড লাইটের সমন্বয়ে কাজ করে। **উদাহরণ:** জুম করে কোনো লেখার আকার বৃদ্ধি।
- ❖ **ব্যবহার:** ট্যাবলেট কম্পিউটার, স্মার্টফোনসহ বর্তমানে বিভিন্ন ইলেকট্রনিক ডিভাইসে টাচস্ক্রিন প্রযুক্তি ব্যবহার করা হয়।

### ২. ডিজিটাল ক্যামেরা (Digital Camera)

- ❖ ডিজিটাল ক্যামেরায় সনাতনী ফিল্মের পরিবর্তে মেমোরি চিপের মধ্যে ছবি ধারণ করার ব্যবস্থা থাকে।
- ❖ **অপর নাম:** ফিল্মলেস ক্যামেরা। **পরিমাপকের একক:** মেগাপিক্সেল (Megapixel)।
- ❖ একটি ক্যামেরার Megapixel যত বেশি হবে তত বড় ছবি ধারণ করতে পারে। যেমন: ১০ মেগাপিক্সেলের একটা ছবিতে ১০ মিলিয়ন পিক্সেল থাকে ।
- ❖ **কার্যপ্রক্রিয়া:** ডিজিটাল ক্যামেরায় এক ধরনের অপটিক্যাল সেন্সর ব্যবহার করা হয়, যা অনেকগুলো ক্ষুদ্র ক্ষুদ্র আলোক-সংবেদনশীল ডায়োড (ফটোসাইট) দিয়ে তৈরি। অপটিক্যাল সেন্সরের কাজ হলো যে বস্তুটির ছবি তোলা হয় সেই বস্তু থেকে আসা আলোকে ইলেকট্রনিক চার্জে রূপান্তরিত করা।
- ❖ ডিজিটাল ক্যামেরায় ইমেজ সেন্সর উৎস হিসেবে CCD (Charge Couple Device) ও CMOS (Complementary Metal Oxide Semiconductor) ব্যবহার করা হয়।




**পরিচ্ছেদ ০২ (ii+iii)** — **বিগত বছরের প্রশ্নাবলি**

#### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. What is full name of LED?** [LGED (ইলেকট্রিশিয়ান ও সার্ভেয়ার): ২৩/BREB (Jr. Asst. Engg.):21]
- **A.** Low Emission Display
- **B.** Low Electron Display
- **C.** Light Emitting Diode
- **D.** Low Emission Diode

Ⓒ

**2. টেলিভিশনে ছবি প্রেরণের সময় ছবিকে যে পদ্ধতিতে ক্ষুদ্র ক্ষুদ্র অংশে বিভক্ত করা হয় তাকে কি বলা হয়?** [NSI (ফিল্ড অফিসার): ২৩]
- **A.** ট্যানিং
- **B.** স্ক্যানিং
- **C.** স্ক্রিনিং
- **D.** গ্যানিং

Ⓑ

**3. নিচের কোনটি প্রিন্টারের প্রকারভেদ নয়?** [NSI (ফিল্ড অফিসার): ২৩]
- **A.** Laser
- **B.** Dot Matrix
- **C.** Ink-jet
- **D.** Dual Core

Ⓓ

**4. ডট পিচ (Dot Pitch) কে নিচের কোন এককে প্রকাশ করা হয়?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
- **A.** মিলিমিটার
- **B.** সেন্টিমিটার
- **C.** হার্টজ
- **D.** পিক্সেল

Ⓐ

**5. SVGA-এর পূর্ণরূপ কি?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
- **A.** Super Virtual Graphics Array
- **B.** Super Video Graphical Array
- **C.** Super Visual Graphical Array
- **D.** Super Video Graphics Array

Ⓓ

Part-A

6. **প্লটার কয় ধরনের?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
A. পাঁচ ধরনের B. তিন ধরনের
C. চার ধরনের D. দুই ধরনের Ⓓ

7. **ডট মেট্রিক্স প্রিন্টারের মুদ্রা হয় কিসের সাহায্যে?** [বাংলাদেশ কৃষি গবেষণা কাউন্সিল (কম্পিউটার অপারেটর): 21]
**Answer:** পিন এবং রিবনের সাহায্যে।

8. **মনিটরের কাজ হলো** - [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/প্রাথমিক বিদ্যালয় সহকারী শিক্ষক: 10]
A. গাণিতিক সমাধান করা
B. বিভিন্ন কাজের মধ্যে সংগতি স্থাপন করা
C. লেখা ও ছবি দেখানো
D. এর কোনোটিই নয় Ⓒ

9. **পিকচার ইলিমেন্টের সংক্ষিপ্ত রূপ-** [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]
A. পিকমেন্ট B. আইকন
C. পিক্সেল D. কার্সর Ⓒ

10. **রঙিন মনিটরের পিক্সেলে কয় ধরনের রং থাকে?** [Biman Bangladesh Airlines (Assistant Manager): 21]
A. ৩ B. ৮
C. ৫ D. ৬ Ⓐ

11. **VDU-এর পূর্ণরূপ হচ্ছে** - [১২তম শিক্ষক নিবন্ধন: ১৫]
A. Video Display Unit
B. Video Device Unit
C. Visual Display Unit
D. Visual Device Unit Ⓒ

12. **কম্পিউটারের নির্দেশ অনুযায়ী প্রিন্ট করে প্রিন্টার- সেই ক্ষেত্রে মানুষের হাত হলো** - [মাধ্যমিক ও উচ্চ শিক্ষা অধিদপ্তরের প্রদর্শক: 13]
A. CPU B. প্রিন্টার
C. মাদার বোর্ড D. UPS Ⓑ

**ব্যাখ্যা:** প্রিন্টার একটি আউটপুট ডিভাইস। সাধারণত মানুষের হাতকে কম্পিউটারের আউটপুট ডিভাইস প্রিন্টারের সাথে তুলনা করা হয়। তাই সঠিক উত্তর হবে: প্রিন্টার।

13. **কম্পিউটারের GUI শব্দটির পূর্ণরূপ কী?** [ডাক অধিদপ্তরের উপজেলা পোস্টমাস্টার: 13]
A. Graphical User Instrument
B. Graphical Unified Interface
C. Graphical User Interface
D. Graphical Unified Instrument Ⓒ

14. **CRT হলো একটি** - [Probasi Kallyan Bank Executive Officer (General): 17]
A. Bus B. Printer
C. Keyboard D. Monitor Ⓓ

15. **The primary additive colours of a colour monitor are** - [BDBL Senior Officer: 17]
A. Blue, Magenta, Green
B. Red, Blue, Yellow
C. Red, green, Yellow D. Red, Green, Blue Ⓓ

16. **DOT MATRIX is a kind of:** [প্রাক-প্রাথমিক সহকারী শিক্ষক (১৭ জেলা): 15]
A. Software B. Printer
C. Scanner D. Operating System Ⓑ

17. **কম্পিউটারের কোন যন্ত্রাংশের ক্ষমতার উপর মনিটরে দৃশ্যমান ছবির গুণগত মান নির্ভর করে?** [NSI সহকারী পরিচালক: 15]
A. মডেম B. অডিও কার্ড
C. সিম কার্ড D. ভিজিএ কার্ড Ⓓ

18. **কোন ধরনের প্রিন্টার সবচেয়ে দ্রুতগতিতে উন্নতমানের প্রিন্ট প্রদানে সক্ষম?** [দুদক-এর সহকারী পরিচালক: 13]
A. ইংকজেট প্রিন্টার B. লেজার প্রিন্টার
C. ডটমেট্রিক্স প্রিন্টার D. বাবল জেট প্রিন্টার Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which of the following is considered to measure the printing quality?** [BB (AD): 23]
A. ppm B. dpi
C. cpi C. cps Ⓑ

2. **The computer system which uses a drum plotter is known as?** [combined Bank Exam (officer): 23]
A. Mainframe Computer
B. Mini Computer
C. Both (a) and (b)
D. None of these Ⓒ

3. **The printed output from a computer is called-** [কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২২]
A. Copy B. Soft copy
C. Hard Copy D. Paper Ⓒ

4. **'Windows media player' is an example of** - [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২/Exim Bank Ltd. Trainee Officer 15]
A. Operating system B. Application Software
C. System software D. Browser Ⓑ

5. **The printed output from a computer is called** - [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২/IFIC (TAO): 18]
A. Copy B. Soft Copy
C. Hard Copy D. Paper Ⓒ

Part-A

**6. Using output devices one can-** [Combined 9 Banks (Officer): 22]
A. Process Data B. Store Data
C. Scan Data D. Print Data (D)

**7. In a memory-mapped I/O system, Which one is not present?** [BTRC (Deputy AD):21]
A. LDA B. IN
C. ADD D. OUT (A)

**8. The blinking point which shows your position in the text is called:** [BCIC (Commercial): 21/Janata Bank Ltd. (Assitant Executive Taller):19]
A. Blinker B. Causer
C. Cursor D. Pointer (C)

**9. Which of the following properties of a monitor is measured in Hertz?** [Janata Bank Officer: 20]
A. Speed B. Resolution
C. Refresh rate D. Viewable area (C)

**10. Which technology has made possible to pinpoint precision to the optical storage?** [Bangladesh Bank (Data Entry/Control Operator IT):20]
A. Optical fiber B. Electronic guns
C. Magnetic heads D. Laser beams (D)

**11. The output quality of a printer is measured by-** [Combined Banks (Officer): 22/BB (AD): 16/(Cash Officer): 11]
A. Dot per inch B. Dot per sq. inch
C. Dots printed per unit time D. all of them (A)

**12. 'Dpi' stands for** [Pubali Bank Ltd. (TAJO Cash):19/Sonali Bank Senior Officer: 13]
A. Digits per inch B. Dots per inch
C. Dots pixel per inch D. Diagrams per inch (B)

**13. Picture element is short for which word?** [IFIC Bank Ltd. (Transaction Service Officer):2019]
A. PenTile B. Viewport
C. Scene graph D. Pixel (D)

**14. Graphical pictures that represent an object like file, folders etc. are:** [Basic Bank Ltd. Asst. manager :18]
A. Icons B. Desktop
C. Task bar D. Windows (A)

**15. Plotter accuracy is measured in terms of repeatability and** [Janata Bank Ltd. (EO): 2017]
A. Resolution B. Buffer size
C. Vertical dimensions D. Intelligence (A)

**16. Which one of the following is not a type of a computer printer?** [DBBL (MTO): 12]
A. Laser B. Dot Matrix
C. Dual core D. Ink Jet (C)

**17. Which of the following is an off-line device?** [Agrani Bank Limited Officer: 11]
A. keyboard B. printer
C. monitor D. motherboard (B)

**18. In case of a computer monitor, which of the following term refers to the sharpness of an image?** [The City Bank Probationary Officer: 11]
A. Resolution B. Refresh rate
C. Size D. Dot pitch (A)

**19. To avoid eyestrain, you should place the monitor_away from your eye.** [City Bank (PO): 11]
A. 5-6 feet B. 2-3 meters
C. 5 meters D. 2-3 feet (D)

**20. Which of the following type of printer sprays ink onto paper?** [The City Bank Probationary Officer: 11]
A. Laser B. Dot Matrix
C. Ink-jet D. All of these (C)

**21. Color monitors produce multicolour images by combining the colors** [Agrani Bank Ltd. SO): 11]
A. red, green, and blue
B. yellow, red and blue
C. black, blue and green
D. red, blue and white (A)

**22. What is an icon?** [Agrani Bank Ltd. Officer 10]
A. Pictorial representation of an operation
B. Method of cutting and pasting
C. Flashing of display
D. Beefs, roars and shrieks in a video game (A)

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

**1. 4K টিভি ডিসপ্লেতে K-এর মান কত পিক্সেল?** [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. 1000 B. 1024
C. 4000 D. 4096 (A)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

**1. Computer monitor is also known as-** [BB (officer): 22/PSC (Senior Instructor): 21]
A. DVU B. UVD
C. VDU D. CCTV (C)

**2. What is the full name of LCD?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপ-সহকারী প্রকৌশলী): 20] Agrani Bank Ltd. Senior Officer: 11
A. Light Control Diode
B. Light Crystal Display
C. Liquid Crystal Diode
D. Liquid Crystal Display (D)

**3. Which of the following produces the best quality graphics reproduction?** [সাধারণ বীমা কর্পোরেশন (জুনিয়র অফিসার):১৯ /BB (AD/ Data Entry):16]
A. Laser Printer B. Ink jet printer
C. Dot matrix printer D. Plotter (D)

# পরিচ্ছেদ ০৩ কম্পিউটার মেমোরি (Computer Memory)



## ৩ (i) কম্পিউটার মেমোরির পরিচিতি

### বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

**BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি**

1. **নেটওয়ার্ক ট্রান্সমিশন রেট বোঝাতে ব্যবহৃত 'Mbps' এর পূর্ণরূপ কী?** [৪৬তম বিসিএস]
   A. Megabytes per second B. Megabits per second
   C. Milibits per second D. কোনোটিই নয় **Ans: B**
2. **এক word কত বিট বিশিষ্ট হয়?** [৩৮তম বিসিএস]
   A. 8 B. 16 C. 4 D. 2 **Ans: B**
3. **নিচের কোন উক্তিটি সঠিক?** [৩৬তম বিসিএস]
   A. 1 কিলোবাইট = 1024 বাইট B. 1 মেগাবাইট = 1024 বাইট
   C. 1 কিলোবাইট = 1000 বাইট D. 1 মেগাবাইট = 1000 বাইট **Ans: A**
4. **কম্পিউটার মেমোরি থেকে সংরক্ষিত ডেটা উত্তোলনের পদ্ধতিকে কী বলে?** [৩৫তম বিসিএস]
   A. Read out B. Read from C. Read D. উপরের সবগুলোই **Ans: C**

### কম্পিউটার মেমোরি (Computer Memory)

- **কম্পিউটার মেমোরি:** তথ্য ও উপাত্ত সংরক্ষণের জন্য ব্যবহৃত মাধ্যম বা ধারককে কম্পিউটারের মেমোরি বা স্মৃতি বলা হয়।
- **মেমোরি** – তথ্য সংগ্রহের স্থান। মেমোরি কম্পিউটারের সকল প্রোগ্রাম ও তথ্য/ডেটা সংগ্রহ করে।
- **ডিস্ক স্টোরেজ** – এক ধরনের মেমোরি। **Memory Unit** - CPU'র Part.
- **মেমোরির উপাদান:** অর্ধপরিবাহী বা সেমিকন্ডাক্টর সিলিকন চিপ।
- **আদর্শ মেমোরির শর্ত** – ৩টি। যথা: **১.** প্রচুর ডেটা ও নির্দেশ জমা রাখা, **২.** কম অ্যাকসেস টাইম, **৩.** বিট প্রতি কম খরচ।
- **কম্পিউটারের মেমোরি থেকে সংরক্ষিত ডেটা উত্তোলনের পদ্ধতিকে** - Read বলে।
- কম্পিউটার কোনো কাজ সম্পাদন করার আগে অ্যাপ্লিকেশন ও তথ্য হার্ডডিস্ক থেকে সিস্টেম মেমোরিতে কপি করে নেয়।
- কম্পিউটারে সংরক্ষিত তথ্য সপ্তাহে একবার বিন্যাস করা প্রয়োজন।
- **ব্যবহার:** তথ্য প্রক্রিয়াজাত করা এবং প্রসেসিংয়ের জন্য প্রয়োজনীয় নির্দেশগুলো সংরক্ষণ করতে ব্যবহৃত হয়।
- **মেমোরি অ্যাড্রেস (Memory Address):** ডেটার জন্য মেমোরিতে অনেকগুলো সুনির্দিষ্ট স্থান থাকে এবং স্থানগুলো শনাক্তকরণের জন্যে প্রয়োজনীয় ব্যবস্থা থাকে। মেমোরির এই ব্যবস্থাকে মেমোরি অ্যাড্রেস বলে।
- **মেমোরি সেল (Memory Cell):** মেমোরির প্রতিটি নির্দিষ্ট স্থানকে মেমোরি সেল বলে। মেমোরি সেলে (যেমন: একটি ফ্লিপ-ফ্লপ এক বিট 0 বা 1) সংরক্ষণ করা যায়।

### মেমোরির পরিমাপ (Measurement of Memory)

- কম্পিউটার মেমোরি পরিমাপের জন্য বিভিন্ন একক ব্যবহৃত হয়। যেমন: বিট, বাইট, কিলোবাইট, মেগাবাইট, গিগাবাইট, টেরাবাইট ইত্যাদি। এদের মধ্যকার পরিচয় তুলে ধরা হলো:

#### (১) বিট (Bit)

- **বিট (Bit) শব্দের গঠন:** ইংরেজি Binary শব্দের 'Bi' এবং Digit শব্দের 't' নিয়ে Bit শব্দটি গঠিত হয়।
- **বাইনারি সংখ্যা পদ্ধতিতে ব্যবহৃত ০, ১ দুটির প্রত্যেকটিকে এক একটি বিট বলে।** যেমন: ১০১১ সংখ্যাটিতে ৪টি বিট আছে।
- **ডেটা কমিউনিকেশনে বিট:** বিট রেট বুঝানো হয় - বিট পার সেকেন্ড (bit per second) বা bps দ্বারা।

❖ বাইনারি নাম্বার সিস্টেমে প্রতিটি বিট সিগন্যাল (Signal) নির্দেশ করে।

❖ ০ বিট - নিম্ন ভোল্টেজ (Low Voltage) এবং ১ বিট - উচ্চ ভোল্টেজ (High Voltage)-কে নির্দেশ করে।

| ক্ষেত্র | তথ্যপ্রবাহ | সাল |
|---|---|---|
| বিট আবিষ্কার করেন | জন উইল্ডার টুকি (John Wilder Tukey) | ১৯৪০ সালে |
| বিট নামকরণ করেন | ক্লাউড শ্যানন (Claude Shanon) | ১৯৪৮ সালে |

❖ **ডিজিটাল কম্পিউটারের মেশিন ভাষা** – বিট। **বিট প্রকাশ করা হয়:** ইংরেজি ছোট হাতের অক্ষর 'b' দ্বারা।

❖ **বিভিন্ন এককে বিট (Bit):**

✓ কম্পিউটার মেমোরির ধারণক্ষমতা পরিমাপের ক্ষুদ্রতম একক।

✓ কম্পিউটিং তথ্য ও টেলিযোগাযোগের মৌলিক একক। ডেটা কমিউনিকেশনের মৌলিক একক।

✓ কম্পিউটারের তথ্য ও ওয়ার্ডের দৈর্ঘ্য পরিমাপ করা হয় – বিট এককে।

✓ মেমোরি ও সমজাতীয় স্টোরেজের ডেটা ও তথ্য সংরক্ষণের একক।

✓ ডেটা আদান-প্রদানের হার হিসাব-নিকাশ অথবা ডেটা ও তথ্য পরিমাপের জন্য বিট একক ব্যবহৃত হয়।

## (২) বাইট (Byte)

❖ ৮ বিটের কোড দিয়ে যে কোনো বর্ণ, অঙ্ক বা বিশেষ চিহ্নকে প্রকাশ করা হয়। এরূপ ৮ বিট বিশিষ্ট শব্দকে 'বাইট' বলে।

❖ **বাইট শব্দটি প্রথম ব্যবহার করেন:** ড. ওয়ার্নার বুখোল্ড (১৯৫৬ সালে)।

❖ **বিট ও বাইটের মধ্যকার সম্পর্ক:** ১ বাইট = ৮ বিট। ১ বাইটের ডেটাকে 'অক্টেট' বলা হয়।




❖ **প্রকাশ করা হয়:** ইংরেজি বড় হাতের অক্ষর 'B' দ্বারা।

❖ **ব্যবহার:** বর্ণ, অঙ্ক ও বিশেষ চিহ্ন নির্দিষ্ট করার জন্য বাইট ব্যবহার করা হয়।

❖ **বিভিন্ন এককে বাইট (Byte):**

✓ JEDEC (Joint Electron Device Engineering Council) কর্তৃক ঘোষিত মেমোরির আদর্শ মানের স্পেসিফিকেশনের একক।

✓ বাইনারি পদ্ধতিতে তথ্য প্রকাশের মৌলিক একক। কম্পিউটার মেমোরির বিভিন্ন সাইজের একক।

✓ কম্পিউটার মেমোরি স্মৃতিভাণ্ডারের ধারণক্ষমতা প্রকাশের একক।

✓ স্টোরেজ অথবা ফাইলের আকারের (Measure of file size) হিসাব-নিকাশে ব্যবহৃত একক।

✓ মেমোরির ধারণক্ষমতার এককের উপসর্গ হিসেবে প্রকাশ করতে ব্যবহার করা হয়। যেমন: গিগাবাইট, টেরাবাইট ইত্যাদি।

### কম্পিউটার মেমোরি পরিমাপের বিভিন্ন এককের মধ্যকার সম্পর্ক

❖ 1 Nibble = 4 Bits [হেক্সাডেসিম্যাল সংখ্যা প্রকাশের ক্ষেত্রে ব্যবহৃত হয়]

❖ 1 Byte = 8 Bits [**বাইট এবং নিবলের মধ্যকার সম্পর্ক:** Nibble হলো অর্ধেক Byte]

| পরিমাপকের নাম | প্রকাশ | বাইট হিসাব | |
|---|---|---|---|
| | | 2 ভিত্তি | 10 ভিত্তি |
| 1 Kilobyte | 1024 Bytes | $2^{10}$ Bytes | $10^{3}$ Bytes |
| 1 Megabyte | 1024 Kilobytes | $2^{20}$ Bytes | $10^{6}$ Bytes |
| 1 Gigabyte | 1024 Megabytes | $2^{30}$ Bytes | $10^{9}$ Bytes |
| 1 Terabyte | 1024 Gigabytes | $2^{40}$ Bytes | $10^{12}$ Bytes |
| 1 Petabyte | 1024 Terabytes | $2^{50}$ Bytes | $10^{15}$ Bytes |
| 1 Exabyte | 1024 Petabytes | $2^{60}$ Bytes | $10^{18}$ Bytes |
| 1 Zettabyte | 1024 Exabytes | $2^{70}$ Bytes | $10^{21}$ Bytes |
| 1 Yottabyte | 1024 Zettabytes | $2^{80}$ Bytes | $10^{24}$ Bytes |

❑ $2^{10}$ বা 1024 ফ্যাক্টর - IEC (International Electrotechnical Commission) স্ট্যান্ডার্ড নামে পরিচিত।

❑ 10-এর ভিত্তি হিসাবে বাইট প্রকাশ একটি 'The International System of Unit' পদ্ধতি।

- মেমোরির ধারণক্ষমতার ক্ষুদ্রতম একক: কিলোবাইট (Kilobyte) সংক্ষেপে KB.
- মেইনফ্রেম কম্পিউটার ও অ্যাডভান্সড টেকনোলজি মাইক্রোকম্পিউটার পরিমাপ করা হয় - Megabytes (MB) এককে।
- কম্পিউটার মেমোরি পরিমাপ করা হয় - গিগাবাইট (GB) এককে। বর্তমানে টেরাবাইট (TB) এককেও প্রকাশ করা হয়।

## (৩) শব্দ (Word)

- **শব্দ:** কতকগুলো বর্ণের সমাহার যার একটি নির্দিষ্ট অর্থ আছে এবং যা একসঙ্গে একটি একক হিসাবে সঞ্চিত রাখা যায় স্থানান্তরিত করা যায় বা যার উপর যোগ, বিয়োগ ইত্যাদি কোন প্রক্রিয়া সাধন করা যায়।
- **শব্দ দৈর্ঘ্য:** কোনো শব্দের মোট বিট সংখ্যাকে শব্দ দৈর্ঘ্য বলে।
- **কম্পিউটার ওয়ার্ড:** পর পর সংলগ্ন কতকগুলো বিট বা বাইটের সমষ্টিকে একটি কম্পিউটার ওয়ার্ড বলে।
- **কম্পিউটার সিস্টেমে ওয়ার্ড গঠনের সংমিশ্রণ - বিট।**
  - ✓ 1 Character = 8 bits (1 Byte)
  - ✓ 1 Word = 16 bits (2 Bytes)
  - ✓ 1 Doubleword (DWord) = 32 bits (4 Bytes)
  - ✓ 1 Quadword (QWord)= 64 bits (8 Bytes)

## Remove Confusion

- **প্রশ্ন: bps-এর পূর্ণরূপ কি?** **A.** bit per second **B.** byte per second
- **উত্তর:** bps (bit per second) এবং Bps (byte per second) অর্থাৎ, ছোট হাতের b থাকলে সেটি Bit এবং বড় হাতের B থাকলে সেটি Byte প্রকাশ করে। **উদাহরণ:** Mbps (Mega bit per second) এবং MBps (Mega Byte per second).
- **প্রশ্ন: এক Word কত বিট বিশিষ্ট হয়?** **A.** 8 **B.** 16
- **উত্তর:** 1 Word = 16 bits এবং 1 Character = 8 bits.

## পরিচ্ছেদ ০৩ (i) বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য পরীক্ষার প্রশ্নাবলি

**1. কত মেগাবাইটে ১ গিগাবাইট?** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ড (নিম্নমান হিসাব সহকারী): ২৩]
**A.** $2^{10}$ **B.** $2^{18}$
**C.** $2^{15}$ **D.** $2^{100}$ Ⓐ

**2. ১ নিবল = কত বিট?** [দুদক (কোর্ট পরিদর্শক): ২২]
**A.** 8 **B.** ৮
**C.** ১৬ **D.** ৩২ Ⓐ

**3. ১ KB = কত বাইট?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স (Asst. Manager):21/রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21/ বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১]
**A.** ১,০০০ বাইট **B.** ১০২৪ বাইট
**C.** ১,০৫৬ বাইট **D.** ১,০৬৪ বাইট Ⓑ

**4. কম্পিউটারের মূল মেমোরি তৈরি হয় কি দিয়ে?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21/১২তম প্রভাষক নিবন্ধন: ১৫]
**A.** আয়রন **B.** সিলিকন
**C.** কার্বন **D.** অ্যালুমিনিয়াম Ⓑ

**5. One Byte = _____ Bits.** [বাংলাদেশ পল্লী বিদ্যুৎ (স্টোর কিপার): ২১/বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১/ স্বাস্থ্য মন্ত্রণালয়ের অধীনে সহকারী প্রকৌশলী: 17/গণমাধ্যম ইনস্টিটিউটের সহকারী পরিচালক: 03]
**A.** 2 **B.** 4
**C.** 8 **D.** 16 Ⓒ

**6. তথ্যের ক্ষুদ্রতম এককের নাম কি? ১ মেগাবাইট = কত বাইট?** [জাতীয় ভোক্তা-অধিকার সংরক্ষণ অধিদপ্তর (অফিস সহ.): ২১]
**Answer:** তথ্যের ক্ষুদ্রতম একক – বিট (Bit).
১ মেগাবাইট = ১০২৪ কিলোবাইট = ১০২৪ × ১০২৪ বাইট।

**7. নিচের কোনটি সঠিক?** [বাংলাদেশ পরিসংখ্যান ব্যুরো (ডেটা এন্ট্রি/কন্ট্রোল অপারেটর): ২০]
**A.** 1KB = 1024 Byte **B.** 1MB = 1024 Byte
**C.** 1KB = 1000 Byte **D.** 1MB = 1000 Byte Ⓐ

**8. কম্পিউটারের মেমোরি স্মৃতিভাণ্ডারের ধারণক্ষমতা প্রকাশের একক কোনটি?** [প্রাথমিক নিয়োগ (সহকারী শিক্ষক প্রথম পর্যায়): ১৯]
**A.** বাইট **B.** DPI
**C.** পিক্সেল **D.** হার্জ Ⓐ

**9. The size of a computer memory is measured in-** [পায়রা বন্দর কর্তৃপক্ষ (বিভিন্ন পদ): ১৯]
**A.** Bytes **B.** Millimeters
**C.** Meters **D.** Bits Ⓐ

**10. 'কম্পিউটার মেমোরি' বলতে কি বুঝায়?** [(NSI)-এর সহকারী পরিচালক: 17]
**A.** কম্পিউটার ব্রেইন **B.** তথ্য সংগ্রহের স্থান
**C.** কম্পিউটার সফটওয়্যার **D.** কোনোটিই নয় Ⓑ

Part-A

11. **কম্পিউটারের তথ্যের দৈর্ঘ্য মাপা হয়-** [পোস্ট মাস্টার জেনারেল (পূর্বাঞ্চল, চট্টগ্রাম)-এর কার্যালয়ের পোস্টাল অপারেটর: 16]
A. বাইট-এ B. মিলিমিটারে
C. ইঙ্গিতে D. বিট-এ (D)

12. **কম্পিউটার সিস্টেমে 'ওয়ার্ড' গঠনের সংমিশ্রণ হলো -** [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]
A. Bytes B. Bits
C. Characters D. Symbols (B)

13. **কম্পিউটার পদ্ধতিতে এক মেগাবাইটে কত বাইট?** [পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]
A. 1000×1000 B. 1024×1024
C. 1032×1032 D. 100×1000 (B)

**ব্যাখ্যা:** আমরা জানি, ১ মেগাবাইট = ১০২৪ কিলোবাইট = ১০২৪ বাইট × ১০২৪ বাইট [১ কিলোবাইট = ১০২৪ বাইট]।

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **A Terabyte is equal to-** [combined Bank Exam (SO): 23]
A. 1024 Megabytes B. 1024 Kilobytes
C. 1024 Gigabytes D. 1024 Bytes (C)

2. **One Tera Byte equal to how many bytes?** [BB (AD): 22]
A. $10^3$ Bytes B. $10^6$ Bytes
C. $10^9$ Bytes D. $10^{12}$ Bytes (D)

3. **A bit can be -** [combined Bank Exam (officer): 23]
A. 1 or 0 B. 1
C. 0 D. None of these (A)

4. **The smallest unit in a digital system is a -** [BB (officer): 23]
A. Bit B. Byte
C. Character D. Kilobyte (A)

5. **In computers, what is the smallest and basic unit of information storage -** [Combined 8 Banks (Officer): 22/Standard Bank Officer: 12; DBBL (MTO): 12]
A. Bit B. Byte
C. Megabyte D. Gigabyte (A)

6. **Arrange is ascending (Highest to lowest) order the units of memory TB, KB, GB, MB.** [Combined 9 Banks (Officer): 22/IFIC Bank Ltd. (TAO): 18]
A. TB>MB>GB>KB B. MB>GB>TB>KB
C. TB>GB>MB>KB D. GB>MB>KB>TB (C)

7. **Which one of the following is equal to 2KB?** [SPCL (AM): 21]
A. 200 B. 1024
C. 2000 D. 2048 (D)

8. **1 terabyte .... Gigabytes in the decimal system.** [BB (Data Entry/Control Operator IT):20]
A. 1,000 B. 720
C. 1,950 D. 1,970 (A)

9. **Which of the following is the largest size in the list?** [Janata Bank Officer (Cash): 20]
A. Gigabyte B. Zettabyte
C. Petabyte D. Terabyte (B)

10. **The word length of computer is measured in:** [IBBL (PO):19]
A. Bytes B. Kilobytes
C. Megabytes D. Bits (D)

11. **এগুলোর মধ্যে কোনটির ভ্যালু সর্বোচ্চ?** [PKB (EO): 17]
A. Giga-byte B. Mega-byte
C. Tera-byte D. Exa-byte (D)

12. **One MB is equal to:** [BB (Cash Officer): 11]
A. 512 KB B. 1 billion bytes
C. 1024 KB D. 1024 bytes (C)

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **৮ বিট = কত Character?** [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. ০ B. ১
C. ২ D. ৩ (B)

2. **1 kilobyte is equal to what?** [KU: 16-17]
A. $2^{10}$ byte B. $3^{10}$ byte
C. $4^{10}$ byte D. $10^{10}$ byte (A)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **A Gigabyte is equal to-** [combined Bank Exam (officer): 23/ গ্রামীণ ব্যাংক (ব্যবস্থাপক): ২৩/ কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/মাধ্যমিক ও উচ্চ শিক্ষা অধিদপ্তর (ক্যাশিয়ার): ২১]
A. 1024 Bytes B. 1024 Kilobytes
C. 1024 Megabytes D. 1024 Terabytes (C)

2. **Which of the following is correct?** [Janata Bank PLC (RC): 23/বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (AD): ২৩/ বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (সহকারী পরিচালক): ২২]
A. 1 kilobyte = 1024 bytes
B. 1 megabyte = 1024 bytes
C. 1 kilobyte = 1000 bytes
D. 1 megabyte = 1000 bytes (A)

3. **Which is equivalent of 1GB?** [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২/দুদক (AD): 10]
A. $10^4$ G B. $10^6$ B
C. $10^8$ B D. $10^9$ B (D)

4. **1024 Terabyte = ……. [Combined 8 Banks (Officer): 22/TGTDCL (AD): 21]**
A. 1 Gigabyte B. 1 Zettabyte
C. 1 Exabyte D. 1 Petabyte Ⓓ

5. **কম্পিউটার মেমোরি থেকে সংরক্ষিত ডেটা উত্তোলনের পদ্ধতিকে কী বলে?** [কর্মসংস্থান ব্যাংক: ২১/খনিজ সম্পদ মন্ত্রণালয় (পরিচালক): ১৯]
A. Read out B. Read from
C. Read D. সবগুলোই Ⓒ

6. **নিচের কোনটির Memory Capacity সর্বোচ্চ?** [NSI (ওয়্যারলেস অপারেটর): ২১/(অফিস সহায়ক): ২১/Combined 4 Banks (Officer):19/BB (AD): 11]
A. Kilobyte B. Megabyte
C. Terabyte D. None of them Ⓒ

7. **Gigabyte is equal to ….?** [রাবি (অবাণিজ্য শাখা): 21/ ঢাকা পাওয়ার ডিস্ট্রিবিউশন (সুইচ বোর্ড অ্যাটেনডেন্ট): ২১/IFIC Bank Ltd. (TSO):19]
A. 1024 megabytes B. 1000 megabytes
C. 1024 kilobytes D. 1024 bits Ⓐ

# 3 (ii) স্টোরেজ ডিভাইস (Storage Device)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি কম্পিউটার মেমোরি হিসেবে দ্রুততম?** [৪৬তম বিসিএস]
A. RAM B. Hard Disk C. ROM D. Register **Ans: D**

2. **2 কিলোবাইট মেমোরি address করার জন্য কতটি address লাইন দরকার?** [৪৫তম বিসিএস]
A. 10 B. 11 C. 12 D. 14 **Ans: B**

3. **নিচের কোন মেমোরিটিতে Access Time সবচেয়ে কম?** [৪৩তম বিসিএস]
A. Registers B. SSD C. RAM D. Cache memory **Ans: A**

4. **নিচের কোন মেমোরিটি Non-volatile?** [৩৬তম বিসিএস]
A. SRAM B. DRAM C. ROM D. উপরের সবগুলোই **Ans: C**

5. **নিচের কোনটি কম্পিউটারের প্রাইমারি মেমোরি?** [৩৬তম বিসিএস]
A. RAM B. Hard Disk C. Pen Drive D. কোনটিই নয় **Ans: A**

6. **প্রোগ্রাম থেকে কপি করা ডেটা কোথায় থাকে?** [৩৫তম বিসিএস]
A. RAM B. Clipboard C. Terminal D. Hard Disk **Ans: B**

7. **কম্পিউটারের স্থায়ী স্মৃতিশক্তিকে কি বলে?** [২৯তম বিসিএস]
A. RAM B. ROM C. হার্ডওয়্যার D. সফটওয়্যার **Ans: B**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. RAM ও ROM-এর মধ্যে পার্থক্যসমূহ ব্যাখ্যা করুন। [৪৩তম বিসিএস]
2. Cache memory কী কাজে ব্যবহৃত হয়? [৪১তম বিসিএস]
3. র‍্যামের ও রমের মধ্যে পার্থক্য কি? মেমোরির আকারের একক কি? [৩৮তম বিসিএস]
4. ROM, RAM এবং Cache Memory এর পার্থক্য লিখুন। [৩৭তম বিসিএস]
5. কম্পিউটারের স্মৃতির শ্রেণীবিন্যাস দেখান। [৩৬তম বিসিএস]
6. ক্যাশ মেমরী কিভাবে কাজ করে চিত্রসহকারে সংক্ষিপ্ত বর্ণনা দিন। [৩৬তম বিসিএস]
7. কম্পিউটারের মেমোরীকে কয়ভাগে ভাগ করা যায়? এদের বৈশিষ্ট্য উল্লেখ করুন। [৩১তম বিসিএস/২৭তম বিসিএস]
8. RAM এবং ROM বলতে কি বুঝেন? [২৮তম বিসিএস]
9. Computer এর RAM কী? [২৩তম বিসিএস]
10. একটি কম্পিউটারে কিভাবে স্মৃতিধারণ করা হয়? [১১তম বিসিএস]

## কম্পিউটার মেমোরির প্রকারভেদ



❖ **কম্পিউটার মেমোরির প্রকারভেদ:** কম্পিউটার মেমোরি - ৩ প্রকার। যথা:

✓ ক্যাশ মেমোরি (Cache Memory)

✓ প্রধান মেমোরি বা ইন্টারনাল মেমোরি (Primary Memory)

✓ সহায়ক মেমোরি (Secondary Memory)

সপ্তম শ্রেণির 'তথ্য ও যোগাযোগ প্রযুক্তি' বোর্ড বইয়ের আলোকে, মেমোরি – ২ প্রকার। যথা: ১. প্রধান মেমোরি এবং ২. সহায়ক মেমোরি।

### (i) ক্যাশ মেমোরি (Cache Memory)

❖ কাজের দ্রুততা আনয়নের জন্য প্রসেসর ও প্রধান মেমোরির মধ্যবর্তী স্থানে স্থাপিত বিশেষ ধরনের দ্রুতগতিসম্পন্ন মেমোরিকে ক্যাশ মেমোরি বলে। অর্থাৎ, কাজের গতি বাড়ানোর জন্য Cache Memory ব্যবহৃত হয়।

❖ Cache Memory-কে CPU মেমোরি বলা হয়। **অ্যাকসেস টাইম:** প্রধান মেমোরির অ্যাকসেস টাইমের এক সপ্তমাংশ।

❖ **অবস্থান:** CPU বা প্রসেসর এবং র‍্যামের মাঝে [সিপিইউ এবং র‍্যামের 'বাফার' হিসেবে কাজ করে]।

❖ **সংরক্ষিত ডেটার ধরন:** যে সকল ডেটা প্রসেসিং-এর জন্য CPU বারবার পড়তে হয় সেগুলো জমা রাখে।

❖ CPU: কোনো ডেটার প্রয়োজন হলে সিপিইউ প্রথমে ক্যাচ মেমোরিতে খোঁজ করে।

❖ **মেমোরির আকার ও ধরন:** র‍্যামের চেয়ে ছোট এবং একটি Static মেমোরি।

❖ **গতি ও ধারণক্ষমতা:** উচ্চগতি সম্পন্ন (256 KB), কম ধারণক্ষমতাসম্পন্ন (2 MB).

❖ **কার্যপ্রক্রিয়া:** কম্পিউটারের সিপিইউ বিভিন্ন ধরনের প্রসেস সম্পূর্ণ করে এবং ডেটা পড়ে ও লিখে। বারবার ব্যবহৃত হওয়া ডেটাগুলো ক্যাশ মেমোরি নিজের কাছে সংরক্ষণ করে রাখে। কম্পিউটার কোন নির্দেশ এক্সিকিউট করতে প্রথমে ক্যাশ মেমোরিতে ডেটা খোঁজে এবং কাঙ্ক্ষিত ডেটা খুঁজে পেলে সেখান থেকে প্রসেসিংয়ের কাজ সম্পাদন করে।




### (ii) প্রধান মেমোরি বা ইন্টারনাল মেমোরি (Primary Memory)

❖ যে মেমোরি CPU'র গাণিতিক ও যুক্তি অংশের সাথে সংযুক্ত সেই মেমোরিকে প্রাইমারি মেমোরি বলে। যেমন: RAM, ROM.

❖ **অবস্থান:** মাদারবোর্ডে; মাইক্রোপ্রসেসরের বাহিরে। CPU'র সাথে সরাসরি অ্যাকসেস সম্পন্ন মেমোরি।

❖ **সংরক্ষিত ডেটার ধরন:** সকল প্রয়োজনীয় তথ্য সংরক্ষিত থাকে প্রধান মেমোরিতে। তাছাড়া চলমান প্রোগ্রাম, ডেটা, নির্দেশ, প্রক্রিয়াকরণের ফলাফল অস্থায়ীভাবে সংরক্ষণ করে। প্রাইমারি মেমোরির দাম তুলনামূলক বেশি।

❖ **কার্যপ্রক্রিয়া:** CPU-এর গাণিতিক/যৌক্তিক অংশের গণনার জন্য প্রয়োজনীয় উপাত্ত ও নির্দেশসমূহ সহায়ক মেমোরি হতে সাময়িকভাবে প্রাইমারি মেমোরি উত্তোলন করে এবং সঞ্চিত উপাত্তসমূহকে সিপিইউ (CPU) সরাসরি প্রক্রিয়াকরণ করে।

### (iii) সহায়ক মেমোরি (Secondary Memory)

❖ ব্যবহারকারীর প্রোগ্রাম ও তথ্য দীর্ঘ সময় সংরক্ষণ রাখার জন্য অধিক ধারণক্ষমতাসম্পন্ন, কম গতিবিশিষ্ট ও কম দামের বিশেষ ধরনের মেমোরিকে সহায়ক মেমোরি বা সেকেন্ডারি মেমোরি বলে।

❖ **অতিরিক্ত তথ্য ও প্রোগ্রাম যা প্রসেসর ব্যবহার করে না সেগুলো জমা হয়** – Secondary Memory তে।

❖ **সংরক্ষিত ডেটার ধরন:** সেকেন্ডারি মেমোরিতে অপারেটিং সিস্টেম, ডেটা ফাইল, কম্পাইলার, ইন্টারপ্রেটার ও বিভিন্ন ব্যবহারিক প্রোগ্রাম সঞ্চিত থাকে। প্রাইমারি মেমোরির তুলনায় সেকেন্ডারি মেমোরিতে খরচ কম হয়।

❖ **কার্যপ্রক্রিয়া:** সেকেন্ডারি মেমোরিতে সঞ্চিত উপাত্ত ও তথ্যাবলিকে প্রধান মেমোরি থেকে উত্তোলন করে প্রক্রিয়াকরণ করে।

❖ **উদাহরণ:** হার্ডডিস্ক, ফ্ল্যাশডিস্ক, অপটিক্যাল ডিস্ক, চৌম্বক ফিতা ও ড্রাম ইত্যাদি।

## প্রাইমারি মেমোরি ও সেকেন্ডারি মেমোরির মধ্যকার পার্থক্য

| তত্ত্ব | প্রাইমারি মেমোরি | সেকেন্ডারি মেমোরি |
|---|---|---|
| অপর নাম | Semiconductor Memory/অভ্যন্তরীণ মেমোরি | External (সহায়ক) Memory/অনাভ্যন্তরীণ মেমোরি |
| সিপিইউ (Central Processing Unit-CPU) | ▪ সিপিইউ-এর সাথে সরাসরি সংযুক্ত থাকে।<br>▪ প্রধান মেমোরিতে সঞ্চিত উপাত্ত ও তথ্যাবলিকে সিপিইউ সরাসরি প্রক্রিয়াকরণ করতে পারে। | ▪ সিপিইউ-এর সাথে সরাসরি সংযুক্ত থাকে না।<br>▪ সেকেন্ডারি মেমোরিতে সঞ্চিত উপাত্ত ও তথ্যাবলিকে সিপিইউ'র প্রধান মেমোরি থেকে উত্তোলন করে প্রক্রিয়াকরণ করতে পারে। |
| সংরক্ষিত ডেটার ধরন | চলমান প্রোগ্রাম, উপাত্ত, নির্দেশ ও হিসাব নিকাশের ফলাফল ইত্যাদি অস্থায়ীভাবে সংরক্ষণ করে। | নিকট ভবিষ্যতে গণনার প্রয়োজন এমন সব উপাত্ত, নির্দেশ, প্রোগ্রাম ইত্যাদি স্থায়ীভাবে সংরক্ষণ করে। |
| গতি | পাঠ (Read)/লেখার (Write) গতি দ্রুত হয়। | পাঠ (Read)/লেখার (Write) গতি ধীর হয়। |
| বিদ্যুৎ প্রবাহ | উদ্বায়ী (Volatile) অর্থাৎ, বিদ্যুৎ প্রবাহ বন্ধ করলে সংরক্ষিত তথ্য/উপাত্ত মুছে যায়। | অনুদ্বায়ী (Non-Volatile) অর্থাৎ, বিদ্যুৎপ্রবাহ বন্ধ করলে সংরক্ষিত উপাত্ত ও তথ্য মুছে যায় না। |
| ধারণক্ষমতা | সেকেন্ডারি মেমোরির তুলনায় কম। | প্রাইমারি মেমোরির তুলনায় বেশি। |
| ফার্মওয়্যার | প্রধান মেমোরিতে (রম) ফার্মওয়্যার সংরক্ষিত থাকে। | সেকেন্ডারি মেমোরিতে ফার্মওয়্যার সংরক্ষিত থাকে না। |
| মেমোরির ধরন | অর্ধপরিবাহী মেমোরি, চৌম্বক কোর মেমোরি, পাতলা পর্দা মেমোরি ইত্যাদি। | চৌম্বক টেপ, হার্ডডিস্ক, ফ্লপিডিস্ক, কম্প্যাক্ট ডিস্ক, পাঞ্চ কার্ড ইত্যাদি। |

## স্টোরেজ মিডিয়া

❖ **বহুল ব্যবহৃত এবং জনপ্রিয় স্টোরেজ মিডিয়া** – Disc এবং Tape.

❖ **প্রাইমারি স্টোরেজ মিডিয়া:** প্রাইমারি মেমোরির তথ্য সংগ্রহের জন্য ব্যবহৃত ডিভাইস। যেমন: ROM, RAM.

❖ **সেকেন্ডারি স্টোরেজ মিডিয়া:** সেকেন্ডারি মেমোরির তথ্য সংগ্রহের জন্য ব্যবহৃত ডিভাইস।

### উপাদানভিত্তিক স্টোরেজ মিডিয়া

| মেমোরি | উপাদান | স্টোরেজ মিডিয়া |
|---|---|---|
| অর্ধপরিবাহী মেমোরি | অর্ধপরিবাহী | ROM, RAM, Flash Disk, Pen Drive. |
| ম্যাগনেটিক মেমোরি | ম্যাগনেট | Hard Disk, Floppy Disk, Magnetic tape, Magnetic stripes, Tape Drive, Virtual Memory |
| অপটিক্যাল মেমোরি | অপটিক | CD, DVD, Blue-Ray Disk, Versatile Digital Disk, Write-Once Read-Many (WORM). |

❖ **অন্যান্য স্টোরেজ মিডিয়া:** নেটওয়ার্ক ড্রাইভ, মেমোরি কার্ড ইত্যাদি।

❖ **উপরে উল্লেখিত RAM, ROM ব্যতীত সবগুলো স্টোরেজ মিডিয়া** – সেকেন্ডারি স্টোরেজ মিডিয়া।

❖ **ম্যাগনেটিক স্টোরেজ ডিভাইস:** বহুল ব্যবহৃত স্টোরেজ ডিভাইস।

❖ **স্টোরেজ Capacity নির্ভর করে:** Tracks per inch of surface, Bit per inch of tracks, Disk pack in disk surface.

❖ **অপটিক্যাল ডিস্ক সর্বোচ্চ** - 17 GB ডেটা ধারণ করতে সক্ষম।

## প্রাইমারি মেমোরি স্টোরেজ মিডিয়া

❖ **প্রাইমারি স্টোরেজ মিডিয়া RAM ও ROM এর মধ্যকার পার্থক্য:**

| উপাদান | RAM (Random Access Memory) | ROM (Read Only Memory) |
|---|---|---|
| সংজ্ঞা | যে মেমোরিতে কোনো একটি তথ্য মুছে নতুন কোনো তথ্য লেখা যায় এবং প্রয়োজন অনুসারে সেই তথ্য ব্যবহার করা যায় তাকে র‍্যাম (RAM) বলে। | যে মেমোরিতে শুধু তথ্য পাঠ করা যায় কিন্তু তথ্য সংযোজন করা যায় না তাকে রম (ROM) বলে। |
| মেমোরির ধরন | ▪ অস্থায়ী মেমোরি (স্থায়ীভাবে তথ্য সংরক্ষণ করে না)<br>▪ উদ্বায়ী (Volatile) মেমোরি অর্থাৎ, বিদ্যুৎ চলে গেলে অথবা কম্পিউটার বন্ধ করা হলে সকল তথ্য মুছে যায়। | ▪ স্থায়ী মেমোরি (স্থায়ীভাবে তথ্য সংরক্ষণ করে)<br>▪ অনুদ্বায়ী (Non-Volatile) মেমোরি অর্থাৎ, বিদ্যুৎ চলে গেলে অথবা কম্পিউটার বন্ধ করা হলে কোনো তথ্য মুছে যায় না। |
| দক্ষতা | একই সাথে তথ্য Read এবং Write করতে পারে | তথ্য Read করতে পারে; Write করতে পারে না। |
| তথ্য পরিবর্তন | তথ্য পরিবর্তন করা যায়। | তথ্য সংযোজন, সংশোধন, পরিবর্তন করা যায় না। |
| সংরক্ষিত তথ্য | চলমান প্রোগ্রাম এবং পুনঃপুনঃ পরিবর্তনশীল ডেটা সংরক্ষণ করা হয়। | সহজে পরিবর্তনের প্রয়োজন হয় না এমন ডেটা ও প্রোগ্রাম সংরক্ষণ করা হয়। |
| প্রোগ্রাম | র‍্যামে কোনো ধরনের প্রোগ্রাম দেয়া থাকে না। | রম সাধারণত তৈরির সময় প্রোগ্রাম করা হয় যা 'ফার্মওয়্যার' (Firmware) নামে পরিচিত। |
| আকার | কম্পিউটারের কাজের গতির উপর নির্ভর করে। | ক্যাচ মেমোরির চেয়ে বড়। |
| ধারণক্ষমতা | অতিরিক্ত র‍্যাম চিপ সংযোজন করে ধারণক্ষমতা বৃদ্ধি করা যায়। | অতিরিক্ত রম চিপ ব্যবহার করা যায় না ফলে ধারণক্ষমতা বাড়ানো যায় না। |

❖ RAM মূলত মাদারবোর্ডে অবস্থান করে। পরীক্ষায় অপশনে মাদারবোর্ড না থাকলে CPU করবেন।

❖ **র‍্যাম (RAM) :** যে উপাদানটির ব্যর্থতার ঝুঁকি সর্বোচ্চ – RAM'র। 'প্রাইমারি স্টোরেজ' কে সাধারণত র‍্যাম বলে। কারণ -

✓ সরাসরি ডেটা এবং ইন্সট্রাকশন সংরক্ষণ এবং পুনরুদ্ধার করতে পারে।

✓ সিস্টেম বুটিং-এর প্রয়োজনীয় নির্দেশাবলী ROM-এ সংরক্ষিত থাকে। বুটিং-এর সময় RAM-এ লোড করা হয়।

### (১) র‍্যামের প্রকারভেদ

❖ **প্রকারভেদ: RAM** – ২ প্রকার। যথা:

✓ গতিশীল র‍্যাম/DRAM (Dynamic Random Access Memory)

✓ স্থির র‍্যাম /SRAM (Static Random Access Memory)

**DRAM (Dynamic Random Access Memory)**

❖ **চিপসমূহ মাদারবোর্ডের (Small Circuit Board) স্লটে বসানো থাকে:** Dual In-Line Memory Module (DIMM)'র মাধ্যমে।

❖ ক্যাপাসিটরে চার্জ থাকলে ১ অবস্থা, চার্জ না থাকলে ০ অবস্থা বোঝায়। DRAM কে 'মেমোরি রিফ্রেশিং' বলা হয়।

✓ ডাইনামিক র‍্যামে বিদ্যুৎ সরবরাহ থাকা অবস্থায়ও ক্যাপাসিটরের চার্জ ধীরে ধীরে নষ্ট হয়ে যায়। তাই কয়েক মিলিসেকেন্ড পর পর র‍্যাম কন্ট্রোলারের সাহায্যে প্রত্যেক মেমোরি কোষে লেখা তথ্য নতুন করে লিখতে হয়। তাই, ক্যাপাসিটরের পরিভাষায় ডাইনামিক র‍্যামকে 'মেমোরি রিফ্রেশিং' বলা হয়।

❖ ডাইনামিক র‍্যাম, স্ট্যাটিক র‍্যাম ছাড়াও আরো কয়েক ধরনের র‍্যাম রয়েছে। যেমন:

### (i) Video Random Access Memory (VRAM)

❖ VRAM একটি বিশেষ ধরনের ডির‍্যাম, যা ভিডিও কার্ডে ব্যবহার করা হয়।

❖ **বৈশিষ্ট্য:** ডেটা আদান প্রদানের জন্যে দ্বৈত পোর্ট বা ইনপুট আউটপুট পোর্ট রয়েছে।

✓ একটি পোর্ট DRAM থেকে ডিসপ্লে সিস্টেমে ধারাবাহিকভাবে ডেটা পাঠানোর জন্য ব্যবহার করা হয়।

✓ অপর পোর্টটি সিপিইউ ও মেমোরির মাঝে ডেটা বিনিময়ের জন্যে ব্যবহৃত হয়।

### (ii) Synchronous Graphics Random Access Memory (SGRAM)

❖ সিনক্রোনাস DRAM'র উপর ভিত্তি করে তৈরি করা হয়। VRAM-এর তুলনায় SGRAM অধিক ব্যয়বহুল।

❖ **ব্যবহার:** ত্রিমাত্রিক গ্রাফিক্স, মাল্টিমিডিয়াসহ লেজার প্রিন্টারে ব্যবহার করা হয়।

| উপাদান | (১) DRAM | (২) SRAM |
|---|---|---|
| বাইনারি বিট (০, ১) | বৈদ্যুতিক চার্জ আকারে ক্যাপাসিটরে জমা থাকে। | ফ্লিপ-ফ্লপ দ্বারা গঠিত যা বাইনারি বিট ডেটা ধারণ করে। |
| ডেটা সংরক্ষণ | সমান পরিসরে বেশি ডেটা সংরক্ষণ করে। | সমান পরিসরে কম ডেটা সংরক্ষণ করে। |
| সময় | ডেটা উদ্ধার ও সংরক্ষণে বেশি সময় প্রয়োজন। | ডেটা উদ্ধার ও সংরক্ষণে কম সময়ের প্রয়োজন। |
| প্রকারভেদ | ২ প্রকার। **যথা:** ক. সিনক্রোনাস ডির‍্যাম খ. অ্যাসিনক্রোনাস ডির‍্যাম। | ২ প্রকার। **যথা:** ক. সিনক্রোনাস এসর‍্যাম খ. অ্যাসিনক্রোনাস এসর‍্যাম। |
| পদ্ধতি | ক্যাপাসিটরে ধারণকৃত চার্জ সময় বাড়ার সাথে সাথে ডিসচার্জ হওয়ার প্রবণতা থাকে। তাই রিফ্রেশিংয়ের মাধ্যমে রিচার্জ করতে হয়। | বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে গেলে সংরক্ষিত ডেটা মুছে যায়। |
| উৎপাদন | মসফেট (Metal Oxide Semicondctor Field Effect Transistor - MOSFET) ও ক্যাপাসিটর (Capacitor) ব্যবহার করে তৈরি করা হয়। | ফ্লিপফ্লপ (Flip-flop), TTL (Transistor-Transistor Logic) বা Metal Oxide Semiconductor দিয়ে SRAM তৈরি করা হয়। |
| ব্যবহার | মাইক্রোকম্পিউটারের প্রধান মেমোরি হিসেবে DRAM ব্যবহার করা হয়। | ক্যাশ মেমোরি, ভিডিও কার্ডের ডিজিটাল টু অ্যানালগ কনভার্টার ইত্যাদি ক্ষেত্রে ব্যবহৃত হয়। |

❖ **স্ট্যাটিক র‍্যাম:** অ্যাকসেস টাইম সাধারণত ৪-১০ ন্যানোসেকেন্ড হয়ে থাকে।

## (২) রমের প্রকারভেদ

❖ **ROM-এর প্রধান বৈশিষ্ট্য:** সাধারণত ROM'কে একবার প্রোগ্রাম করা হলে পুনরায় পরিবর্তন করা যায় না। প্রস্তুতকারক প্রতিষ্ঠান কর্তৃক ROM-এর প্রোগ্রাম করা হয়ে থাকে।

❖ **তথ্য সংরক্ষণের কৌশলের উপর ভিত্তি করে রমকে নিম্নোক্ত শ্রেণিতে ভাগ করা যায়।** যথা:

### (i) MROM (Mask Read Only Memory)

❖ ফটোগ্রাফিক মাস্ক ব্যবহার করে প্রোগ্রামের মাধ্যমে ডেটা সংরক্ষণ করা হয়।

❖ সাধারণত ব্যবহারকারীর চাহিদা অনুযায়ী কোম্পানিতেই MROM প্রোগ্রাম করা হয়ে থাকে।

❖ একবার প্রোগ্রাম করা হলে MROM-এ পুনঃপ্রোগ্রাম করা যায় না।

Part- A

## (ii) PROM (Programmable Read Only Memory)

❖ প্রোগ্রামের মাধ্যমে ব্যবহারকারী নিজেই PROM-এ ডেটা সংরক্ষণ করতে পারে।

❖ ব্যবহারকারী তার নিজস্ব প্রোগ্রামকে মাইক্রোপ্রোগ্রামে রূপান্তরিত করে PROM-এ ডেটা সংরক্ষণ করে।

❖ একবার প্রোগ্রাম করা হলে PROM-এ পুনঃপ্রোগ্রাম করা যায় না। তাই, PROM-কে OTP (One Time Pragrammable ROM বলা হয়। PROM চিপে কোনো কিছু রেকর্ড করা থাকে না।

❖ **PROM-এর কার্যপ্রক্রিয়া:** একটি PROM'র সমস্ত কোষেই বাইনারি ১ থাকে। বিশেষ PROM প্রোগ্রামের সাহায্যে ব্যবহারকারী PROM-এ বিশেষ বিশেষ মেমোরি কোষের ফিউজগুলোতে উচ্চ তড়িৎ চালিয়ে পুড়িয়ে দিয়ে ০ (শূন্য) করে দিতে পারে। এভাবে ব্যবহারকারী লিখিত মাইক্রোপ্রোগ্রামকে PROM-এ সংরক্ষণ করতে পারে।

## (iii) EPROM (Erasable Programmable Read Only Memory)

❖ প্রোগ্রামের মাধ্যমে ব্যবহারকারী নিজেই EPROM-এ ডেটা সংরক্ষণ করতে পারে।

❖ অতিবেগুনী রশ্মি ব্যবহারের মাধ্যমে EPROM-এ সংরক্ষিত ডেটা মুছে পুনঃপ্রোগ্রাম ব্যবহার করা সম্ভব।

❖ **বিশেষত্ব:** অনুদ্বায়ী অর্থাৎ, বিদ্যুৎ প্রবাহ বন্ধ করলে প্রোগ্রামকৃত তথ্য মোছা যায় না।

❖ EPROM তৈরিতে Field Effect Transistor (FET) ব্যবহার করা হয়।

## (iv) EEPROM (Electrically Erasable Programmable Read Only Memory)

❖ প্রোগ্রামের মাধ্যমে ব্যবহারকারী নিজেই EEPROM-এ ডেটা সংরক্ষণ করতে পারে।

❖ সংগৃহীত ডেটা Electrical পদ্ধতিতে মুছে পুনঃপুন প্রোগ্রাম করা যায়।

❖ প্রোগ্রাম করার সময় EEPROM-কে সকেট থেকে খুলতে হয়।

❖ **EPROM এবং EEPROM'র মধ্যকার পার্থক্য:** EPROM এ কোনো তথ্য মুছতে যেখানে আধা ঘণ্টা সময় লাগে এবং আংশিকভাবে কোনো ক্ষেত্রে তথ্য মুছা যায় না সেখানে EEPROM-এ অল্প সময়ে প্রয়োজনমতো সংরক্ষিত তথ্য মুছা যায়।

## (v) EAPROM (Electrically Alterable Programmable Read Only Memory)

❖ যেকোনো তথ্য বিদ্যুৎপ্রবাহ দ্বারা মুছে নতুন করে প্রোগ্রাম করা যায়।

❖ লেখার সময় EAPROM-কে কম্পিউটার থেকে বের করতে হয় না।

### সারসংক্ষেপ

| তথ্য | MROM | PROM | EPROM | EEPROM | EEPROM |
|---|---|---|---|---|---|
| একবার প্রোগ্রাম করা হলে পুনঃপ্রোগ্রাম করা যায়? | × | × | ✓ | ✓ | ✓ |
| মেমোরির সাহায্যে তথ্য মোছা যায় কি না? | × | × | ✓ | ✓ | ✓ |

❖ কম্পিউটার সিস্টেমে আরো এক ধরনের রম রয়েছে। যেমন:

## ফ্ল্যাশ রম (Flash ROM)

❖ একটি নির্দিষ্ট সংখ্যক সময় প্রোগ্রাম করা সম্ভব। কম্পিউটারের অভ্যন্তরে থাকা অবস্থাতেই পুনরায় প্রোগ্রাম করা সম্ভব।

❖ কার্যপদ্ধতি ইইপ্রম (EEPROM)-এর মতো এবং 'ফ্লপি বা হার্ডডিস্কের বিকল্প' হিসেবে ব্যবহার করা হয়।

❖ **প্রথম ফ্ল্যাশ রম (Flash ROM) উদ্ভাবন করেন** – Toshiba কোম্পানি (১৯৮৪ সালে)।

❖ এমবেডেড কম্পিউটার সিস্টেমে ফ্ল্যাশ মেমোরি ব্যবহার করা হয়।

## (খ) সেকেন্ডারি স্টোরেজ মিডিয়া

❖ **সেকেন্ডারি মেমোরিকে কয়েকটি ভাগে ভাগ করা যায়। যথা:**

### (১) হার্ডডিস্ক (HardDisk)

❖ **অপর নাম:** উইনচেস্টার ডিস্ক/চৌম্বকীয় ডিস্ক/ম্যাগনেটিক ডিস্ক। **HardDisk** - Removable Disk নয়।

❖ পাতলা গোলাকার ধাতব পাতের সমন্বয়ে (দেখতে গ্রামোফোন রেকর্ডের মতো) গঠিত সেকেন্ডারি মেমোরি।

❖ **গঠন:** কতগুলো ট্র্যাক ও কয়েকটি সেক্টরের (ট্র্যাকের ভাগকে সেক্টর বলে) সমন্বয়ে গঠিত।

✓ **Track (ট্র্যাক):** হার্ডডিস্কের গোলাকার ধাতব পাতের এককেন্দ্রিক বৃত্তকে ট্র্যাক বলে।

✓ **Sector (সেক্টর):** গোলাকার ধাতব পাতগুলোর প্রতিটি ভাগকে Sector বলে।

✓ ট্র্যাকে ডেটা সংরক্ষণ করা হয়, ট্র্যাকের প্রতিটি Sector'র ধারণক্ষমতা ৫১২ বাইট।

✓ ধারণক্ষমতা মোট ব্যবহৃত চৌম্বকীয় ডিস্কের সংখ্যার উপর নির্ভর করে। ডিস্কের সংখ্যা যত বেশি হবে ডেটা ধারণের জন্য তত বেশি পৃষ্ঠ, ট্র্যাক, সেক্টর পাওয়া যাবে।




❖ কাজের সময় ধাতব পাতগুলো প্রতি মিনিটে ৭২০০ বার আবর্তিত হয়।

❖ **ধারণক্ষমতা** = পৃষ্ঠ (Surfaces) × ট্র্যাক × সেক্টর × সেক্টর সাইজ।

❖ **ধারণক্ষমতার একক:** গিগাবাইট (Gigabyte-GB)। বর্তমানে টেরাবাইট এককের হার্ডডিস্ক পাওয়া যায়।

❖ **হার্ডডিস্কের মাধ্যমে প্রাপ্ত সুবিধাসমূহ:**

✓ **অ্যাক্সেস টাইম:** খুবই কম।

✓ **গতি:** ডেটা Read ও Write গতি অনেক বেশি।

✓ **ধারণক্ষমতা:** যেকোনো স্টোরেজ থেকে বেশি।

✓ দীর্ঘস্থায়ী মেমোরি।

✓ **ডেটা সংরক্ষণ:** অধিক নির্ভরশীল এবং খরচ কম এবং সংরক্ষিত ডেটা মুছে পুনরায় ব্যবহার করা যায়।

❖ **প্রথম Harddisk উদ্ভাবন করে:** IBM (১৯৫৬ সালে; প্রথম তৈরি করা হয়েছিল – মেইনফ্রেম এবং মিনি কম্পিউটারের জন্য)।

❖ **জনপ্রিয় হার্ডডিস্ক প্রস্তুতকারক কোম্পানি:** Seagate, Toshiba.

### (২) ফ্লপিডিস্ক (Floppy Disk)

❖ পাতলা ও নমনীয় প্লাস্টিকের উপর চুম্বক পদার্থের (ম্যাগনেটিক অক্সাইড) উপর প্রলেপ দিয়ে ফ্লপি ডিস্ক তৈরি করা হয়।

❖ **অপর নাম:** ডিসকেট (Diskette).

❖ **প্রথম ফ্লপি ডিস্ক উদ্ভাবন করে:** IBM ইঞ্জিনিয়ার অ্যালান শুগার্ট (১৯৬৭ সালে)।

❖ **ডিস্কের ঘূর্ণন গতি:** প্রতি মিনিটে ৩০০ বার। **আকার:** হার্ডডিস্কের চেয়ে ছোট।



❖ **ধারণক্ষমতা:** 1.44 MB. ধারণক্ষমতা যে বিষয়গুলোর উপর নির্ভর করে-

✓ ট্র্যাকের সংখ্যা

✓ ট্র্যাকের সেক্টর সংখ্যা

✓ সেক্টরের বাইট ধারণক্ষমতা

✓ ডিস্কের ব্যবহারযোগ্য পৃষ্ঠ সংখ্যা

❖ **অসুবিধা: ধারণক্ষমতা** - খুবই কম, **অ্যাকসেস টাইম** – বেশি, **স্থায়িত্ব এবং নির্ভরযোগ্যতা** - হার্ডডিস্কের তুলনায় অনেক কম।

### ৩. CD (Compact Disk)

❖ তথ্য সংরক্ষণের জন্য অপটিক্যাল মাধ্যম এবং পাঠ (Read)-এর জন্য লেজার রশ্মি ব্যবহার করা হয়।

❖ গোল্ডভিত্তিক রিফ্লেকটিভ লেয়ার ও প্লাস্টিক সাবস্ট্রেট লেয়ারের মাঝখানে একটি ডাই রেকর্ডিং লেয়ার ব্যবহার করে অপটিক্যাল সিডি তৈরি করা হয়।



❖ **CD-এর আবিষ্কারক:** James Russell. CD-এর মাধ্যমে ডেটা, ছবি, শব্দ শুধুমাত্র পড়া, দেখা, শোনা যায় কিন্তু লেখা যায় না (CD-R নামক CD এর মাধ্যমে বারবার তথ্য লেখা ও পড়া যায়)।



Part-A

Part-A

❖ **ক্যাসেট প্লেয়ারের টেপে - $CrO_2$ ব্যবহৃত হয়। ক্যাসেটের ফিতার শব্দ রক্ষিত থাকে** – চৌম্বক ক্ষেত্র হিসেবে।

❖ **ধারণক্ষমতা:** 650MB - 700MB. CD-ROM is labeled with 52X, এখানে 52X বলতে বুঝায়, ডেটা ট্রান্সফার রেট।

❖ **ব্যবহার:** বিভিন্ন ধরনের সফটওয়্যার, গেমস, বিভিন্ন চলচ্চিত্র, মাল্টিমিডিয়া টিউটোরিয়াল, ডিজিটাল ব্রশিওর, প্রেজেন্টেশন প্রকাশ ও বাজারজাতকরণে ব্যবহার করা হয়।

## 8. DVD (Digital Versatile/Video Disk)




❖ ডিভিডিতে সিঙ্গেল লেয়ার কিংবা ডাবল লেয়ারে ডেটা সংরক্ষণ করা যায়। তথ্য পাঠের জন্য লেজার রশ্মি ব্যবহার করা হয়।

❖ সাধারণত কয়েকটি সেকেন্ডারি মেমোরি (যেমন: ফ্লপি ডিস্ক, CD'র চেয়ে DVD'র ধারণক্ষমতা বেশি।

❖ DVD'র চেয়ে Blu-Ray Disk বেশি ডেটা স্টোর করে।

❖ **আদর্শ ধারণক্ষমতা:** 4.7 GB (তবে 17 GB পর্যন্ত তথ্য ধারণ করতে পারে)।

❖ **সিডি-রম ড্রাইভ এবং ডিভিডি-রম ড্রাইভের মধ্যকার পার্থক্য:** DVD সিডি এবং ডিভিডি উভয়ই একসাথে পড়তে পারে কিন্তু CD ডিভিডি পড়তে পারে না।

## ৫. ফ্লাসড্রাইভ (Flash Drive)

❖ কম্পিউটারের মাদারবোর্ডে USB ইন্টারফেস ব্যবহার করে অতিদ্রুত ডেটা Read, Transfer করতে পারে।

❖ **ধারণক্ষমতা:** 256GB পর্যন্ত হয়ে থাকে। **বিশ্বের প্রথম ফ্লাসড্রাইভের ধারণক্ষমতা ছিল:** ৮ মেগাবাইট।

❖ **স্থায়িত্ব:** দশ বছর পর্যন্ত ডেটা সংরক্ষণ করতে পারে।

❖ বহনযোগ্য Storage ডিভাইস – পেনড্রাইভ (Pen drive).

❖ **ফ্লাসড্রাইভের পরবর্তী নতুন সংস্করণ:** পেনড্রাইভ। **পেনড্রাইভ সম্পর্কে কিছু তথ্য:**



- ✓ **পেনড্রাইভের জনক:** পুয়া কেইন সেং (তাইওয়ান)]।
- ✓ পেনড্রাইভে EEPROM ব্যবহৃত হয়। **ডেটা ট্রান্সফার রেট:** 12Mbps.
- ✓ **আকার:** কলমের ক্যাপের মতো (তাই, অত্যন্ত হালকা এবং সহজে বহনযোগ্য)।
- ✓ পেনড্রাইভের সাথে Functionally বা কর্ম প্রক্রিয়ায় সামঞ্জস্যপূর্ণ - Hard Disk.
- ✓ পেনড্রাইভ বর্তমানে Floppy Disk-এর জায়গা দখল করেছে।
- ✓ **সুবিধা:** USB পোর্ট থেকে পাওয়ার গ্রহণ করে ফলে আলাদা করে পাওয়ার সাপ্লাইয়ের প্রয়োজন নেই এবং প্লাগ অ্যান্ড প্লে সুবিধা পাওয়া যায় (ফলে ইন্সটল করতে হয় না)।

## ৬. Solid State Device (সংক্ষেপে: SSD)



❖ **ডেটা সংরক্ষণ:** IC'র সাহায্যে Flash Memory ব্যবহার করে ডেটা সংরক্ষণ করে।

❖ **Access Time:** ০.১ মিলিসেকেন্ড। **ডেটা ট্রান্সফার রেট:** 80-100 MBps.

❖ **বিশেষত্ব:** দ্রুতগতিতে ডেটা সংরক্ষণের জন্য 'হার্ডডিস্কের বিকল্প' হিসেবে ব্যবহার করা হয় (হার্ডডিস্কের তুলনায় ৮০ গুণ দ্রুত)।

## ৭. Memory Card

❖ এক ধরনের ফ্লাশ মেমোরি ডিভাইস যার মাধ্যমে এক ডিভাইস থেকে অন্য ডিভাইসে তথ্য স্থানান্তর করা যায়।

❖ **ব্যবহার:** ডিজিটাল ক্যামেরা, স্মার্টফোন, পোর্টেবল মিডিয়া প্লেয়ার ইত্যাদিতে ব্যবহার করা হয়।



❖ **ডেটা ট্রান্সফার রেট:** 1MBps - 20 MBps (মেমোরি কার্ড কম্পিউটার মেমোরি স্টোরেজ নয়)।

## টার্সিয়ারি স্টোরেজ (Tertiary Storage)



- **টার্সিয়ারি স্টোরেজ:** কম্পিউটারের সিপিইউ থেকে তৃতীয় লেভেলে অবস্থানকারী টার্সিয়ারি স্টোরেজে বড় ধরনের কাজের (যেমন: ব্যবসা সংক্রান্ত বিভিন্ন কাজ, ডিসিশন সাপোর্ট সিস্টেম, মহাকাশ যাত্রা, আবহাওয়ার পূর্বাভাস, নিউক্লিয়ার রিঅ্যাক্টর, সামরিক ও ভৌগোলিক ইত্যাদি) ডেটা সঞ্চিত থাকে।
- **ধারণক্ষমতা:** ধারণক্ষমতা খুব বেশি ফলে বিট পিছু খরচ কম হয়।
- **অ্যাকসেস টাইম:** টার্সিয়ারি স্টোরেজের অ্যাকসেস টাইম বেশি।
- টার্সিয়ারি স্টোরেজ সিপিইউ-এর 'মেমোরি অন ডিমান্ড' হিসেবে কাজ করে।
- **উদাহরণ:** টেপ লাইব্রেরি কিংবা অপটিক্যাল জুক বক্স।

## অফ-লাইন স্টোরেজ (Off-Line Storage)



- **অপর নাম:** বিচ্ছিন্ন মেমোরি/Disconnected Storage (কম্পিউটার সিস্টেম থেকে বিচ্ছিন্ন থাকে)
- অফলাইন স্টোরেজের উপর সিপিইউ-এর কোনো নিয়ন্ত্রণ থাকে না।
- **অ্যাকসেস টাইম:** বেশি (ব্যবহারকারীর সাহায্য ছাড়া ব্যবহার করা যায় না)।
- **ব্যবহার:** সেকেন্ডারি মিডিয়া ও টার্সিয়ারি মিডিয়া 'অফলাইন স্টোরেজ' হিসেবে ব্যবহার করা হয়।
- সাধারণত কোনো সমস্যা মোকাবেলা করার জন্য পূর্ব প্রস্তুতি হিসেবে অফলাইন স্টোরেজ ব্যবহৃত হয়।

## ভার্চুয়াল মেমোরি

- একসঙ্গে অনেকগুলো প্রোগ্রাম চালালে কম্পিউটার র‍্যাম নিজের মেমোরি ছাড়াও প্রয়োজনমতো হার্ডডিস্কের জায়গা ব্যবহার করে যাকে কম্পিউটারের ভার্চুয়াল মেমোরি ('সোয়্যাপ ফাইল' নামেও পরিচিত) বলে।




- র‍্যামের নিজস্ব ধারণক্ষমতার বাইরে গেলেই অতিরিক্ত এই মেমোরির প্রয়োজন হয়।
- **নিয়ন্ত্রিত হয়:** কম্পিউটারের অপারেটিং সিস্টেম দ্বারা। **Consist of** – SRAM.
- **নির্ভরশীলতা:** ভার্চুয়াল মেমোরির পরিমাণ হার্ডডিস্কের পর্যাপ্ত স্পেসের উপর নির্ভর করে।
- **ভার্চুয়াল মেমোরির কাজ:** কম্পিউটার হার্ডড্রাইভ এবং র‍্যামের মধ্যে তথ্য ধারণ করে। র‍্যামের গতি হার্ডড্রাইভ স্টোরেজের চেয়ে বেশি হয়। র‍্যামের তথ্য স্থায়ীভাবে থাকে না। অর্থাৎ, কম্পিউটার বন্ধ করলেই র‍্যামের সবকিছু মুছে যায়। যখন কোনো ফাইল সেভ করা হয়, তখন আসলে র‍্যাম থেকে সেটা ড্রাইভ স্টোরেজে কপি করা হয়। কোনো প্রোগ্রাম বা ফাইল চালানোর জন্য যখন র‍্যামে পর্যাপ্ত কোনো জায়গা থাকে না, তখনই ভার্চুয়াল মেমোরির কাজ শুরু হয়।

## ক্লিপবোর্ড (Clipboard)

- **ক্লিপবোর্ড (Clipboard):** র‍্যাম (RAM)-এর একটি বিশেষ ফাইল বা মেমোরি।
- কম্পিউটারের কোনো ডেটা বা ফাইল Cut বা Copy করে অন্য কোনো স্থানে পেস্ট করার পূর্বে সেই ডেটা বা ফাইল যে মেমোরিতে অস্থায়ীভাবে জমা হয় তাকে ক্লিপবোর্ড বলে।
- **ক্লিপবোর্ডের কমান্ড:** ৩টি। যথা: ১. কাট (Cut) ২. কপি (Copy) ৩. পেস্ট (Paste)।
- **কাট (Cut), কপি (Copy), পেস্ট (Paste)-এর জনক** - ল্যারি টেসলার।
- **ক্লিপবোর্ডের কার্যপ্রক্রিয়া:** একটি টেক্সট, ইমেজ অথবা অন্য যেকোন ধরনের ডেটা ফাইলকে প্রোগ্রামের Edit Menu থেকে কাট (Cut) বা কপি (Copy) কমান্ড দিয়ে সিলেকশন করা হলে সেই টেক্সট, ইমেজ বা ডেটা ফাইল ক্লিপবোর্ডে জমা হয়। অনুরূপভাবে, ক্লিপবোর্ডে জমা হওয়া ডেটাকে কোনো ডকুমেন্ট কিংবা প্রোগ্রামের মাঝে পেস্ট করতে হলে প্রোগ্রামের Edit Menu-তে থাকা পেস্ট (Paste) কমান্ডের মাধ্যমে পেস্ট করা হয়।



Part-A

❖ **উদাহরণ:** কোনো একটি ফটো অ্যালবাম থেকে ইমেজ কপি করে (সেই ইমেজ ক্লিপবোর্ডে জমা হয়) এবং একটি ইমে এডিটিং প্রোগ্রাম (যেমন: Adobe Photoshop)-এ পেস্ট করা।

❖ **ক্লিপবোর্ডে জমা হওয়া তথ্য দেখার প্রোগ্রাম:** ক্লিপবোর্ড ভিউয়ার (উইন্ডোজের জন্য)।

❖ **অসুবিধা:** কম্পিউটার বন্ধ/রিস্টার্ট করা হলে ক্লিপবোর্ডের সকল তথ্য মুছে যায় এবং পরবর্তীতে অন্য একটি তথ্য ক্লিপবোর্ কপি করা হলে পূর্বের ডেটাটি মুছে নতুন তথ্য জমা হয়।

## মেমোরি অ্যাকসেস (Memory Access)

❖ **অ্যাকসেস টাইম:** ALU বা কন্ট্রোল এককের পক্ষে কোনো কিছু পাঠ বা লেখার জন্য মেমোরির সঙ্গে অ্যাকসেস করা।

❖ **Access time is made up of** – Seek time, Search time, Data transfer time.

❖ **মেমোরি অ্যাকসেস** – ৪ ধরনের। যথা:

✓ **Sequential Access:** Magnetic Disks, Magnetic tapes, Optical Memory (CD, DVD).

✓ **Direst Access:** Hard Disk.

✓ **Random Access:** RAM, ROM.

✓ **Associate Access:** Cache Memory.

❖ **ডেটা অ্যাকসেস টাইম নির্ভর করে** – Rotational Delay'র উপর। **অ্যাকসেস টাইমের একক:** Miliseconds.

❖ **কম্পিউটারের প্রসেসিং স্পিড নির্ভরশীল:** RAM, Bus Width, Cache Memory-এর উপর।

❖ **বিভিন্ন মেমোরির Access Time:**

| মেমোরি | তথ্যপ্রবাহ |
|---|---|
| **প্রধান মেমোরি**<br>**Primary Memory** | ▪ মেমোরির অ্যাড্রেসে অ্যাকসেস করার মাধ্যমে একটি শব্দ পড়া বা লেখার জন্য মোট যে সময় ব্যয় হয় সেটিই প্রাইমারি মেমোরির অ্যাকসেস টাইম। **পরিমাপ করা হয়:** ন্যানোসেকেন্ড দ্বারা।<br>▪ **একটি কম্পিউটারের গতি নির্ণয় করা হয়** – প্রধান মেমোরির অ্যাকসেস টাইমের উপর। |
| **সহায়ক মেমোরি**<br>**Secondary Memory** | ▪ সেকেন্ডারি মেমোরির ক্ষেত্রে অ্যাড্রেসের সংযোগ সময়ই হলো অ্যাকসেস টাইম।<br>▪ **সময় পরিমাপ করা হয়:** মিলিসেকেন্ড দ্বারা (১ মিলিসেকেন্ড = $১০^{-৩}$ সেকেন্ড)। |

### বিভিন্ন মেমোরির মধ্যকার তুলনামূলক Access Time




❖ **অ্যাকসেস টাইম ও ধারণক্ষমতার দিক থেকে:**

➲ **কম অ্যাকসেস টাইম (অর্থাৎ, দ্রুতগামীর মেমোরি) ও কম ধারণক্ষমতার মেমোরি** - রেজিস্টার।

➲ **বেশি অ্যাকসেস টাইম (অর্থাৎ, ধীরগতির মেমোরি)** - অপটিক্যাল ডিস্ক (যেমন: CD, DVD).

❖ **দাম ও গতির দিক থেকে:**

⇨ **বেশি দাম ও অধিক গতির মেমোরি** - রেজিস্টার।

⇨ **কম দাম ও কম গতির মেমোরি** - অপটিক্যাল ডিস্ক।

Part-A

## Remove Confusion

- **প্রশ্ন: মেমোরি কত প্রকার?** A. ২ প্রকার B. ৩ প্রকার
- **উত্তর: মেমোরি** – ৩ প্রকার। যথা: Cache Memory, Primary Memory, Secondary Memory.
  সপ্তম শ্রেণির বোর্ড বইয়ের আলোকে, মেমোরি – ২ প্রকার। যথা: Primary Memory, Secondary Memory.
  বোর্ড বইয়ের আলোকে উত্তর ২ প্রকার হলেও পরীক্ষায় উত্তর করবেন, মেমোরি – ৩ প্রকার।
- **প্রশ্ন: প্রোগ্রাম থেকে কপি করা ডেটা কোথায় থাকে?** A. RAM B. Clipboard
- **উত্তর:** ক্লিপবোর্ডের কমান্ড - ৩টি (Cut, Copy, Paste). ক্লিপবোর্ডে যে ধরনের ডেটা জমা হয় - কম্পিউটারের কোনো ডেটা বা ফাইল কাট বা কপি করে অন্য স্থানে পেস্ট করার পূর্বে সেই ডেটা বা ফাইল ক্লিপবোর্ডে অস্থায়ীভাবে জমা হয়। প্রোগ্রাম থেকে কপি করা ডেটা Clipboard-এ জমা হয়। Clipboard হচ্ছে RAM-এর অংশ। তাই, সঠিক উত্তর হবে Clipboard.
  **খেয়াল রাখতে হবে,** অপশনে যদি Clipboard না থাকতো তাহলে সঠিক উত্তর হতো RAM. সেজন্য পরীক্ষায় প্রশ্ন পড়েই সরাসরি উত্তর করবেন না। অবশ্যই অপশন যাচাই করবেন।
- **প্রশ্ন: যে ধরনের প্রোগ্রামকৃত ডেটা যে ধরনের মেমোরিতে জমা হয়?**
- **উত্তর: প্রাইমারি মেমোরি-**
  - ✓ **র‍্যাম:** চলমান প্রোগ্রাম অস্থায়ীভাবে সংরক্ষণ করে।
  - ✓ **রম:** সহজে পরিবর্তনের প্রয়োজন হয় না এমন প্রোগ্রাম স্থায়ীভাবে সংরক্ষণ করে।

**সেকেন্ডারি মেমোরি:** নিকট ভবিষ্যতে গণনার প্রয়োজন এমন প্রোগ্রাম স্থায়ীভাবে সংরক্ষণ করে।
**ক্লিপবোর্ড:** প্রোগ্রাম থেকে কাট/কপি করা ডেটা ক্লিপবোর্ডে জমা হয়।

## পরিচ্ছেদ ০৩ (ii) বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি সর্বোচ্চ?** [CPGCBL (সহকারী প্রকৌশলী): ২৩]
   A. 1 Gigabyte B. 100 Megabyte
   C. 1000 Megabyte D. 10000 Megabyte Ⓓ
2. **নিচের কোনটি স্টোরেজ ডিভাইস?** [সাধারণ বীমা কর্পোরেশন (উচ্চমান সহকারী): ২৩]
   A. হার্ড ডিস্ক B. প্রসেসর
   C. মনিটর D. মাদার বোর্ড Ⓐ
3. **Which of the following memories has the shortest access time?** [Bangladesh Security printing Exchange (AM): 23]
   A. Magnetic Buddle Memory
   B. RAM C. Cache Memory
   D. Magnetic Core memory Ⓒ
4. **কোনটি নির্ভুল নয়?** [পোস্টমাস্টার জেনারেল (পোস্টাল অপারেটর): ২৩]
   A. কম্পিউটারে স্থায়ী স্মৃতিশক্তিকে বলে ROM
   B. mpg হলো ভিডিও ফাইল ফরম্যাটের এক্সটেনশন
   C. কম্পিউটার বাগ হলো সফটওয়্যারের অন্তর্নিহিত ভুল
5. D. RAM চিপ আবিষ্কার করে মাইক্রোসফট কোম্পানি Ⓓ
6. **RAM কোথায় থাকে?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]
   A. প্রিন্টারে B. সিপিইউতে
   C. মনিটরে D. কী-বোর্ডে Ⓑ

   **ব্যাখ্যা:** RAM মূলত মাদারবোর্ডে অবস্থান করে। পরীক্ষায় অপশনে মাদারবোর্ড না থাকলে CPU করবেন।
7. **ROM কি দ্বারা গঠিত?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
   A. বিশেষ ধরনের চিপস্ দ্বারা
   B. বিশেষ ধরনের জেল
   C. ইলেকট্রনিক সার্কিট D. সব কটি
8. **কম্পিউটারের Hard Disk Drive– এ কীসের সাহায্যে ডেটা সঞ্চিত থাকে?** [BPSC (ইন্সট্রাক্টর): ২৩]
   A. আইসি B. লেজার রশ্মি
   C. চৌম্বকত্ব D. শব্দতরঙ্গ Ⓒ
9. **কম্পিউটারের তথ্য কোথায় সংরক্ষিত থাকে?** [ভূমি মন্ত্রণালয় (ডাটা এন্ট্রি কন্ট্রোল অপারেটর): ২৩]
   **উত্তর:** ROM– এ।

Part-A

**10. কোনটি অস্থায়ী মেমোরি?** [সমবায় অধিদপ্তর (সাঁট মুদ্রাক্ষরিক কম্পিউটার অপারেটর): ২৩]
A. RAM B. ROM
C. Drive D. None Ⓐ

**11. বৈদ্যুতিক সংযোগ বিচ্ছিন্ন হয়ে গেলে কোন মেমোরি থেকে তথ্য চলে যায়?** [১৭তম শিক্ষক নিবন্ধন (স্কুল/সমপর্যায়): ২২]
A. ROM B. Secondary Storage
C. RAM D. কোনোটিই নয় Ⓒ

**12. সঞ্চয় ভান্ডারের ধারণ ক্ষমতার একক?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
A. বিট B. মেগাবাইট
C. গিগাবাইট D. বাইট Ⓐ

**13. কোন মেমোরি অস্থিতিশীল ও মাত্র একবার লেখা যায়?** [NSI (ফিল্ড অফিসার): ২৩/BSC Senior Officer: 18]
A. RAM B. PROM
C. EPROM D. EEPROM Ⓑ

**14. কম্পিউটারের Logical Memory কে একই আকারের বিভিন্ন ব্লকে করা হলে এগুলোকে কি বলা হয়?** [CGDF (Auditor): 22]
A. Pages B. Packets
C. Segments D. Frames Ⓐ

**15. কোন বৈশিষ্ট্যের কারণে RAM স্থায়ী স্মৃতি-স্টোরেজ হিসেবে ব্যবহারের অনুপযোগী?** [সামরিক ভূমি ও ক্যান্টমেন্ট অধিদপ্তর (জুনিয়র শিক্ষক): ২২/BTRC (Deputy AD):21]
A. Too Slow B. Unreliable
C. Volatility D. Too Bulky Ⓒ

**16. নিচের কোনটি ডেটা সংরক্ষণ ও স্থানান্তরে ব্যবহৃত হয় না?** [নির্বাচন কমিশন সচিবালয় (ডেটা এন্ট্রি অপারেটর): ২১/ শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
A. পেনড্রাইভ B. ফ্লপি ডিস্ক
C. ভিজিএ D. মেমরি কার্ড Ⓒ

**17. RAM কী?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
A. Extra memory
B. Secret information store
C. Hard disk device
D. Fast memory used for data Ⓓ

**18. কোন ডিস্ক সরাসরি ফরমেট করা যায় না?** [বাংলাদেশ কৃষি গবেষণা কাউন্সিল (কম্পিউটার অপারেটর): 21]
**Answer:** ফ্লপি ডিস্ক।

**19. একটি কম্পিউটার ব্যবহৃত ক্ষুদ্রতম মেমোরি কী?** [ক্রীড়া পরিদপ্তর (অফিস সহকারী কাম কম্পিউটার মুদ্রাক্ষরিক): ১৯]
A. ডিস্ক ড্রাইভ B. কী-বোর্ড
C. মনিটর D. Register Ⓓ

**20. কম্পিউটার হার্ডডিস্ক কি ধরনের মেমোরি?** [প্রতিরক্ষা মন্ত্রণালয় (সহকারী পরিচালক): ১৯]
A. প্রাথমিক মেমোরি B. চার্জ কাপল মেমোরি
C. সহায়ক মেমোরি D. কোনোটিই নয় Ⓒ

**21. কম্পিউটারের কোন অংশ তথ্য সংরক্ষণ করতে সাহায্য করে?** [পেট্রোবাংলা (হিসাব সহকারী): ১৯]
A. ডিস্ক ড্রাইভ B. কী-বোর্ড
C. মনিটর D. প্রিন্টার Ⓐ

**22. নিচের কোন মাধ্যমে তথ্য সংরক্ষণ করা যায়?** [পোস্ট মাস্টার জেনারেল (পূর্বাঞ্চল, চট্টগ্রাম)-এর কার্যালয়ের পোস্টাল অপারেটর: ১৬]
A. ফ্লপি ডিস্ক B. নেটওয়ার্ক ড্রাইভ
C. সিডি রম D. উপরের সবগুলো Ⓓ

**23. নিচের কোনটি কম্পিউটারের মেমোরি ডিভাইস নয়?** [NSI সহকারী পরিচালক: 15]
A. Hard Disk B. Floppy Disk
C. Compact Disk D. Memory Card Ⓓ

**ব্যাখ্যা: মেমোরি কার্ড** – কম্পিউটারের মেমোরি ডিভাইস নয়, তবে মেমোরি কার্ড একটি সেকেন্ডারি স্টোরেজ ডিভাইস। মেমোরি কার্ড এক ধরনের ফ্লাশ মেমোরি ডিভাইস যার সাহায্যে এক ডিভাইস থেকে অন্য ডিভাইসে ডেটা স্থানান্তর করা যায়। মূলত মেমোরি কার্ডকে ডিভাইসে পোর্টেবল হিসেবে ব্যবহার করা হয়। যেমন: ডিজিটাল ক্যামেরা, স্মার্টফোন ইত্যাদি।

**24. প্রধান মেমোরির মধ্যে থাকে** - [প্রাথমিক বিদ্যালয় প্রধান শিক্ষক: ১২]
A. সম্পূর্ণ সমাধান B. প্রয়োজনীয় তথ্য
C. গাণিতিক তথ্য D. অন্তর্বর্তী ফল Ⓑ

**25. মেমোরি ভাগ করা হয়েছে** - [প্রাথমিক বিদ্যালয় সহকারী শিক্ষক: 10]
A. দুই ভাগে B. তিন ভাগে
C. চার ভাগে D. পাঁচ ভাগে Ⓑ

**ব্যাখ্যা: মেমোরি** – ৩ প্রকার। কিন্তু সপ্তম শ্রেণির বোর্ড বইয়ের আলোকে, মেমোরি – ২ প্রকার। বোর্ড বইয়ের আলোকে উত্তর ২ প্রকার হলেও পরীক্ষায় উত্তর করবেন, মেমোরি – ৩ প্রকার।

Part-A

26. কম্পিউটারের প্রধান মেমোরি - [বিদ্যুৎ জ্বালানি ও খনিজসম্পদ মন্ত্রণালয়ের সহকারী পরিদর্শক: 03/শ্রম ও কর্মসংস্থান মন্ত্রণালয়ের সহ. শ্রম অফিসার: 03]
A. মাইক্রোপ্রসেসরের ভিতরে থাকে
B. মাইক্রোপ্রসেসরের বাহিরে থাকে
C. মাইক্রোপ্রসেসর এবং সিপিইউ-এর মাঝখানে থাকে
D. সিপিইউ-এর ভিতরে থাকে Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **If a disk has a bad spot on its surface, the spot can be called a –** [Bangladesh Security printing Exchange (AM): 23]
A. Disk error B. Disk crash
C. Disk scanner D. Disk sector Ⓓ

2. **In computer storage, what unit of measurement is equivalent to approximately one trillion bytes?** [Pubali Bank PLC (PO): 23]
A. Megabyte (MB) B. Gigabyte (GB)
C. Terabyte (TB) D. Kilobyte (KB) Ⓒ

3. **____ is not a form of data storage media.** [Combined Bank Exam (SO): 23]
A. Magnetic tape B. Magnetic disc
C. Optical disc D. A database Ⓓ

4. **A hard disk drive can be directly connected to a PC via a-** [Combined Bank Exam (SO): 23]
A. SCSI interface B. Parallel interface
C. WAN interface D. USB interface Ⓐ

5. **Which Memory has the highest speed of access?** [Janata Bank PLC (RC): 23]
A. RAM B. Cache
C. Hard Disk D. CD Ⓑ

ব্যাখ্যা: সবচেয়ে দ্রুতগতির (অর্থাৎ, Access Time কম) মেমোরি - Register (রেজিস্টার)। অপশনে রেজিস্টার না থাকায় Cache Memory উত্তর করা হয়েছে।

6. **What kind of storage device can be affected by fragmentation?** [BB (AD): 23]
A. Optical B. Laser
C. Solid –state D. Magnetic Ⓐ

7. **PROM stands for-** [combined Bank Exam (officer): 23]
A. Programmable Read Only Memory
B. Programmable Only Memory
C. Primary Read Only Memory
D. None of these Ⓐ

8. **The main memory of a computer system is-** [combined Bank Exam (officer): 23]
A. Volatile B. Non-volatile
C. Restricted D. Unrestricted Ⓐ

9. **The process of copying files to a CD-ROM is known as-** [combined Bank Exam (officer): 23/ কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/BB (officer): 22]
A. Zipping B. Burning
C. Digitizing D. Ripping Ⓑ

10. **RAM belongs to which kind of memory?** [BB (officer): 22]
A. Auxiliary Memory B. Main Memory
C. Cache Memory D. None of these Ⓑ

11. **The amount of time a message takes to traverse a system is called-** [BB (officer): 22]
A. Bandwidth B. Compiler
C. Latency D. All of these Ⓒ

12. **Which computer memory is never erased?** [Combined Banks (Officer): 22/Sonali Bank Officer (IT): 16]
A. RAM B. ROM
C. CHIPS D. AGP Ⓑ

13. **Which one of the following is not considered as a form of secondary storage?** [Combined 5 Banks (Officer): 22]
A. Floppy disk B. Optical disk
C. RAM D. Flash Drive Ⓒ

14. **Which of the following uses the flip-flop circuit in a memory cell?** [Rupali Bank (ANE): 21]
A. DRAM B. EEPROM
C. SDRAM D. SRAM Ⓓ

15. **If in a computer, 16 bits are used to specify address in a RAM, the number of address will be-** [PKB (Senior Officer): 21]
A. 216 B. 65536
C. 64K D. 69087 Ⓑ

16. **Consider a magnetic disk packed with 32 surfaces. Each surface is divided into 128 tracks while 256 sectors per track. If the size of a sector is 1024 bytes, then what is the total capacity of the disk?** [Asst. Engineer (IT): 21]
A. $2^{30}$ bytes B. $2^{33}$ bytes
C. $2^{27}$ bytes D. $2^{20}$ bytes Ⓐ

ব্যাখ্যা: Capacity
$= \text{Surfaces} \times \text{tracks} \times \text{sectors} \times \text{sector size}$
$= (32 \times 128 \times 256 \times 1024)$ bytes
$= (2^5 \times 2^7 \times 2^8 \times 2^{10})$ bytes
$= 2^{(5+7+8+10)}$ bytes $= 2^{30}$ bytes.

Part-A

**17. Which techonology is used in Compact Disk?** [FSIB (PO): 21/Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]
**A.** Mechanical **B.** Electrical
**C.** Electromechanical **D.** Laser (D)

**18. USB is ___ storage device.** [PKB (Officer Cash): 21]
**A.** Primary **B.** Secondary
**C.** Tertiary **D.** Preliminary (B)

**19. Which one of the following memory devices is not reprogrammable?** [Janata Bank Officer (IT): 20]
**A.** Flash Memory **B.** ROM
**C.** EPROM **D.** EEPROM (B)

**20. Which factor is not affecting the processing speed of a computer system?** [Sonali & Janata Bank Ltd. (Officer IT): 20]
**A.** Cache memory **B.** Clock Speed
**C.** Monitor **D.** RAM (C)

**ব্যাখ্যা: Factors that affect Processing Speed of Computer:** Registers, RAM, Clock Speed, Buses, Cache Memory, Core Count.
**The factors affecting CPU performance are:** Multiple cores, Cache memory, Clock speed, Word length, Address bus width, Data bus width.

**21. Which of the following is major part of time taken when accessing date on the disk?** [Joint Recruitment Test for 2 Banks Test for Officer (IT/ICT):19]
**A.** Settle time **B.** Rotational latency
**C.** Waiting time **D.** Seek time (D)

**22. The ROM is composed of-** [Probashi Kallayan Bank Ltd. (Executive Officer (General):19]
**A.** magnetical mind **B.** microprocessors
**C.** photoelectric cells **D.** liquid disks (B)

**23. Which of the following requires computer memory in large amounts?** [Probashi Kallayan Bank Ltd. (Executive Officer (General):19]
**A.** Imaging **B.** Graphics
**C.** Voice **D.** All of above (D)

**24. How many generations are available for USB specifications?** [Joint Recruitment Test for 2 Banks Test for Officer (IT/ICT):19
**A.** One **B.** Two
**C.** Three **D.** Four (D)

**ব্যাখ্যা: USB'র ৪টি জেনারেশন:** USB 1. x, USB 2.0, USB 3. x, and USB4.

**25. Which among following is secondary storage device?** [Janata Bank Ltd. (AET):19/ BKB (SO): 15]
**A.** RAM **B.** Diode
**C.** Hard Disk **D.** Semi-Conductor (C)

**26. This memory is for short term storage and is lost when the computer is turned off.** [IFIC (TSO):19]
**A.** Icon **B.** CPU
**C.** Hard Drive **D.** RAM (D)

**27. অতিরিক্ত তথ্য ও প্রোগ্রাম যা প্রসেসর ব্যবহার করে না তা কোথায় স্টোর করা হয়?** [BSC Senior Officer (Cancelled): 18]
**A.** Input units **B.** Output units
**C.** Secondary storage **D.** CPU (C)

**28. RAM ও ROM-এর মধ্যে মৌলিক পার্থক্য কি?** [Rajshahi Krishi Unnayan Bank Cashier 2017]
**A.** অস্থায়ী বনাম স্থায়ী তথ্য সংরক্ষণ
**B.** স্থায়ী বনাম অস্থায়ী তথ্য সংরক্ষণ
**C.** অস্থায়ী বনাম স্থায়ী তথ্য হস্তান্তর
**D.** স্থায়ী বনাম অস্থায়ী তথ্য হস্তান্তর (A)

**29. নিচের কোনটি অপটিক্যাল ডিস্ক?** [Rajshahi Krishi Unnayan Bank Supervisor: 17]
**A.** মেমোরি ডিস্ক **B.** ম্যাগনেটিক ডিস্ক
**C.** বহুমুখী ডিজিটাল ডিস্ক **D.** হার্ড ডিস্ক (C)

**30. Which of the following memories need refresh?** [Janata Bank Executive Officer: 17; Bangladesh Bank Assistant Director: 09, 08, Janata Bank Ltd. Asst. Executive Officer: 15]
**A.** DRAM **B.** SRAM
**C.** ROM **D.** All (A)

**31. Storage capacity of magnetic disk depends on -** [Bangladesh Bank Asst. Director: 16]
**A.** tracks per inch of surface
**B.** disk pack in disk surface
**C.** bits per inch of tracks
**D.** All of them (D)

**32. The two major types of computer chips are -** [Bangladesh Bank Asst. Director: 16]
**A.** External memory chip
**B.** Microprocessor chip
**C.** Primary memory chip
**D.** Both B and C (D)

**33. Which of the items below are considered removable storage media?** [Bangladesh Bank Data Entry/Control Operator: 16]
**A.** Removable hard disk cartridges
**B.** (Magneto-optical) disk
**C.** Flexible disks cartridges
**D.** All of them (D)

**34. Which unit holds data permanently?** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]

A. Input unit
B. Secondary storage unit
C. Output Unit
D. Primary Memory Unit
Ⓑ

**35. What does the disk drive of a computer do?** [Bangladesh Bank Data Entry/Control Operator: 16]

A. Rotate the disk B. Read the disk
C. Load a program form the disk into the memory
D. Both B and C
Ⓓ

**36. The computer stores its program and data in its:** [Sonali Bank Ltd. Officer (IT): 16] [Bank Al Falah Management Traine Officer: 05]

A. memory B. control unit
C. monitor D. cache memory
Ⓐ

**37. A hard disk is divided into tracks which are further subdivided into:** [Sonali Bank Ltd. Officer (IT): 16; Bangladesh Bank Assistant Director (General Side): 14] [Investment Corporation of Bangladesh (ICB) Senior Officer: 14]

A. Clusters B. Sectors
C. Vectors D. Strata
Ⓑ

**38. Swap space exists in -** [Janata Bank Ltd. Senior Officer (IT): 16]

A. CPU B. random memory
C. primary memory D. secondary memory
Ⓓ

**39. CD-ROM is a -** [Banladesh Bank Asst. Director: 16]

A. Semiconductor memory
B. Magnetic memory
C. Memory register D. None of these
Ⓓ

**40. Floppy disks which are made from flexible plastic material are also called?** [Banladesh Bank Officer: 16]

A. High-density disks B. Diskettes
C. Hard disks D. Templates
Ⓑ

**41. Which of the following storage devices can store maximum amount of data?** [Bangladesh Bank AD: 16]

A. Floppy Disk B. Compact Disk
C. Hard Disk D. Magneto Optic Disk
Ⓒ

**42. Which of the following terms is the most closely related to main memory?** [BB (Data Entry Operator: 16]

A. Non volatile B. Permanent
C. Control unit D. Temporary
Ⓓ

**43. Which of the following is a storage device?** [BB (Data Entry/ Control Operator): 16/ BCBL (AO): 16]

A. Tape B. Hard Disk
C. Floppy Disk D. All of them
Ⓓ

**44. Which of the following is an important attribute of RAM memory?** [PBL (JO): 16; JBL (AEO): 15]

A. Random Access B. Volatile
C. Non-Volatile D. Sequential access
Ⓑ

**45. Before a disk can be used to store data, it must be -** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]

A. Formatted B. Reformatted
C. Addressed D. None of them
Ⓐ

**46. Which memory allocation policy allocate the largest hole to the process?** [Janata Bank. Asst. Ex. Officer:15]

A. Best Fit B. First-Fit
C. Worst-Fit D. None of them
Ⓒ

**47. Magnetic tape can serve as -** [Bangladesh Bank Data Entry/ Control Operator: 16]

A. Secondary storage media
B. Output media
C. Input media D. All of them
Ⓐ

**48. A CD-ROM drive is labeled with 52X. Here 52X is a measurement of -** [Bangladesh Bank Officers: 15]

A. Data transfer rate
B. Revolution per minute
C. Capacity of the CD
D. Time required to read
Ⓐ

**49. Virtual memory consists of -** [Pubali Bank Ltd. Junior Officer/ Junior Officer (cash): 14]

A. Static RAM B. Dynamic RAM
C. Magnetic memory D. None
Ⓐ

**50. Cache memory acts between -** [Pubali Bank Ltd. Junior Officer/ Junior Officer (cash): 14]

A. CPU and RAM B. RAM and ROM
C. CPU and Hard Disk D. None
Ⓐ

**51. নিচের কোনটি সেকেন্ডারি স্টোর ডিভাইস (Secondary Store Device)-এর উদাহরণ নয়?** [Sonali Bank Ltd. (SO): 14]

A. Hard disk B. RAM
C. Magnetic Tapes D. CDs
Ⓑ

**52. Which of the following objects is an example of computer storage device?** [MTB (MTO): 13]

A. DVDs B. Magentic disk
C. Tapes D. All of these
Ⓓ

Part-A

**53. Which one of the following is a read only memory storage device?** [Standard Bank Officer: 13]
A. CD-ROM B. Hard Disk
C. Floppy disk D. Pen drive (A)

**54. Flash memory is -** [Sonali Bank Officer & Officer (Cash): 13]
A. Non-removable B. Non-volatile
C. Non-portable D. Volatile (B)

**55. Which of the following represents examples of an IT input device, output device and storage device respectively?** [Agrani Bank Ltd. Senior Officer (Cancelled): 13]
A. bar code reader, CD drive, projector
B. keyboard, monitor, hard disk
C. printer, DVD drive, joystick
D. printer, mouse, monitor (B)

**56. A RAM chip is labeled as '2M×16'. What is the word-size of the RAM?** [Sonali Bank Senior Officer: 13]
A. 2 Bytes B. 16 Bytes
C. 2×16 MB D. 8 Bits (C)

**57. The most frequently used instructions are kept in the -** [Sonali Bank Officer & Officer (Cash): 13]
A. ROM B. Cache memory
C. RAM D. CD (B)

**58. What does a computer use for storing programs and data for access by the user?** [Agrani Bank Ltd. Officer :13]
A. RAM B. ROM
C. Hard Drive D. CD-ROM (C)

**59. What is the standard storage capacity of a CD-ROM disc?** [Agrani Bank Ltd. Officer: 13]
A. 4.7 GB B. 700 GB
C. 700 MB D. 900 MB (C)

**60. Which one of the following companies is a leading manufacturer of Hard Disk Drivers?** [Dutch Bangla Bank Management Trainee Officer: 12]
A. Seagate B. Samsung
C. Fujitsu D. Lenovo (A)

**61. Which of the following is a storage media is-** [Trust Bank Assistant Cash Officer: 12]
A. Modem B. Scanner
C. CD D. Printer (C)

**62. A computer file format is -** [Premier Bank Trainee Junior Officer (Cash): 11]
A. Proprietary B. Compatible
C. A standardized method of encoding data for storage
D. all of these (C)

**63. What are the four basic functions of a computer system?** [Standard Bank Assistant Officer 12]
A. Input, Processing, output and storage
B. Keyboard, display, memory and disk drive
C. Bits, bytes, words and OSI
D. Word processing, spreadsheet and database (A)

**64. Which one of the following statements is true?** [Dutch Bangla Bank Management Trainee Officer: 12]
A. Cache Memories are larger than RAM
B. Cache Memories are smaller than RAM
C. Information in ROM can be written by users
D. ROM are faster than RAM (B)

**65. Which one of the following components impacts on the processing speed of a computer?** [Dutch Bangla Bank Management Trainee Officer: 12]
A. RAM B. Bus width
C. Cache Memory D. All of these (D)

**66. A certain hard disk has a data transfer rate of 20 MB/sec. How much time is required to transfer 5 megabyte data from this disk to memory?** [The City Bank Probationary Officer: 11]
A. 20 Sec B. 1 sec
C. 0.5 sec D. None of these (D)

**67. Which of the following is not a characteristic of RAM?** [The City bank Probationary Officer: 11]
A. RAM is volatile
B. RAM contains data being used
C. Contents of RAM can be changed
D. RAM is faster than cache memory (D)

**68. In computers, magnetic storage device use-** [The City Bank Probationary Officer: 11]
A. Lasers B. Physical switches
C. A magnet D. Capacitors (C)

**69. In magnetic storage devices, tracks are divided into -** [The City Bank Probitionary Officer: 11]
A. Subtracks B. Supertracks
C. Segments D. Sectors (D)

**70. If a disk has a bad spot on its surface, the spot is called a -** [The City Bank Probationary Officer: 11]
A. Disk crash B. Disk error
C. Disk scanner D. None of these (D)

**71. Which type of disk can store up to 17 GB of data?** [Exim Bank Officer: 11;The City Bank Probationary Officer: 11]
A. Floppy disk B. CD
C. DVD D. Optical Disk (C)

72. **Which of the following type of technology lets computers use light as a source of input?** [The City Bank Probationary Officer: 11]
A. Operative B. Optical
C. Optimal D. Optional (B)

73. **Which of the following is suitable for storing and carrying data from one computer to another?** [Trust Bank Assistant Officer: 11]
A. Power Supply B. Processor
C. ROM D. Pen Drive (D)

74. **Disc storage is a special type of -** [Agrani Bank Ltd. Officer: 11]
A. processor B. I/O device
C. memory D. micro-computer (C)

75. **Small circuit board on which the main memory DRAM is physically packaged is called -** [Agrani Bank Ltd. Officer: 11]
A. SIMD B. DIMM
C. DIMR D. SIMR (B)

76. **Which one is the most common type of storage devices?** [Agrani Bank Ltd. Officer: 11]
A. magnetic B. optical
C. persistent D. None of these (A)

77. **PROM chips-** [Agrani Bank Ltd. Senior Officer: 11]
A. have nothing recorded on them
B. permanently stores information without program
C. are erasable electrically
D. records data very fast without instruction (A)

78. **Which of the following is related to memory of a computer?** [ICB Officer :11]
A. Cache B. PS
C. DSP D. Flops (A)

79. **When electrical power is disrupted or cut off, data and programs are lost in:** [BB (AD): 11]
A. Secondary Storage B. Hard Disk
C. Operating System D. RAM (D)

80. **Which one of the following is not true for Volatile Memory?** [City Bank (PO): 11]
A. CPU can read any address
B. Random Access Memory
C. Speeds measured in r.p.m.
D. Requires power to hold data (C)

81. **নিচের কোনটি ডেটা (data) পরিবহনের জন্য সুবিধাজনক?** [Sonali Bank Ltd. Officer: 10]
A. স্পিকার B. পেনড্রাইভ
C. প্রসেসর D. পাওয়ার সাপ্লাই (B)

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **CD-এর আবিষ্কারক কে?** [ইবি বি ইউনিট: 16-17]
A. মোসলে B. রাদারফোর্ড
C. জেমস রাসেল D. মার্টিন সাউট (C)

2. **Data সংরক্ষণ ও স্থানান্তরে ব্যবহৃত হয় -** [রাবি 'এ' ইউনিট: 13-14]
A. প্রসেসর B. পেনড্রাইভ
C. র‍্যাম D. রম (B)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **হার্ডডিস্ক মাপার একক হলো-** [জনশক্তি, কর্মসংস্থান ও প্রশিক্ষণ ব্যুরো (অফিস সহকারী কাম কম্পিউটার অপারেটর): ২৩/প্রা.বি.সহ.শি.: ১২/জাককানইবি 'C' ইউনিট: 17-18]
A. মেগাবাইট B. গিগাবাইট
C. কিলোবাইট D. টেরাবাইট (B)

2. **কম্পিউটারের অস্থায়ী মেমোরি কোনটি?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩/সমাজসেবা অধিদপ্তরের সহকারী শিক্ষক: 17/পাবিপ্রবি (C ইউনিট): 16-17]
A. ROM B. RAM
C. Hard disc D. কোনটিই নয় (B)

3. **The Volatile Memory of a computer is known as:** [Combined Bank Exam (SO): 23/TGDCL (AD): ২১/PKB (EO):19/ BDB Officer (Cash):16]
A. ROM B. BIOS
C. RAM D. SSD (C)

4. **কম্পিউটারের স্থায়ী মেমোরি -** [বাংলাদেশ ডাক বিভাগ (মেইল অপারেটর): ২৩/CGDF (জুনিয়র অডিটর): ২২/কর্মসংস্থান ব্যাংক (সহ. অফিসার): ২১/ রাবি 'E ইউনিট': 16-17]
A. DOS B. ROM
C. RAM D. USB (B)

5. **RAM-এর পূর্ণরূপ কী?** [LGED (কার্য সহকারী): ২৩/ NSI (ফিল্ড স্টাফ): ২৩/Pubali Bank (JO):19/ইবি (H ইউনিট): 17-18]
A. Revised Analong Memory
B. Running Applied Memory
C. Random Access Memory
D. Random Applied Memory (C)

6. **প্রোগ্রাম থেকে কপি করা ডেটা কপি কোথায় থাকে?** [LGED (অফিস সহকারী কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩/BCIC (Commercial): 21/দুদক (উপ-সহকারী পরিচালক): ২০]
A. Terminal B. Hard Disk
C. RAM D. Clipboard (D)

Part-A

Part- A

**7. নিচের কোনটির স্পিড সবচেয়ে বেশি?** [বাংলাদেশ টেলিভিশন (উপ-সহকারী প্রকৌশলী): ২৩/তথ্য ও যোগাযোগ প্রযুক্তি অধিদপ্তর (AP): 20/ubali Bank Ltd. Junior Officers (Cash): 16]
**A.** Magnetic Buddle memory
**B.** Cache memory
**C.** Magnetic core memory
**D.** RAM
Ⓑ

**8. Which one of the following stores more data than a DVD?** [BB (officer): 22/ PSC(Senior Instructor): 21]
**A.** CD Rom **B.** Floppy disk
**C.** Red-Ray Disk **D.** Blu-Ray Disk
Ⓓ

**9. Which of the following memory is non-volatile?** [রাবি (বি ইউনিট): 21/PKB (SEO): 18]
**A.** ROM **B.** DRAM
**C.** SRAM **D.** None of these
Ⓐ

**10. Which type of ROM is used in pen drive?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21/Sonali Bank Officer: 13; Bangladesh Development Bank Senior Officer (IT): 11]
**A.** Mask ROM **B.** EP ROM
**C.** CD-ROM **D.** EEPROM
Ⓓ

**11. The two kinds of main memory are:** [ICT অধিদপ্তর (AP): 20/BB (AD): 16]
**A.** Primary and secondary
**B.** ROM and RAM
**C.** Random and sequential
**D.** All of them
Ⓑ

**12. CD-ROM-এর পূর্ণরূপ কি?** [Agrani Bank Ltd. (SO): 17/ Janata Bank (EO): 17/জনপ্রশাসন মন্ত্রণালয়ের ব্যক্তিগত কর্মকর্তা: 16]
**A.** Computer Disc Run Only Memory
**B.** Computer Drive Read Only Memory
**C.** Computer Disc Read Only Memory
**D.** Computer Drive Run Only Memory
Ⓒ

**13. USB is a device used to store data and it stands for** [IFIC Bank Ltd. (TSO):19/ NSI (AD): 17]
**A.** Unlimited Service Band
**B.** Unlimited Serial Bus
**C.** Universal Serial Bus
**D.** Universal Service Bus
Ⓒ

**14. Which one can be used for read?** [BREB (Jr. Asst. Engg.):21/বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপ-সহকারী প্রকৌশলী): 20]
**A.** RAM **B.** ROM
**C.** Both a & b **D.** none
Ⓒ

**15. নিচের কোনটি কম্পিউটারের প্রাইমারি/ Internal/অভ্যন্তরীণ মেমোরি -** [গণপূর্ত অধিদপ্তর (উপসহকারী প্রকৌশলী): 17/ BB (Data Entry/ Control Operator): 16]
**A.** হার্ডডিস্ক **B.** ফ্লপি ডিস্ক
**C.** র‍্যাম **D.** সিডি
Ⓒ

**16. ডিভিডি (DVD) কোন ধরনের স্মৃতি?** [বাংলাদেশ কৃষি উন্নয়ন কর্পোরেশনের সহকারী প্রশাসনিক কর্মকর্তা: 17/Bangladesh Krishi Bank (BKB) Officer: 15]
**A.** প্রধান স্মৃতি **B.** সহায়ক স্মৃতি
**C.** অস্থায়ী স্মৃতি **D.** স্থায়ী স্মৃতি
Ⓑ

**17. কম্পিউটারের কোন মেমোরি কখনো স্মৃতিভ্রংশ হয় না?** [Rajshahi Krishi Unnayan Bank Cashier: 17/পরিকল্পনা মন্ত্রণালয়ের ডেটা প্রসেসিং অপারেটর: 02]
**A.** ROM **B.** RAM
**C.** PROM **D.** EPROM
Ⓐ

**18. নিচের কোনটি একটি অপটিক্যাল স্টোরেজ ডিভাইস?** [Agrani Bank Ltd. (SO): 17/দুদক (AD): 13]
**A.** CD-ROM **B.** Hard disk
**C.** ROM **D.** CPU
Ⓐ

**19. Where is RAM located?** [Exim Bank Ltd. Trainee Officer: 15/ডাক অধিদপ্তরের উপজেলা পোস্টমাস্টার: 16]
**A.** Expansion board **B.** Mother board
**C.** Hard disk **D.** CPU
Ⓑ

**20. 'CD' computer abbreviation usually means -** [রাবি 'A' ইউনিট: 12-13/BB (AD): 09]
**A.** Command Description
**B.** Compact Disc
**C.** Change Data
**D.** Copy Density
Ⓑ



**1 Character = 8 Bits**
**1 Word = 16 Bits**

# পরিচ্ছেদ ০৪ পাওয়ার ব্যাকআপ সিস্টেম (Power Backup System)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. UPS এবং IPS-এর পূর্ণরূপ কী? এগুলোর মধ্যে পার্থক্য কী? একটি ভোল্টেজ স্ট্যাবিলাইজার কীভাবে কাজ করে? [৪৪তম বিসিএস]
2. Voltage stabilizer-এর মূল কাজ কী? এটি কীভাবে কাজ করে? ব্যাখ্যা করুন। [৪৩তম বিসিএস]
3. IPS এবং UPS-এর মধ্যে পার্থক্য কি? [৪৩তম বিসিএস/৩৮তম বিসিএস/২৭তম বিসিএস]
4. UPS ও IPS কি? [৩৫তম বিসিএস]
5. Uninterrupted Power Supply (UPS) কী? এটি কেন ব্যবহার করা হয়? ব্যবহারগুলো লিখুন। [৩৩তম বিসিএস/৩০তম বিসিএস]

## বিদ্যুৎ সরবরাহ সমস্যা (Power Supply Problem)

- **ব্লাক আউট (Black Out):** হঠাৎ বিদ্যুৎ চলে যাওয়াকে ব্লাক আউট বলে। সাধারণত প্রচণ্ড ঝড়, তুফান, বজ্রপাত প্রভৃতি কারণে ব্লাক আউট হতে পারে। ব্লাক আউটের কারণে কম্পিউটারের মারাত্মক ক্ষতি হতে পারে। তাই ঝড়, তুফান ও বজ্রপাতের সময় কম্পিউটার বন্ধ রাখা উচিত।
- **ব্রাউন আউট (Brown Out):** পরিকল্পিত বা অপরিকল্পিত কোনো কারণে সরবরাহ লাইনে বিদ্যুতের ভোল্টেজ কমে যাওয়াকে ব্রাউন আউট বলা হয়। সাধারণত অতিরিক্ত বিদ্যুৎ চাহিদা মেটানোর অক্ষমতার কারণে এ ঘটনা ঘটে। এক্ষেত্রে কম্পিউটার বন্ধ রাখা উচিত।
- **ট্রানসিয়েন্ট (Transient):** বিদ্যুৎ সরবরাহ লাইন সৃষ্ট ভোল্টেজ বা কারেন্টের অপেক্ষাকৃত বড় ধরনের স্পাইককে ট্রানসিয়েন্ট বলা হয়। অনেক ট্রানসিয়েন্ট পাওয়ার সাপ্লাই দ্বারা বাধাপ্রাপ্ত হয়ে নিঃশেষ হয় কিন্তু অনেক ট্রানসিয়েন্ট এ বাধা অতিক্রম করে কম্পিউটারের ভেতরের অনেক বর্তনীসহ বিভিন্ন যন্ত্রাংশ নষ্ট করে দিতে পারে।
- **নয়েজ (Noise):** সাধারণত প্রিন্টারের শব্দ, স্পিকারের উচ্চমাত্রার শব্দ, পাওয়ার সাপ্লাই, কুলিং ফ্যান ইত্যাদি থেকে নয়েজ সৃষ্টি হয়ে থাকে। প্রিন্টার, ডিস্ক ড্রাইভ, স্পিকার ইত্যাদির নয়েজকে **শাব্দিক নয়েজ** এবং পাওয়ার সাপ্লাই, কুলিং ফ্যান ইত্যাদির নয়েজকে **সিস্টেম নয়েজ** বলা হয়। এ ধরনের নয়েজ কম্পিউটারের বিভিন্ন হার্ডওয়্যারের ওপর ক্ষতিকর প্রভাব ফেলতে পারে।

## পাওয়ার ব্যাকআপ সিস্টেম (Power Bakup System)

- **Power Bakup:** মেইন পাওয়ার সাপ্লাই লাইন চলে গেলে বৈদ্যুতিক যন্ত্রপাতি নিরবচ্ছিন্নভাবে চালু রাখার জন্য 'ব্যাটারি ব্যাংক' যা চার্জ হয়ে পাওয়ার ধরে রাখে তাকে পাওয়ার ব্যাকআপ বলে।
- **SMPS-এর পূর্ণরূপ:** Switched Mode Power Supply.
- **Power Bakup System:** অপর নাম – Inverter. একটি ডিভাইস যা ব্যাটারির সাহায্যে DC (Direct Current) Supply-কে ইলেকট্রিক্যাল বা ইলেকট্রনিক লোডের উপযোগী AC (Alternating current) Supply-এ রূপান্তর করে।
- কম্পিউটারের বিভিন্ন ইলেকট্রনিক বর্তনীতে শক্তি হিসেবে DC ভোল্টেজ প্রয়োজন হয়। লাইনের AC ভোল্টেজকে উপযোগী মানের DC ভোল্টেজে পরিণত করে তা সরবরাহ করার জন্য পাওয়ার সাপ্লাই ব্যবহার করা হয়।

❖ **কয়েকটি Power Backup System:**

## ১. ভোল্টেজ স্ট্যাবিলাইজার (Voltage Stabilizer)

❖ এক ধরনের ইলেকট্রনিক ডিভাইস, যা ভোল্টেজ স্ট্যাবিলাইজারের আউটপুটের সাথে সংযুক্ত যন্ত্রপাতিগুলোকে একটি নির্দিষ্ট পরিমাণ ভোল্টেজ সরবরাহ করে থাকে।

❖ **ভোল্টেজ স্ট্যাবিলাইজারের ক্ষমতার একক:** Volt Ampere (VA).

❖ সাধারণত 500 VA বা 600 VA দ্বারা একটি কম্পিউটার ও প্রিন্টার ব্যবহার করা যায়।

❖ সাধারণত দেশের বিদ্যুৎ ব্যবস্থায় ভোল্টেজের পরিমাণ ২২০ ভোল্ট। কোনো কারণে সাধারণ মাত্রার চেয়ে বেশি বা কম পরিমাণে ভোল্টেজ প্রবাহিত হয়ে যেন বিভিন্ন যন্ত্রপাতির কোনো ক্ষতি না হয় সেজন্য ভোল্টেজ স্ট্যাবিলাইজার ব্যবহার করা হয়।

## ২. UPS (Uninterruptible Power Supply)

❖ এক ধরনের ইলেকট্রনিক যন্ত্র, যা কিছু সময়ের জন্য বিদ্যুৎ শক্তি সঞ্চয় করে রাখতে পারে।

❖ কোনো কারণে বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে গেলে কিছু সময়ের জন্য কম্পিউটার সিস্টেম চালু রাখার জন্য কম্পিউটারে UPS ব্যবহার করা হয়।

❖ একটি offline UPS পাওয়ার ট্রান্সফার করতে ৮ মিলিসেকেন্ড সময়ের প্রয়োজন হয়।

❖ UPS সরাসরি বিদ্যুৎ লাইনের সাথে সংযুক্ত থাকে এবং এর আউটপুট লাইনের সাথে কম্পিউটারের পাওয়ার সাপ্লাই ইউনিট সংযুক্ত থাকে। ফলে হঠাৎ করে বিদ্যুৎ চলে গেলে UPS থেকে বিদ্যুৎ সরবরাহ শুরু হয়।

## ৩. IPS (Instant/Interruptible Power Supply)

❖ IPS বিদ্যুৎ সরবরাহের মেইন লাইন থেকে পাওয়ার রিজার্ভ করে সঞ্চিত রাখে এবং বিদ্যুৎ বন্ধ হয়ে গেলে ব্যাকআপ প্রদান করে। মূলত পাওয়ার স্টোরেজ ডিভাইস হিসেবে কাজ করে।

❖ UPS-এর তুলনায় IPS বেশি সময় ব্যাকআপ দিয়ে থাকে।

❖ **ব্যবহার:** যেসব ক্ষেত্রে বেশি সময় বিদ্যুৎ সরবরাহের প্রয়োজন হয় সেখানেই IPS ব্যবহৃত হয়। যেমন: লোডশেডিংয়ের ফলে লাইট, ফ্যান, রেফ্রিজারেটর, কম্পিউটার ইত্যাদি চালনার জন্য পাওয়ার স্টোরেজ ডিভাইস হিসেবে IPS ব্যবহৃত হয়।

## Voltage Stabilizer, IPS এবং UPS'র মধ্যকার পার্থক্য

| ক্ষেত্র | Voltage Stabilizer | UPS | IPS |
|---|---|---|---|
| পাওয়ার সাপ্লাই | পাওয়ার সাপ্লাইয়ের আউটপুটে স্থির মানের অল্টারনেটিং পাওয়ার সরবরাহের জন্য ভোল্টেজ স্ট্যাবিলাইজার ব্যবহৃত হয়। | বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে গেলে Interruption ছাড়াই (১-২ মিলিসেকেন্ডের মধ্যে) বিদ্যুৎ সরবরাহ করে। | বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে গেলে 1-10 সেকেন্ডের Interruption (বিরতি/বিচ্ছিন্ন) দিয়ে পাওয়ার সাপ্লাই করে। |
| Load Start | পাওয়ার সরবরাহ করে না, তাই ট্রান্সফার টাইম নেই। | ট্রান্সফার টাইম নগণ্য, ব্যাটারিতে পাওয়ার লোড Restart হয় না। | ট্রান্সফার টাইম নগণ্য, ব্যাটারিতে পাওয়ার লোড Restart হয়। |
| ব্যবহার | ভোল্টেজের হ্রাস-বৃদ্ধি, ভোল্টেজ ফ্ল্যাকচুয়েল কিংবা সিগন্যালের বিকৃতির প্রভাব থেকে লোড থেকে রক্ষার জন্য ব্যবহৃত হয়। | কম্পিউটার প্রোগ্রাম ও ডেটা রক্ষার্থে, জীবন রক্ষাকারী মেডিক্যাল যন্ত্রপাতি চালনায় UPS ব্যবহার করা হয়। | দীর্ঘসময় ধরে বিদ্যুৎ সরবরাহ করার জন্য IPS ব্যবহার করা হয়। |

Part-A

# পরিচ্ছেদ ০৪ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **IPS কি কাজে ব্যবহৃত হয়?** [Senior Stuff Nurse:21]

**Answer:** দীর্ঘসময় ধরে বিদ্যুৎ সরবরাহের প্রয়োজন এমন যন্ত্রপাতিতে IPS ব্যবহৃত হয়।

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **An offline UPS will typically take... to transfer power.** [combined Bank Exam (SO): 23]

A. 15 milliseconds B. 8 milliseconds
C. 4 milliseconds D. None of these Ⓑ

## পিএসসি, ব্যাংক ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **UPS Stand for-** [MRA (সহকারী পরিচালক): ২৩/জাবি 'C' ইউনিট: 16-17]

A. United Power Supply
B. Uninterruptible Power Supply
C. Units Power Supply
D. Universal Power Supply Ⓑ

# পরিচ্ছেদ ০৫ কম্পিউটার বাস (Computer Bus)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **2 কিলোবাইট মেমোরি address করার জন্য কতটি address লাইন দরকার?** [৪৫তম বিসিএস]

A. 10 B. 11 C. 12 D. 14 **Ans: B**

2. **কোন ধরনের bus ব্যবহৃত হয় না?** [৩৮তম বিসিএস]

A. address bus B. input-reader bus C. data bus D. control bus **Ans: B**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Computer BUS কি? বিভিন্ন প্রকার কম্পিউটার বাস-এর নাম এবং ব্যবহার লিখুন। [৩৭তম বিসিএস]

## কম্পিউটার বাস

❖ **কম্পিউটার বাস:** কম্পিউটারের ডিভাইসসমূহের (যেমন: ইনপুট, আউটপুট ডিভাইস, মাইক্রোপ্রসেসর, মেমোরি ইত্যাদি) মধ্য দিয়ে ডিজিটাল সংকেত (০, ১) চলাচলের জন্য যে একগুচ্ছ তার (Wire) ব্যবহার করা হয় তাদেরকে কম্পিউটার বাস বলে।

❖ এক কথায়, কম্পিউটার বাস হলো তথ্য পরিবহনের জন্য ইলেকট্রিক্যাল (Electrical) পরিবাহী পথ।



❖ **প্রধান উপাদান:** সিলিকেন চিপসেট (Silicon Chipset).

❖ **কম্পিউটারে বাসের প্রয়োজনীয়তা:** বাসের সাহায্যে কম্পিউটারের অভ্যন্তরীণ বিভিন্ন অংশ পারস্পরিক যোগাযোগ করে।

❖ **বাসের কার্যপ্রক্রিয়া:**




❖ **বাসের নিয়ামক:**

| নিয়ামক | পরিমাপ করা হয় | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| প্রশস্থতা (Width) | বিট (Bits) | ▪ **প্রকাশ করে:** বাসের মধ্য দিয়ে একই সময়ে এক ইসাথে কতগুলো বিট চলাচল করতে পারে। **যেমন:** ৩২ বিটের ডেটা বাসের মধ্য দিয়ে একই সময়ে একসাথে ৩২ বিট চলাচল করে।<br>▪ প্রশস্থতা (Width) যত ভালো হবে সিস্টেমের Performance তত ভালো হবে। |
| গতি (Speed) | মেগাহার্টজ (MHz) | ▪ **বাসের গতি:** সাধারণত বাসের গতি 8 MHz - 400 MHz.<br>▪ গতি যত বেশি হবে একটি বাস তত দ্রুত ডেটা ট্রান্সফার করতে পারবে। |

## বাসের প্রকারভেদ (Types of Bus)

❖ **প্রকারভেদ:** কম্পিউটার সংগঠনে বাস (Bus) - ২ প্রকার। যথা:

✓ সিস্টেম বাস (System Bus)

✓ এক্সপানশন বাস (Expansion Bus)

### (১) সিস্টেম বাস (System Bus)




❖ যে বাসের সাহায্যে CPU'র সাথে কম্পিউটারের অন্যান্য অংশ (যেমন: মাইক্রোপ্রসেসর, মেমোরি ইত্যাদি) সংযোগ স্থাপন করে, তাকে সিস্টেম বাস বলে।

❖ মাইক্রো কম্পিউটারের যন্ত্রাংশসমূহের মধ্যে ডেটা পরিবহন হয়।

❖ **অসুবিধা:** কোনো একটি বাসের লাইন বা তার দিয়ে একই সময়ে একাধিক ডিজিটাল সংকেত চলাচল করতে পারে না।

❖ **প্রকারভেদ:** সিস্টেম বাস - ৩ প্রকার। যথা:

| সিস্টেম বাস | তথ্য প্রবাহের দিক | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| (১) অ্যাড্রেস বাস (Address Bus) | একমুখী (Unidirectional) দিক CPU→Address | ▪ তার সংখ্যা : ৮ - ১২টি। যোগাযোগ/সংযোগ করে:<br>✓ মেমোরি: প্রধান মেমোরি ও Register'র বিশেষ অ্যাড্রেসের সাথে যোগাযোগ করে।<br>✓ পোর্ট (Port): ইনপুট, আউটপুট পোর্টের সাথে সংযোগ করে।<br>▪ মেমোরি অ্যাড্রেস আসা-যাওয়া করে; ডেটা আসা-যাওয়া করে না।<br>▪ সুবিধা: nটি Wire দিয়ে $2^n$টি অ্যাড্রেস থেকে ডেটা পড়া যায় এবং লেখা যায়। |
| (২) কন্ট্রোল বাস (Control Bus) | উভয়মুখী (Bidirectional) | ▪ তথ্য প্রেরণ: মাইক্রোপ্রসেসর থেকে সংকেত বা নির্দেশ বহনপূর্বক সংশ্লিষ্ট অংশগুলোতে তথ্য প্রেরণ করে।<br>▪ নির্দেশ: CPU-কে যেখানে সংযোগ করা হয় সেখানে মেমোরি পড়া বা লেখা, ইনপুট পড়া কিংবা আউটপুট লেখার নির্দেশ প্রদান করে। |
| (৩) ডেটা বাস (Data Bus) | | ▪ যে বাসের সাহায্যে বিভিন্ন চিপের মধ্যে ডেটা Input (গ্রহণ), Output (নির্গমন) করে অর্থাৎ, CPU, RAM, ROM এবং Memory'র মধ্যে তথ্য আদান-প্রদান করে, তাকে ডেটা বাস বলে। উপাত্ত গ্রহণ ও নির্গমনের বাস – ডেটা বাস।<br>▪ তার সংখ্যা: ৮টি। বিট সংখ্যার সমান সংখ্যক তার (Wire) থাকে। |

❑ **উদাহরণ:** 2 কিলোবাইট মেমোরি address করার জন্য কতটি address লাইন দরকার?

❑ **ব্যাখ্যা:** আমরা জানি, কম্পিউটার সিস্টেমে n সংখ্যক তার বা লাইন দিয়ে $2^n$ সংখ্যক address ডেটা পড়া এবং লেখা যায়।

**আমরা জানি,** ১ কিলোবাইট = ১০২৪ বাইট = $২^{১০}$ বাইট

২ কিলোবাইট = ২ × ১০২৪ = ২০৪৮ বাইট = $২^{১১}$ বাইট

**সুতরাং,** ২ কিলোবাইট = $২^{১১}$ বাইট মেমোরি address করার জন্য n সংখ্যক অর্থাৎ, ১১টি address লাইন প্রয়োজন হবে।



Part-A

## ❑ ডেটা বাস (Data Bus):






❖ **প্রকারভেদ:** ডেটা বাস - ২ প্রকার। যথা:

✓ **Internal Data Bus:** চিপের অভ্যন্তরীণ কার্যকলাপের জন্য এক অংশ থেকে অন্য অংশে ডেটা বহন করে।

✓ **External Data Bus:** কম্পিউটার সিস্টেমের একটি চিপের সাথে অন্য চিপের ডেটা আদান-প্রদান করে।

## (২) এক্সপানশন বাস (Expansion Bus)

❖ যে কম্পিউটার বাসের সাহায্যে ইনপুট/আউটপুট ও অন্যান্য পেরিফেরাল ডিভাইসসমূহ সিপিইউ (CPU)-এর সাথে যোগাযোগ করে, তাকে এক্সপানশন বাস বলে।



❖ **জনপ্রিয় এক্সপানশন বাস:** ISA (Industry Standard Architechture) Bus, EISA (Enhanced Industry Standard Architechture) Bus, AGP (Accelerated Graphics Port) Bus, USB Bus, Fireware, Local Bus.

❖ **প্রথম Expansion Bus:** ISA বাস (**প্রথম ব্যবহার করা হয়:** Intel 8088 প্রসেসরে; ১৯৮১ সালে)।

❖ **সবচেয়ে ধীরগতির বাস** - ISA বাস এবং **সবচেয়ে দ্রুতগতির বাস** – Fireware (**অপর নাম:** IEEE1394).

### এক্সপানশন বাস (Expansion Bus)-সমূহের বর্ণনা

| BUS Name | Width | Speed | Data Transfer | তথ্যপ্রবাহ |
|---|---|---|---|---|
| ISA BUS | 8 & 16 Bit | 8 MHz | 20 MB/s | ▪ Intel উদ্ভাবিত বহুল ব্যবহৃত এক্সপানশন বাস। |
| EISA BUS | 8 & 16 Bit | 8 MHz | 33 MB/s | ▪ ISA বাসের সংস্করণ। |
| Local BUS | 32 Bit | 50 MHz | ---------- | ------------------------------------ |
| | 64 Bit | 400 MHz | | |
| USB | 1 Bit | --------- | 12 MB (USB 2-এ 480 MB/s) | ▪ **সুবিধা:** সবসময় একই গতিতে ডেটা ট্রান্সফার করে এবং এই বাসে ১২৭টি যন্ত্র যুক্ত করা যায়। |
| Fireware | 1 Bit (Serial Bus) | --------- | 400 MB/s (Update: 800 MB/s) | ▪ ৬৩টি ডেইজি চেইনড ডিভাইস যুক্ত করা যায়। |
| AGP BUS | 32 Bit | 66 MHz | 127MB/s | ▪ **বিশেষত্ব:** উন্নত 3D Graphics, Video Transmit. দ্রুতগতিতে মেমোরি এবং ভিডিও কার্ডের মধ্যে ডেটা ট্রান্সফার করে। |
| | 64 Bit | 133 MHz | 254 MB/s | |

## লোকাল বাস (Local Bus)




❖ **লোকাল বাসের স্ট্যান্ডার্ড (Standard) – ২টি। যথা:**
✓ VESA (Video Electronic Standard Association) Bus
✓ PCI (Peripheral Component Interconnect) Bus

| Local Bus | Width | Speed | তথ্যপ্রবাহ |
|---|---|---|---|
| **VESA Bus** | 32 Bit | 132MB/s | ▪ CPU'র Control Unit (CU)-এর সম্প্রসারিত অংশ হিসেবে কাজ করে।<br>▪ **ব্যবহার:** সবচেয়ে বেশি ব্যবহৃত হয় - গ্রাফিক্সের জন্য।<br>▪ **প্রযুক্তিগত ব্যবহার:** IDE (Integrated Drive Electronic), SCSI *[(Small Computer System Interface)-CPU'র সাথে মনিটর কানেক্ট করে]* এবং LAN (Local Area Network). |
| **PCI Bus** | 32 Bit | 133MB/s | ▪ মাদারবোর্ড (Motherboard)-এ PCI BUS-এর প্রশস্থতা (Width) – 32 Bit. |
| | 64 Bit | 266MB/s | ▪ সিস্টেম বাস ও এক্সপানশন বাস ব্যবস্থাপনার মাঝামাঝি বিশেষ ধরনের বাস ব্যবস্থা। |

❖ **VESA Bus ও PCI Bus-এর মধ্যকার পার্থক্য:** PCI Bus-কে সরাসরি Processor-এর সাথে সরাসরি কানেক্ট করা যায় কিন্তু VESA Bus-কে সরাসরি Processor-এর সাথে সরাসরি কানেক্ট করা যায় না।

## পরিচ্ছেদ ০৫ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Intel 8086 micro processor-এর বহিঃস্থ Address Bus-এর width কত বিট হয়?** [তথ্য ও যোগাযোগ প্রযুক্তি অধিদপ্তর (AP): 20]
A. 8 bit B. 16 bits
C. 20 bits D. 32 bits
Ⓒ

2. **কম্পিউটারের ক্ষেত্রে তথ্য পরিবহনের জন্য পরিবাহী পথকে বলা হয় -** [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক, টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ: 01]
A. মাউস B. বাস
C. স্ক্যানার D. ইনফরমেশন সুপার হাইওয়ে
Ⓑ

3. **উপাত্ত গ্রহণ ও নির্গমন বাসের নাম -** [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক, টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ: 01]
A. ইনপুট B. আউটপুট
C. পাওয়ার সাপ্লাই D. ডেটা বাস
Ⓓ

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **The address bus flow in-** [Asst. Engineer (IT): 21]
A. Unidirectional B. Bidirectional
C. Multidirectional D. Circular
Ⓐ

2. **Which bus used to connect the monitor to the CPU?** [Janata Bank Ltd. Senior Officer (IT): 16]
A. PCI bus B. STE bus
C. Memory bus D. SCSI bus
Ⓓ

3. **An electrical pathway within a computer is called -** [Pubali Bank Senior Officer 2013]
A. Buffer B. Sector
C. Track D. Bus
Ⓓ

4. **In computers, bus width is measured in -** [City Bank (PO): 11]
A. Bits B. Characters
C. Bytes D. Megabytes
Ⓐ

5. **Mother Board-এ PCI BUS কত Bit-এ কাজ করে?** [Bangladesh Commerce Bank Officer (G-3): 00]
A. 16 Bit B. 8 Bit
C. 32 Bit D. 64 Bit
Ⓒ

### পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **USB Stands for-** [Combined 8 Banks (Officer): 22/বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (GM): ২২]
A. Universal Strategic Bus
B. United Serial Bus
C. Universal Serial Bus
D. None of these
Ⓒ

## অনুবাদক সফটওয়্যার (Translator Software)

❖ Source Program-কে মেশিন ভাষায় Translate করে Object Program-এ পরিণত করে। অর্থাৎ, সোর্স কোডকে মেশিন কোডে রূপান্তর করে। **উদ্দেশ্য:** যেকোনো ভাষায় লিখিত প্রোগ্রামকে মেশিন ভাষায় রূপান্তর করা।

❖ **ধরন:** অনুবাদক সফটওয়্যার – ৩ ধরনের। যথা:

| নং. | অনুবাদক সফটওয়্যার | যে Language Translate করে | অবস্থান | যেখানে ডেটা জমা রাখে |
|---|---|---|---|---|
| ১. | Assembler | Assembly Language | Secondary Memory | Primary Memory |
| ২. | Compiler | High Level Language | | |
| ৩. | Interpreter | High Level Language | ------------------------ | ------------------------ |

### (১) Assembler (অ্যাসেম্বলার)

❖ Assembly ভাষায় লিখিত প্রোগ্রাম (অর্থাৎ, Nemonic Code)-কে মেশিন ভাষায় Translate করে।

❖ **বৈশিষ্ট্য:** ভুল সংশোধনের পর প্রথম নির্দেশ থেকে কাজ শুরু করতে কন্ট্রোলকে নির্দেশ প্রদান করে। অ্যাসেম্বলি ভাষার (সাংকেতিক ভাষা) প্রতিটি নির্দেশকে অ্যাসেম্বলার মেশিন ভাষার ১টি নির্দেশে পরিণত করে।

### (২) Compiler (কম্পাইলার)

❖ High Level প্রোগ্রামিং ভাষায় লিখিত **সম্পূর্ণ কম্পিউটার প্রোগ্রামকে একেবারে** অনুবাদ করে মেশিন ভাষায় রূপান্তর করে।

❖ কোনো নির্দিষ্ট কম্পাইলার একটি মাত্র High Level ভাষাকে মেশিন ভাষায় রূপান্তর করে। যেমন: C Language-এর কম্পাইলার (**যেমন:** Turbo C/C++, Borland C++)-কে COBOL ভাষার কম্পাইলার হিসেবে ব্যবহার করা যায় না।

❖ **ডেটা সংরক্ষণ:** Primary Memory-তে ডেটা সংরক্ষণ করে।

❖ প্রোগ্রামে কোনো ভুল থাকলে জানায় এবং প্রয়োজনে বস্তু প্রোগ্রাম বা উৎস প্রোগ্রামকে ছাপিয়ে বের করে।

❖ **অসুবিধা:** ধাপে ধাপে প্রোগ্রামের ভুলগুলো শনাক্ত করা যায় না এবং সংশোধন করা যায় না।

### (৩) Interpreter (ইন্টারপ্রেটার)

❖ High Level Programming ভাষায় লিখিত **কম্পিউটার প্রোগ্রামকে এক লাইন করে** অনুবাদ করে মেশিন ভাষায় রূপান্তর করে।

❖ **ডেটা সংরক্ষণ:** এক লাইন করে অনুবাদ করে, তাই ডেটা সংরক্ষণের প্রয়োজন হয় না।

❖ **সুবিধা:** ভুল সংশোধন করা কিংবা পরিবর্তন করা সহজ। ইন্টারপ্রেটার বন্ধুভাবাপন্ন (User Friendly) অনুবাদক প্রোগ্রাম।

❖ **অসুবিধা:** প্রোগ্রাম কার্যকরী করতে কম্পাইলারের তুলনায় ৫-২৫ গুণ সময় বেশি লাগে। যতবার প্রোগ্রাম কার্যকরী করতে হয় ততবারই প্রোগ্রামের নির্দেশগুলো একটির পর একটি অনুবাদ করতে হয়।






Part-A

## অ্যাসেম্বলার, কম্পাইলার এবং ইন্টারপ্রেটারের মধ্যে পার্থক্য

| ক্ষেত্র | অ্যাসেম্বলার | কম্পাইলার | ইন্টারপ্রেটার |
|---|---|---|---|
| যে Language Translate করে | অ্যাসেম্বলি থেকে মেশিন ভাষায় রূপান্তর করে | High Level Programming Language থেকে Machine Language এ রূপান্তর করে। | |
| কম্পাইল করে | একবার | একবার | বারবার |
| ভুল প্রদর্শন | একসাথে | একসাথে | লাইন বাই লাইন/এক লাইন করে |
| প্রয়োজনীয় সময় | কম | কম | বেশি |
| ডিবাগিং ও টেস্টিং | দ্রুত গতিসম্পন্ন | ধীর গতিসম্পন্ন | দ্রুত গতিসম্পন্ন |
| সংরক্ষণ | কম প্রয়োজন | প্রধান মেমোরিতে জায়গা বেশি লাগে | ডেটা সংরক্ষণের প্রয়োজন হয় না |
| ব্যবহার | ------------------- | ছোট প্রোগ্রামে | বড় প্রোগ্রামে |
| কার্যপদ্ধতি | ছোট | জটিল | অপেক্ষাকৃত সহজ |

## প্রোগ্রামের ভুল (Program Error)

- **প্রোগ্রাম টেস্টিং:** প্রোগ্রাম লেখার সময় কোডিং (Coding)'র ভুলগুলো পরীক্ষা ও যাচাই করার প্রক্রিয়া।
- **বাগ (Bug):** কম্পিউটার প্রোগ্রামের ভুল-ত্রুটিকে বাগ বলে।
- **প্রোগ্রামের ভুলের প্রকারভেদ:** সাধারণত প্রোগ্রামের ভুলগুলো – ৩ ধরনের হয়। যথা:

| নং | প্রোগ্রামের ভুল | ভুলের ধরন | সংশোধনের উপায় |
|---|---|---|---|
| ১. | সিনট্যাক্স ভুল (Syntax Error) | প্রোগ্রামিং ভাষার ব্যাকরণগত ভুল। যেমন: বানান ভুল (print না লিখে prinu লিখা), কমা, ব্র্যাকেট না দেওয়া, চলকের মান না দেওয়া ইত্যাদি। এজন্য Syntax অনুসরণ করে সকল প্রোগ্রাম লিখতে হয়। প্রোগ্রামের ভুলগুলো শনাক্ত হয় Language Translator'র মাধ্যমে। | কম্পাইলার দিয়ে অনুবাদের সময় (অর্থাৎ, অনুবাদক প্রোগ্রামের মাধ্যমে) ভুল ধরা পড়ে এবং কম্পিউটার মেসেজ প্রদানের মাধ্যমে ভুলের বার্তা প্রেরণ করে। অর্থাৎ, Syntax ভুলের জন্য কম্পিউটার মেসেজ বা বার্তা পাঠায়। |
| ২. | লজিক্যাল ভুল (Logical Error) | প্রোগ্রামে যুক্তির ভুল। যেমন: X>Y না লিখে X<Y লিখা। সাধারণত সমস্যা ঠিকমতো বুঝতে না পারার কারণে লজিক্যাল ভুল হয়। | কম্পিউটার ভুলের কোনো বার্তা পাঠায় না, ফলে প্রোগ্রামারকে নিজ থেকে সমস্যা আইডেন্টিফাই করে সমাধান করতে হয়। |
| ৩. | Run Time & Execution Time Error | কম্পিউটারে ভুল ডেটা ইনপুটে কিংবা ডেটা ফরম্যাট ঠিক না থাকলে Run Time Error ছাপায়। যেমন: ডেটা 12 লিখার বদলে 21 লিখা অথবা সংখ্যা ইনপুট নেওয়ার সময় ক্যারেক্টার ডেটা টাইপ নির্দেশ প্রদান করা ইত্যাদি। | কম্পিউটার ডেটার ভুল বুঝতে পারে না। অর্থাৎ, Logical Error-এর মতো ভুল বার্তা প্রদর্শন করে না। প্রোগ্রামারকে নিজে থেকে ভুল খুঁজে বের করতে হয়। তবে, ডেটার ফরম্যাট ভুল হলে Syntax Error-এর ভুল বার্তা প্রদর্শন করে। |

- **Run Time & Execution Time Error:** কম্পিউটার ডেটার ভুল বুঝতে পারে না। প্রোগ্রামারকে নিজে থেকে ভুল খুঁজে বের করতে হয়। গাণিতিকভাবে অসংজ্ঞায়িত টপিকসগুলো Run Time & Execution Time Error-এর অন্তর্গত। যেমন: ঋণাত্মক সংখ্যার বর্গমূল, ঋণাত্মক সংখ্যার লগারিদম, শূন্য দিয়ে কোনো সংখ্যা ভাগ করা (1/0, 3/0) ইত্যাদি।

## প্রোগ্রামের সংগঠন (Program Organization)

❖ একটি প্রোগ্রামের সম্পূর্ণ গঠন বা প্রোগ্রামের ভেতরকার ছোট ছোট অংশগুলোর গঠন এবং একটির সাথে অন্যটির পারস্পরিক সম্পর্ককে প্রোগ্রামের সংগঠন বা প্রোগ্রামের স্ট্রাকচার বলে।

❖ **গঠন: একটি প্রোগ্রাম প্রধানত** - ৩টি (Input, Process, Output) অংশের পারস্পরিক সমন্বয়ে গঠিত হয়।

❖ **প্রোগ্রামের ধাপ:** একটি প্রোগ্রাম তৈরি করতে হলে - ৫টি ধাপ অনুসরণ করতে হয়। **ধাপসমূহ:**

১. সমস্যা বিশ্লেষণ (Problem Analysis)
২. প্রোগ্রাম ডিজাইন (Program Design)
৩. প্রোগ্রামিং ডেভেলপমেন্ট বা কোডিং (Coding) - সবচেয়ে গুরুত্বপূর্ণ ধাপ
৪. প্রোগ্রাম বাস্তবায়ন (Program Implement)
৫. প্রোগ্রাম রক্ষণাবেক্ষণ (Program Maintenance)

❖ **কোডিং (Coding):** কম্পিউটারের বোধগম্য ভাষায় প্রোগ্রাম রচনা করাকে কোডিং (Coding) বলে।

## ডিবাগিং (Debugging)

❖ **আক্ষরিক অর্থ:** ডিবাগিং শব্দের আক্ষরিক অর্থ – পোকা বাছা। ১৯৪৫ সালে 'মথপোকা' নামক পোকা Mark 1 কম্পিউটারে ঢোকায় কম্পিউটারটি হঠাৎ করে বন্ধ হয়ে যায়। এখান থেকেই 'ডিবাগিং' শব্দের উৎপত্তি হয়।

❖ প্রোগ্রাম টেস্টিং-এর মাধ্যমে প্রোগ্রামের ভুল-ত্রুটি (অর্থাৎ, প্রোগ্রামের বাগ) খুঁজে বের করে সেটি দূর করাকে ডিবাগিং বলে। অর্থাৎ, সফটওয়্যারের ভুল সংশোধনের প্রক্রিয়াকে ডিবাগিং বলে।

❖ **প্রোগ্রামের ডিবাগ করা বলতে বুঝায়** – প্রোগ্রামের ভুল শনাক্তকরণ, অবস্থান নির্ণয় এবং সংশোধন।

## Remove Confusion

❑ **প্রশ্ন: লজিক্যাল ভুল (Logical Error) কি সত্যিই ভুল?**

❑ **উত্তর:** আপাতত দৃষ্টিতে Logical Error ভুল মনে হলেও প্রকৃতপক্ষে ভুল নয়।

ধরুন, প্রোগ্রামিং-এর মাধ্যমে আপনি দুটি সংখ্যা ১৩ এবং ১১ যোগ করতে চাইছেন। কোডে আপনি লিখলেন, যোগফল = ১৩ - ১১। কম্পিউটার যোগফল ২ প্রদর্শন করবে। কারণ, কম্পিউটার তো বুঝতে পারবে না যে আপনি যোগ করবেন না বিয়োগ করবেন? আপনি যে নির্দেশনা প্রদান করেছেন, কম্পিউটার সেটিই প্রদর্শন করবে। অর্থাৎ, আপাতত দৃষ্টিতে ভুল মনে হলেও প্রকৃতপক্ষে Logical Error কোনো ভুল নয়। কারণ, কম্পিউটার কোনো ভুল ফলাফল প্রদর্শন করেনি।

❑ **প্রশ্ন: Bug এবং Error দুটি আলাদা বিষয় নাকি একই বিষয়?**

❑ **উত্তর:** প্রোগ্রামের কোডিং-এ কোনো ভুল হলে তাকে Error বলে। Bug হলো লজিক্যাল ভুল (Logical Error).

প্রোগ্রামে কোনো Error থাকলে প্রোগ্রাম রান করা যায় না, কম্পিউটার নিজ থেকে ভুলের বার্তা প্রদান করে, ফলে প্রোগ্রামার সহজেই ভুল ধরতে পারে। কিন্তু, Bug-এর ক্ষেত্রে প্রোগ্রাম রান করা যায়, ফলাফলও আসে। কিন্তু প্রোগ্রামারের কাঙ্ক্ষিত ফল আসে না।

❑ **প্রশ্ন: প্রোগ্রাম টেস্টিং এবং ডিবাগিং-এর মধ্যকার পার্থক্য কি?**

❑ **উত্তর: প্রোগ্রাম টেস্টিং** - প্রোগ্রাম লেখার সময় কোডিং (Coding)-এ ভুল হতে পারে। প্রোগ্রাম লেখার সময় প্রোগ্রামে কোনো ভুল আছে কি না তা পরীক্ষা এবং যাচাই করার পদ্ধতিকে প্রোগ্রাম টেস্টিং বলে।

**ডিবাগিং** - প্রোগ্রাম টেস্টিং করে প্রোগ্রামে কোনো ভুল (Bug) আছে কি না তা শনাক্ত করা এবং শনাক্তকৃত ভুল (Bug) গুলোকে সংশোধন করাকে ডিবাগিং বলে।

# পরিচ্ছেদ ০২ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. উৎস প্রোগ্রাম → ? → বস্তু প্রোগ্রাম। (?) প্রশ্নবোধক স্থানে কি হবে? [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]
   A. কম্পাইলার B. ইন্টারপ্রেটার
   C. লিংকার D. অ্যাসেম্বলার Ⓐ
2. কম্পাইলার ব্যবহার হয়ে থাকে- [MRA (সহকারী পরিচালক): ২৩]
   A. ছোট কম্পিউটারে B. মাইক্রোকম্পিউটারে
   C. বড় কম্পিউটারে D. পকেট কম্পিউটারে Ⓒ
3. নিচের কোন প্রোগ্রামটি একটি সম্পূর্ণ কম্পিউটার প্রোগ্রামকে একইসাথে অনুবাদ ও সম্পাদন করে? [MRA (সহকারী পরিচালক): ২৩]
   A. Interpreter B. Emulator
   C. Compiler D. Simulator Ⓒ
4. Program-এর ব্যাকরণগত ভুল কী? [বেবিচক (এরোড্রেন কর্মকর্তা): ২১/ বাংলাদেশ ডাক বিভাগ (মেট্রোপলিটন সার্কেল) পরিদর্শক 16]
   A. Logic Error B. Execution Error
   C. Syntax Error D. কোনোটিই নয় Ⓒ
5. ইন্টারপ্রেটার হলো - [পররাষ্ট্র মন্ত্রণালয়ের সহকারী সাইফার কর্মকর্তা ২০১৭]
   A. রেকর্ডিং যন্ত্র B. বাদক যন্ত্র
   C. অনুবাদক যন্ত্র D. অনুবাদক প্রোগ্রাম Ⓓ
6. 'কম্পিউটার বাগ' হলো - [প্রাথমিক বিদ্যালয় সহকারী শিক্ষক 12]
   A. হার্ডওয়্যার ও হার্ডওয়্যারের বহির্বিভাগের ভুল
   B. সফটওয়্যারের অন্তর্নিহিত ভুল
   C. হার্ডওয়্যারের অন্তর্নিহিত ভুল
   D. উপরের কোনোটিই নয় Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **What is the purpose of a compiler in programming?** [Bangladesh Security printing Exchange (AM): 23]
   A. To convert source code into machine code
   B. To debug code
   C. To manage memory
   D. To create graphics Galaxy Ⓐ
2. **Which is used to find and fix the error in the source code of any software?** [Janata Bank PLC (RC): 23]
   A. Encoding B. Debugging
   C. Decoding D. Correction Ⓑ
3. **A compiler can check:** [BTRC (AD): 22/ICB (AP):19]
   A. Logical error
   B. Syntax error
   C. Both logical and Syntax error
   D. Non logical and Syntax error Ⓑ
4. **Which one is not the error of Computer programming?** [MRA (AD): 21]
   A. Syntax Error B. Human Error
   C. Runtime Error D. Logical Error Ⓑ
5. **Which is the correct definition of BUG?** [Asst. Engineer (IT): 21]
   A. A difficult syntax error in a program
   B. A logical error in a program
   C. Documenting programs
   D. All of the above Ⓑ
6. **A _ translates file of program source code into machine language.** [Sonali & Janata Bank (Officer IT): 20]
   A. Cluster B. Datagram
   C. Decoding D. Compiler Ⓓ
7. **Language compilers and interpreters does not translate statements correctly when they have** [PKB Ltd. (Programmar):19]
   A. transcription error B. base error
   C. syntax error D. logical error Ⓒ
8. অতিরিক্ত তথ্য ও প্রোগ্রাম যা প্রসেসর ব্যবহার করে না তা কোথায় স্টোর করা হয়? [BSC (SO:18]
   A. Input units B. Output units
   C. Secondary Storage D. CPU Ⓒ
9. **Easily relocatable language is -** [Janata Bank EO 17]
   A. Assembly language B. Machine language
   C. High level language
   D. Medium level language Ⓐ
10. **__is a flaw in a program that produces incorrect or inappropriate results.** [BKBL Officer 17]
    A. Bug B. Byte
    C. Virus D. Spam Ⓐ

**11. Which one is a language translator?** [BDBL (SO) 17/ BHBFC) (SO) 17]
A. Pearl B. Assembler
C. Java Script D. BCD (B)

**12. নিচের কোন পদ্ধতি অনুসারে সকল প্রোগ্রাম লিখতে হয়?** [BDBL Officer (Cash) 16]
A. Grammar B. Syntax
C. Style D. Symbol (B)

**13. A compiler means** [Pubali Bank Junior Officer/Junior Officer (cash) 14]
A. A person who compiles source programs
B. The same thing as a programmer
C. Keypunch operator D. None (D)

**14. The program that translates programs written in high level language into machine language is called** [Agrani Bank Officer 11]
A. translator B. interpreter
C. assembler D. compiler (D)

**15. The task a debug program is to look into all programs to** [Agrani Bank Officer 11]
A. correct an error
B. locate and correct errors
C. indentify, locate and correct error
D. protect from viruses
E. prevent hacking (B)

**16. An error is software or hardware is called a bug. What is the alternative computer jargon for it?** [BB Cash Officer 11]
A. Virus B. Squid
C. Slug D. Glitch (D)

**ব্যাখ্যা:** Glitch - এমন একটি Bug যা ক্রাশ বা এর অনুরূপ কিছু ঘটায় না। অর্থাৎ, Glitch হলো Bug-এর বিকল্প Computer Jargon.

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

**1. কোনটি সোর্স কোডকে এক লাইন করে মেশিন কোডে রূপান্তর করে?** [GST (গ ইউনিট): ২১]
A. কম্পাইলার B. ইন্টারপ্রেটার
C. লিংকার D. ডিবাগার (B)

**2. প্রোগ্রাম তৈরিতে ডিজাইন ধাপের পরবর্তী ধাপ কোনটি?** [GST (খ ইউনিট): ২১]
A. সমস্যা বিশ্লেষণ B. প্রোগ্রাম কোডিং
C. প্রোগ্রাম রক্ষণাবেক্ষণ D. প্রোগ্রাম চালানো (B)

**3. C ভাষায় লেখা প্রোগ্রাম কিসের সাহায্যে মেশিন কোডে রূপান্তরিত হয়?** [GST (খ ইউনিট): ২১]
A. এডিটর B. কম্পাইলার
C. ডেটাবেস D. ডিকশনারি (B)

**4. কম্পিউটার প্রোগ্রামের ত্রুটিকে বলা হয়?** [রাবি (বি ইউনিট): 21]
A. Mistakes B. Spam
C. Bugs D. False (C)

**5. কম্পাইলারের মাধ্যমে যান্ত্রিক ভাষায় রূপান্তরিত প্রোগ্রামকে বলা হয়-** [রাবি H ইউনিট: 17-18]
A. Program code B. Object code
C. Source code D. Octal code (B)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

**1. প্রোগ্রামের ভুলত্রুটি খুঁজে বের করে তা সংশোধনের পদ্ধতিকে কী বলে?** [MRA (AD): 21/GST (ক ইউনিট): ২১/ Sonali Bank Officer (IT) 16]
A. এনকোডিং B. ডিবাগিং
C. কোডিং D. ডিকোডিং (B)

**2. কোনো অনুবাদকের মাধ্যমে হাই লেভেল ল্যাংগুয়েজের একটি সম্পূর্ণ প্রোগ্রামকে একত্রে অনুবাদ করা হয়?** [MRA (AD): 21/ চবি A ইউনিট 17-18/ BB Officer (Cash): 16]
A. ইন্টারপ্রেটার B. অ্যাসেম্বলার
C. কম্পাইলার D. ট্রান্সফরমার (C)

**কম্পাইলার** সম্পূর্ণ প্রোগ্রাম একেবারে অনুবাদ করে এবং **ইন্টারপ্রেটার** এক লাইন (অর্থাৎ, লাইন বাই লাইন) প্রোগ্রাম অনুবাদ করে।

Part- A

# পরিচ্ছেদ ০৩ প্রোগ্রাম ডিজাইন মডেল (Program Design Model)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Object Oriented Programming (OOP) Language এর প্রধান বৈশিষ্ট্যগুলো কী কী? দুটি OOP Language এর নাম লিখুন। [৪১তম বিসিএস]
2. ফ্লোচার্ট কি? তিনটি নাম্বার থেকে সবচেয়ে বড় নাম্বার খুঁজে বের করার ফ্লোচার্ট আঁকুন। [৩৬তম বিসিএস]

## অ্যালগোরিদম (Algorithm)

❖ সুনির্দিষ্ট কোনো সমস্যা সমাধানের জন্য যুক্তিসম্মত ও পর্যায়ক্রমিক ধারা বর্ণনা করাকে অ্যালগোরিদম বলে। অর্থাৎ, কম্পিউটার যে সিদ্ধান্তক্রমের ধাপসমূহ অনুসরণ করে তাকে অ্যালগোরিদম বলে।

❖ **বৈশিষ্ট্য:** অ্যালগোরিদমের বৈশিষ্ট্য/নিয়ম/শর্ত – ৪টি। যথা:

✓ অ্যালগোরিদম সহজবোধ্য হতে হবে।
✓ প্রতিটি ধাপ স্পষ্ট হতে হবে।
✓ সসীমসংখ্যক ধাপে সমস্যার সমাধান করতে হবে।
✓ প্রোগ্রামটি প্রয়োগ উপযোগী হতে হবে।

## ফ্লোচার্ট (Flow Chart)

❖ যে চিত্রের মাধ্যমে কোনো প্রোগ্রামের সমস্যা কিভাবে সমাধান করা হবে তার গতিধারা/প্রবাহ নির্ধারণ করা হয়, তাকে ফ্লোচার্ট বলে। ফ্লোচার্ট 'প্রোগ্রামের পথপ্রদর্শক' হিসেবে কাজ করে।

❖ Flow Chart এর মাধ্যমে একটি প্রোগ্রাম কিভাবে Flow হচ্ছে সেটি বুঝায় বলে Flow Chart নামকরণ করা হয়।

❖ **অ্যালগোরিদমের চিত্ররূপ** – ফ্লোচার্ট (ফ্লোচার্টের সাহায্যে অ্যালগোরিদমের মাধ্যমে লিখিত প্রোগ্রামের প্রবাহের দিক নির্ণয় করা যায়)।

❖ **অ্যাসেম্বলি চিহ্ন:** ANSI কর্তৃক স্বীকৃত ফ্লোচার্টের প্রধান জ্যামিতিক চিহ্ন বা অ্যাসেম্বলি চিহ্ন – ৬টি।

| প্রতীক | জ্যামিতিক আকার | ব্যবহার |
|---|---|---|
| ⬭ | ডিম্বাকার | শুরু (Start)/শেষ (End) - Terminal Symbol |
| ▭ | আয়তাকার | প্রক্রিয়াকরণ (Processing) |
| ◇ | রম্বসাকার | সিদ্ধান্ত (Decision)/ শর্ত (Condition) – Diamond Shape |
| ▱ | সামান্তরিক | ইনপুট (Input)/আউটপুট (Output) |
| ← → ↑ ↓ | তীর চিহ্ন | প্রবাহের দিক |
| ○ | বৃত্তাকার | কানেক্টরে (Connector) একাধিক Flow একসঙ্গে যুক্ত হয় |

▽ **(ত্রিভুজাকার):** একত্রিকরণের (Merge) কাজে ব্যবহার করা হয়।

—[ : টীকা চিহ্ন বুঝানো হয়।

### অ্যালগোরিদম এবং ফ্লোচার্টের মধ্যকার পার্থক্য

| বিষয়বস্তু | অ্যালগোরিদম (Algorithm) | (Flow Chart) |
|---|---|---|
| প্রক্রিয়া | সমস্যা সমাধানের ধাপসমূহের লিখিত উপায় | চিত্র বা সাংকেতিক চিহ্নের মাধ্যমে সমস্যা সমাধানের ধাপসমূহ |
| নির্ভরতা | অ্যালগোরিদম বর্ণনানির্ভর | ফ্লোচার্ট চিত্রনির্ভর |

## সুডোকোড (Pseudo Code)

❖ সুডো (Pseudo) একটি গ্রিক শব্দ যার অর্থ – ছদ্ম বা যা সত্য নয়। সুডোকোড দেখতে আসল প্রোগ্রামিং এর মতো মনে হলেও প্রকৃতপক্ষে আসল প্রোগ্রামিং কোড নয়।

❖ **সুডোকোড** - প্রোগ্রামের ধরন এবং কার্যপ্রণালী তুলে ধরার জন্য কিছু সংখ্যক নির্দেশ বা স্টেটমেন্টের সমাহার।

❖ **সুডোকোডকে বলা হয়** – 'অ্যালগোরিদমের পূর্ব প্রস্তুতি' বা 'অ্যালগোরিদমের বিকল্প'।

### একনজরে প্রোগ্রামিং-এ অ্যালগোরিদম, ফ্লোচার্ট এবং সুডোকোড

| ধাপ | কার্যপ্রক্রিয়া | অ্যালগোরিদম (Algorithm) | ফ্লোচার্ট (Flow Chart) | সুডোকোড (Pseudo Code) |
|---|---|---|---|---|
| ১. | প্রোগ্রাম শুরু | শুরু | START | Start |
| ২. | ইনপুট (Input) | সংখ্যা ৫টি পড় | Read a,b,c,d,e | Input a,b,c,d,e |
| ৩. | সংখ্যা যোগ করা | ৫টি সংখ্যা যোগ করি | Total = a+b+c+d+e | Total = a+b+c+d+e |
| ৪. | আউটপুট ছাপানো | যোগফল ছাপাই | Print Total | Print Total |
| ৫. | প্রোগ্রাম শেষ | শেষ | শেষ/End | End |

## প্রোগ্রাম ডিজাইন মডেল (Program Design Model)

❖ প্রোগ্রাম ডিজাইন বলতে প্রোগ্রামের গঠনরীতিকে বুঝায়।

❖ **ব্যবহার:** সহজ ও সুন্দর একটি প্রোগ্রাম রচনার জন্য বিভিন্ন ধরনের প্রোগ্রামিং ডিজাইন বা মডেল ব্যবহৃত হয়।

❖ **আধুনিক প্রোগ্রামিং মডেল:** কয়েকটি আধুনিক প্রোগ্রামিং মডেল –

✓ স্ট্রাকচার্ড প্রোগ্রামিং
✓ অবজেক্ট অরিয়েন্টেড প্রোগ্রামিং
✓ ভিজ্যুয়াল প্রোগ্রামিং
✓ ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং

### (১) স্ট্রাকচার্ড প্রোগ্রামিং (Structured Programming)

❖ **স্ট্রাকচার্ড প্রোগ্রামিং:** একটি সমস্যা সমাধানে কি কি লাগতে পারে এবং সেগুলোর কয়টি ধাপ হবে, প্রত্যেক ধাপে কি কি হবে এরকম একটি স্ট্রাকচার তৈরি করে কোনো সমস্যা সমাধান করাকে স্ট্রাকচার্ড প্রোগ্রামিং বলে।

❖ **উদাহরণ:** একটি ভবন তৈরি করতে যেমন ইট, বালু, রড, সিমেন্ট লাগে এবং এগুলোর পরিমাণ কি হবে এসব বিষয়ে সমাধান করে একটি ভবন তৈরি করা হয়। ঠিক তেমনি একটি প্রোগ্রাম তৈরি করতে কি কি উপাদান লাগে, কিভাবে সমাধান করতে হবে এগুলো মিলিয়ে সমাধান করাকে স্ট্রাকচার্ড প্রোগ্রামিং বলে।

❖ **প্রোগ্রামিং-এর ধরন:** প্রসিডিউরাল প্রোগ্রামিং। Top Down ডিজাইন মডেল। অর্থাৎ, উপর থেকে নিচের দিকে পরিচালিত হয়।

> **প্রসিডিউরাল প্রোগ্রামিং কি?**
> প্রসিডিউরাল প্রোগ্রামিং-এ কোডসমূহ ক্রম (Sequence) অনুসারে লিখতে হয় এবং নির্দেশাবলী ক্রমে কার্যকর করা হয়।

❖ **প্রোগ্রামের গঠন:** স্ট্রাকচার্ড প্রোগ্রামিং-এ ১টি মূল অংশ (Main Module) থাকে এবং কিছু সাব প্রোগ্রাম বা ফাংশন থাকে।

❖ **উদাহরণ:** Pascal (অধিক গ্রহণযোগ্য), C, QBasic, FORTRAN, COBOL, ALGOL, BASIC, C ইত্যাদি।

❖ **কন্ট্রোল স্ট্রাকচার:** স্ট্রাকচার্ড প্রোগ্রামিং-এ ৩ ধরনের কন্ট্রোল স্ট্রাকচার ব্যবহার করা হয়।

✓ **পর্যায়ক্রমিক গঠন:** ধারাবাহিকভাবে অর্থাৎ, একটির পর একটি Command নির্বাহ হয়।

✓ **চক্র গঠন:** এক বা একাধিক নির্দেশকে শর্তহীনভাবে নির্দিষ্ট সংখ্যকবার বা শর্তের অধীন অনির্দিষ্ট সংখ্যকবার প্রোগ্রাম নির্বাহ করা যায় (লুপ ব্যবহার করার কারণে)। প্রোগ্রামের কোডে একটি Command-এর একই কাজ বারবার সম্পাদনের জন্য Loop ব্যবহার করা হয়।

✓ **সিদ্ধান্তমূলক গঠন:** সিদ্ধান্তমূলক কাজের ক্ষেত্রে ব্যবহার করা হয়। শর্ত সত্য হলে এক ধরনের Statement নির্বাহ হয় এবং মিথ্যা হলে অন্য ধরনের Statement নির্বাহ হয়।

## (২) অবজেক্ট অরিয়েন্টেড প্রোগ্রামিং (Object Oriented Programming-OOP)

❖ যখন কোনো একটি সমস্যাকে শুধুমাত্র একটি অবজেক্ট (Object)-এর মাধ্যমে সমাধান করা যায়, তখন তাকে OOP বলে।

**অবজেক্ট (Object) কি?**

❑ Data এবং Instruction-এর সমন্বয়ে গঠিত একটি চলক (Variable). প্রতিটি অবজেক্টের নিজস্ব ভিন্ন ভিন্ন Attribute বা বৈশিষ্ট্য রয়েছে। Object-কে Message প্রদানের মাধ্যমে একটি নির্দিষ্ট কাজের নির্দেশ প্রদান করা হয়। অবজেক্টে প্রোগ্রামিং-এর সমস্যা সমাধানের যাবতীয় উপকরণ থাকে এবং প্রয়োজনীয় ডেটা প্রদান করা হলে অবজেক্টই নিজস্ব নিয়মেই কাজ সম্পাদন করে।

❖ **ব্যবহার:** প্রোগ্রামের সেগমেন্টকে স্থানান্তর করতে, সময় এবং অর্থ স্থানান্তর করার জন্য OOP ব্যবহার করা হয়।

❖ **উদাহরণ:** Java, Python, C++, C#, Delphi/Object Pascal, Lisp, Perl ইত্যাদি।

❖ **In Object Oriented programming a property can be accused from** - only its own class.

❖ **শর্ত:** একটি প্রোগ্রাম অবজেক্ট অরিয়েন্টেড প্রোগ্রামিং হতে হলে ৪টি ধারণা (Concept) সাপোর্ট করতে হবে।

✓ **Polymorphisom:** অর্থ - বহুরূপ। একই ফাংশন বিভিন্নভাবে ব্যবহার করার উপায়। একাধিক কোডের বিভিন্ন অংশের নাম এক হলেও ভিন্ন ভিন্ন রূপ থাকতে পারে, এক্ষেত্রে কোন অংশটি কাজ করবে তা নির্ভর করে ডেটা পাঠানোর উপর।

✓ **Inheritence:** একটি বৈশিষ্ট্য যার মাধ্যমে এক ক্লাস অন্য কোনো ক্লাস থেকে কোনো বিষয়বস্তু উত্তরাধিকার সূত্রে পায় অর্থাৎ, এক ক্লাস অন্য ক্লাসের ভেরিয়েবল ও ফাংশন নিয়ে কাজ করতে পারে। **ক্লাস:** ভেরিয়েবল ও মেথডের সমন্বয়ে গঠিত একটি টেম্পলেট বা ব্লু-প্রিন্ট যা কোনো অবজেক্ট-এর বৈশিষ্ট্য (Attribute) ও আচরণ উপস্থাপনের জন্য তৈরি করা হয়।

✓ **Encapsulation (এনক্যাপসুলেশন):** অবজেক্ট-এর বৈশিষ্ট্য (Attribute) ও আচরণ (Behavior) কে একত্র করে একটি ইউনিট (Unit) তৈরি করাকে এনক্যাপসুলেশন বলে।

✓ **অন্য একটি ধারণা (Concept) হলো:** Abstraction

## (৩) ভিজুয়াল প্রোগ্রামিং (Visual Programming)

❖ স্ট্রাকচার্ড প্রোগ্রামিংয়ের কাঠামো এবং ভাষাকে Graphical User Interface (GUI)-এ রূপান্তরিত করে তৈরি করে নতুন প্রোগ্রামিং কাঠামো/ডিজাইন যাকে ভিজুয়াল প্রোগ্রামিং (Visual Programming) বলে।

❖ **ভিজুয়াল প্রোগ্রামিং (Visual Programming)** = স্ট্রাকচার্ড প্রোগ্রামিং (কাঠামো ও ভাষা) + Graphical User Interface (GUI).

❖ **প্রোগ্রামে যেভাবে GUI বৈশিষ্ট্য সংযোজন করা হয়:** অবজেক্ট (Object) বা চিত্রনির্ভর কমান্ড (**যেমন:** Control Button, Text Box, Combo Box, Dialogue Box ইত্যাদি) ব্যবহারের মাধ্যমে।

❖ **সুবিধা:** আইকন (Icon) বা অবজেক্টসমূহ সহজেই চোখে পড়ে, কম নির্দেশ বা স্টেটমেন্ট ব্যবহারের মাধ্যমে প্রোগ্রাম রচনা করা যায় ফলে ভিজুয়াল প্রোগ্রামিংয়ের এর মাধ্যমে সহজে এবং দ্রুত প্রোগ্রাম রচনা করা যায়।

❖ **উদাহরণ:** Microsoft Visual Basic (প্রথম মডেল), Visual C++, Microsoft Visual Foxpro, MS Access ইত্যাদি।

Part-A

## (৪) ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং (Event Driven Programming)

- ❖ **ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং:** ব্যবহারকারী কর্তৃক কোনো ঘটনায় যেমন-কোনো Command-এর মাধ্যমে ইভেন্ট (Event) দ্বারা নির্বাহিত প্রোগ্রামকে ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রাম বা ইভেন্ট চালিত প্রোগ্রাম বলে।

> **ইভেন্ট (Event):** মাউস ক্লিক (Click), মাউস ডাউন (Down), মাউস মুভ (Move), কী-বোর্ডের কোনো Key-তে চাপ দেওয়া ইত্যাদির মাধ্যমে কমান্ড (Command)-কে নিয়ন্ত্রণ করাকে ইভেন্ট (Event) বলে। অ্যাপ্লিকেশন (Application) রান করে ব্যবহারকারী ইভেন্টে কাজ করে।

- ❖ কোনো ইভেন্ট যখন কোনো অংশের কোড কার্যকর করার জন্য সক্রিয় করে তখনই মাত্র সংশ্লিষ্ট নির্দেশ কার্যকর হয়।
- ❖ **উদাহরণ:** কম্পিউটারে RUN (Command Button) ক্লিক করার মাধ্যমে একটি পদ্ধতি নির্বাহ করে। এখানে Command Button হলো নিয়ন্ত্রণ (Control) এবং ক্লিক (Click) হলো ইভেন্ট (Event).
- ❖ প্রোগ্রামিং-এর নির্দেশ (Instruction) চিত্রের মাধ্যমে দেওয়া হয়। সব নির্দেশ ধারাবাহিকভাবে নির্বাহ হয় না।
- ❖ প্রকৃতপক্ষে সকল ভিজুয়াল প্রোগ্রামিংই হচ্ছে ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং। যেমন: Microsoft Visual Basic, Visual C++, Microsoft Visual Foxpro, Microsoft Access ইত্যাদি।

## Year 2000 Problem

- ❖ **অপর নাম:** y2k bug/ Year 2000 problem/ Millennium bug/ Y2K.
  - ➤ **এখানে,** 'K' বা 'k' দ্বারা Kilo বা Thousand (হাজার) বুঝানো হয়েছে।
- ❖ **Y2K বাগ:** ২০০০ সালের ১ জানুয়ারি সারা বিশ্বে কম্পিউটারের নতুন সহস্রাব্দজনিত সমস্যা।
- ❖ পূর্বে প্রোগ্রামে তারিখ লেখার জন্য 'dd/mm/yy' বা 'mm/dd/yy' ফরম্যাট ব্যবহার করা হতো। বর্তমানে dd/mm/yyyy ফরম্যাট ব্যবহার করা হয়। ২০০০ সালের আগে প্রোগ্রামে তারিখে বছর লেখার ক্ষেত্রে শুধু শেষের দুটি সংখ্যা লেখা হতো। যেমন: ১১/১০/১৯৯০ এর স্থলে ১১/১০/৯০ লেখা হতো। কিন্তু বছরের ঘরে ৯০ লিখলেই সেটি ১৯৯০ নাকি ১৮৯০ সম্পূর্ণভাবে বোঝা সম্ভব হতো না। সমস্যাটি প্রথম নজরে আসে British Standards Institute (BSI)-এর (১৯৯৭ সালে)। মাত্রই ৩ বছর পর নতুন শতাব্দীর শুরু। ২০০০ সালের শুরুতে ০১/০১/০০ লিখলে এইটা কি ২০০০ সাল নাকি ১৯০০ সাল সেইটাও বোঝা সম্ভব হতো না। দ্বিতীয়ত, বছরের ঘরে দুটি সংখ্যা থাকলে সেই বছর লিপ-ইয়ার নাকি সেটি বোঝাও কারো পক্ষে সম্ভব ছিলো না। যেমন: ২৯/০২/০০, এখানে ২০০০ সাল লিপ-ইয়ার হলেও ১৯০০ সাল লিপ-ইয়ার নয়। ফলে পরবর্তীতে যেকোনো প্রোগ্রাম বা হিসাবে মারাত্মক ভুল হওয়ার সম্ভবনা অনেক বেশি। এই সমস্যাটিই হলো y2k বা year 2000 problem.

## পরিচ্ছেদ ০৩ — বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. Object Oriented Programming-এর বৈশিষ্ট্য কোনটি?** [ICT অধিদপ্তর (AP): 20]

A. Polymorphism B. Friend Function
C. Structure D. Loop
Ⓐ

**2. ফ্লোচার্টে ▼ প্রতীক দিয়ে কি বুঝানো হয়?** [বাংলাদেশ ডাক বিভাগ (মেট্রোপলিটন সার্কেল) পরিদর্শক 16]

A. গ্রহণ B. ডকুমেন্ট
C. সিদ্ধান্ত D. একত্রিকরণ
Ⓓ

**3. Which of the following language is more suited to a structured program?** [পল্লী কর্ম সহায়ক ফাউন্ডেশন অ্যাসিসটেন্ট ম্যানেজার 14]

A. FORTRAN B. BASIC
C. PASCAL D. None
Ⓒ

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. What is the name given to the sequence of steps which a computer follows:** [BB (AD): 23/Bank Al Falah MTO 05]

A. Instructions
B. Algorithms
C. Flow charts
D. Application Software
Ⓑ

Part- A

2. **The step by steps instructions that solve a problem are called-** [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২] (A)
A. An algorithm  B. A list
C. A plan  D. None of the above

3. **What is the characteristics of OOP programming that allows binding data and methods to work as a unit?** [Rupali Bank (ANE): 21] (B)
A. Inheritance  B. Encapsulation
C. Polymorphism  D. Projection

4. **What is the access methodology of Array?** [Combined 6 Bank (AP): 21] (A)
A. Sequential  B. Random
C. Relational  D. Stochastic

5. **Which one of the following is a loop construct that will always be executed once?** [PKB (Officer Cash): 21] (D)
A. for  B. while
C. switch  D. do while

6. **RSA is -** [PKB ((SO)): 21] (C)
A. Symmetric Cryptosystem
B. Block Cypher
C. Asymmetric Cryptosystem
D. Digital Signature

7. **Advanced Encryption Standard (AES) is used on-** [Rupali Bank (ANE): 21] (B)
A. Asymmetric key algorithm
B. Symmetric key algorithm
C. Public Key Algorithm
D. Key Exchange

8. **_ is natural language statements that look like programming code.** [Sonali & Janata Bank (Officer IT): 20] (C)
A. Source code  B. Object code
C. Pseudocode  D. IPO chart

9. **Which concept enables programmers to assign a different meaning or usage to a variable, function or an object in different contexts?** [ICB CM (AP):19] (C)
A. Inheritance  B. Message passing
C. Polymorphism  D. Abstraction

10. **Which of the following creates a new type?** [ICB CM (AP):19] (B)
A. Class  B. Object
C. Attribute  D. Method

11. **An algorithm that calls itself directly or indirectly is known as** [ICB AP 17] (B)
A. Sub algorithm  B. Recursion
C. Polish notation  D. Traversal algorithm

12. **Link list can be implemented by using?** [ICB (AP): 17] (B)
A. Array  B. Pointers
C. both A and B  D. None of the above

13. **Two main measures for the efficiency of an algorithm are** [ICB AP 17] (C)
A. Processor and memory
B. Complexity and capacity
C. Time and space  D. Data and space

14. **How many instances of an abstract class can be created?** [ICB) AP 17] (A)
A. 0  B. 1
C. 2  D. 13

15. **In Java, which operator is used to create an object** [Agrani Bank Officer (ICT) 17; (Written); Sonali Bank AP 16; Sonali Bank AE (IT) 16; ICB AP 17] (A)
A. class  B. scanf
C. print  D. None of the above

16. **Which is not a feature of object oriented programming?** [Agrani Bank Officer (ICT) 17 (Written); Sonali Bank AP 16] (D)
A. Inheritance  B. abstraction
C. Encapsulation  D. compiler directives

17. **Which is not an Object Oriented Programming Language?** [BDBL (SO) 17; BHBFC (SO) 17] (B)
A. C#  B. C
C. Java  D. C++

18. **Which is not a type of sorting algorithm?** [(SO) 17] (C)
A. Bubble  B. Selection
C. Split  D. Merge

**ব্যাখ্যা: বিভিন্ন ধরনের Sorting Algorithm** - Quick Sort, Bubble Sort, Merge Sort, Insertion Sort, Selection Sort, Heap Sort, Radix Sort, Bucket Sort.

19. **Which one of the following is the core property of Object Oriented Programming?** [Janata Bank (SO) (IT) 2016] (D)
A. Encapsulation, Polymorphism
B. Encapsulation, Inheritance
C. Polymorphism, Overloading
D. Encapsulation, Polymorphism and Inheritance

20. **In object Oriented Programming a property can be accessed from__** [Janata Bank (SO) (IT) 16] (B)
A. anywhere of the project
B. only from its own class
C. parent class  D. child class

21. **In a flowchart, a diamond generally stands for** [Sonali Bank (SO) 13]
A. Start/End B. Decision
C. Processing D. Input/Output Ⓑ

22. **In a computer program, the process of executing the same instructions over and over is called:** [Bangladesh Al Falah MTO 05]
A. Branching B. Looping
C. Hierarchical Charting
D. Circulating Ⓑ

23. **In Y2K, K stands for what?** [BB AD 01]
A. Computer B. Millennium
C. Century D. Thousand Ⓓ

**বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি**

1. **◇ টি প্রোগ্রাম ফ্লোচার্টে কী নির্দেশ করে?** [GST (ক ইউনিট): ২১]
A. সিদ্ধান্ত B. লুপ
C. সাবরুটিন D. শেষ Ⓐ

2. **কোন লুপটি কমপক্ষে একবার চলবে?** [GST (গ ইউনিট): ২১]
A. do-while B. while
C. for D. সবকয়টি Ⓐ

3. **পলিমরফিজম নিচের কোন ভাষার বৈশিষ্ট্য?** [জাককাইনি 'বি' 17-18]
A. সি B. ভিজ্যুয়াল বেসিক
C. জাভা D. ওরাকল Ⓒ

## পরিচ্ছেদ ০৪ ম্যালওয়্যার (Malware)

**বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)**

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি Spyware এর উদাহরণ?** [৪৫তম বিসিএস]
A. Avast B. Key loggers C. Norton D. Kasperasky **Ans: B**

2. **যে কম্পিউটার প্রোগ্রাম নিজে নিজেই অন্য কম্পিউটারে ইন্টারনেটের মাধ্যমে কপি হয় তাকে বলে-** [৪৪তম বিসিএস]
A. Program Virus B. Worms C. Trojan Horse D. Boot Virus **Ans: B**

3. **নিচের কোন সাইবার আক্রমণ সংঘটিত হলে গ্রাহক নিজ Computer System ব্যবহার করতে পারেন না এবং Computer System-কে ব্যবহার-উপযোগী করতে অর্থ দাবি করা হয়?** [৪৪তম বিসিএস]
A. Man-in-the-Middle B. Denial of Service C. Ransomware D. Phishing **Ans: C**

4. **নিচের কোনটি anti-virus সফটওয়্যার নয়?** [৪৩তম বিসিএস/৪১তম বিসিএস]
A. Oracle B. McAfee C. Norton D. Kaspersky **Ans: A**

5. **কম্পিউটার ভাইরাস কি?** [৩২তম বিসিএস]
A. একটি ক্ষতিকারক জীবাণু B. একটি ক্ষতিকারক সার্কিট
C. একটি ক্ষতিকারক চৌম্বক ফ্লাক্স D. একটি ক্ষতিকারক প্রোগ্রাম **Ans. D**

6. **কম্পিউটার ভাইরাস হলো-** [২১তম বিসিএস]
A. এক ধরনের বিশেষ কম্পিউটার প্রোগ্রাম B. কম্পিউটারের যন্ত্রাংশে কোথাও শর্টসার্কিট **Ans. A**
C. কম্পিউটারের যন্ত্রাংশের মধ্যে জমে থাকা ধুলা D. কম্পিউটারের কোনো যন্ত্রাংশ সার্কিটে ঢিলা কানেকশন

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Malware বলতে কী বোঝানো হয়? উদাহরণসহ সংক্ষিপ্ত বর্ণনা দিন। [৪১তম বিসিএস]
2. Authentication এবং Authorization এর মধ্যে পার্থক্য লিখুন। [৪০তম বিসিএস]
3. কম্পিউটার ভাইরাস কি? এর থেকে পরিত্রাণের উপায় কি? [৩৮তম বিসিএস]
4. কম্পিউটার ভাইরাস কীভাবে কাজ করে? ভাইরাস প্রতিরোধে ব্যবহার হয় এমন দুটি সফটওয়্যারের নাম লিখুন। [৩৩তম বিসিএস]
5. কম্পিউটার ভাইরাস কী? [২৩তম/ ২০তম বিসিএস]

## ম্যালওয়্যার (Malware)

❖ **Malware-এর পূর্ণরূপ:** Malicious Software. ম্যালওয়্যার এক ধরনের সফটওয়্যার যা তৈরি/ডিজাইন করা হয় ব্যবহারকারীর অজান্তে কোনো কম্পিউটারে অবৈধ অনুপ্রবেশ করে উক্ত কম্পিউটার সিস্টেমের ক্ষতিসাধনের উদ্দেশ্যে।

❖ **ম্যালওয়্যারের অন্তর্গত জনপ্রিয় কয়েকটি সফটওয়্যার:**

| | | |
|---|---|---|
| VIRUS (ভাইরাস) | Adware (অ্যাডওয়্যার) | Worm (ওয়ার্ম) |
| Spyware (স্পাইওয়্যার) | Trojan Horse (ট্রোজান হর্স) | Ransomware (র‍্যানসমওয়্যার) |
| Rootkit (রুটকিট) | Browser Hijackers | Overwrite Virus |

## VIRUS (ভাইরাস)

❖ **পূর্ণরূপ:** Vital Information Resources Under Seize.

» **অর্থ:** গুরুত্বপূর্ণ উৎসগুলো বাজেয়াপ্ত করা হয়েছে।




❖ কম্পিউটারের একটি ক্ষতিকর প্রোগ্রাম (সফটওয়্যার) যা ব্যবহারকারীর অনুমতি বা ধারণা ছাড়াই নিজে নিজেই কপি হতে পারে বা নিজের প্রতিরূপ সৃষ্টি করতে পারে।

❖ **ভাইরাসের মূল কাজ:** কম্পিউটার সিস্টেমে ঢুকে অন্য প্রোগ্রাম বা ফাইলগুলোকে মোডিফাই (modify) করে নিজের কিছু ক্ষতিকারক কোড প্রোগ্রামে লিখে দেয়।

❖ **কম্পিউটার ভাইরাসের নামকরণ করেন:** ফ্রেডরিক কোহেন। **প্রথম কম্পিউটার ভাইরাস:** Creeper Virus.

❖ **কম্পিউটার ভাইরাসের ক্রমভিত্তিক ইতিহাস:**

| সাল | তথ্যপ্রবাহ |
|---|---|
| ১৯৭১ | **কম্পিউটার ভাইরাস আবিষ্কার করে:** বব থমাস ক্রিপার। |
| ১৯৯২ | 'মাইকেল অ্যাঞ্জেলা' নামক ভাইরাস কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে লক্ষাধিক কম্পিউটার অচল করে। |
| ২৬ এপ্রিল ১৯৯৯ | বাংলাদেশসহ বিশ্বের লক্ষাধিক কম্পিউটারে 'CIH বা চেরনোবিল' ভাইরাস প্রবেশ করে (**CIH ভাইরাসের রচয়িতা:** চেন ইং হাও)। |
| ২০০৮ | ▪ 'Koobface' নামক কম্পিউটার ভাইরাস ছাড়া হয় ফেইসবুক এবং মাইস্পেসকে টার্গেট করে।<br>▪ 'Conficker' নামক ভাইরাস মাইক্রোসফট সার্ভার সিস্টেমে প্রবেশ করে। |
| ২০১৭ | 'শ্যাডো ব্রোকারস' নামের হ্যাকাররা 'র‍্যানসমওয়্যার' নামক এক ধরনের ম্যালওয়ার বা ভাইরাস ছড়িয়ে দেয়, যার সাহায্যে কম্পিউটারের নিয়ন্ত্রণ নিয়ে হার্ডডিস্কের অংশ বা ফাইল পাসওয়ার্ড দিয়ে অবোধ্য করে ফেলে। |

### Computer-এ Virus প্রবেশের লক্ষণ

| | |
|---|---|
| **ফাইল** | ▪ ফাইলের নাম Change হয়ে যায়, ফাইল (EXE, COM)-এর আকার বেড়ে যায়।<br>▪ ফাইলের কিছু অংশে অবাঞ্ছিত চিহ্ন বা বার্তা দেখা যায়, সংরক্ষিত ফাইল নষ্ট হয়ে যায়। |
| **কম্পিউটার সিস্টেম** | ▪ কম্পিউটার অস্বাভাবিকভাবে কাজ করে। যেমন: চালু হতে বেশি সময় লাগে, কোনো প্রোগ্রাম চালু হতে সময় বেশি নেয়, কখনো হ্যাং হয়ে যায়, কম্পিউটারের কার্যক্রম স্লো হওয়া, অতিদ্রুত কাজ করা শুরু করে, অপর্যাপ্ত (Inadequacy) সিস্টেম মেমোরি ইত্যাদি।<br>▪ System Error দেখানো, সিস্টেমের সময় ও তারিখ পরিবর্তন হয়ে যাওয়া ইত্যাদি। |

| | | |
|---|---|---|
| কম্পিউটারের অঙ্গসংগঠন | হার্ডওয়্যার (Hardware) | ▪ মনিটরে অদ্ভুত বা হাস্যকর বার্তা বা চিত্র, অস্বাভাবিক Error বার্তা প্রদান করা।<br>▪ হার্ডডিস্কের ফাঁকা জায়গা কমে যাওয়া, ডেটা মুছে যাওয়া ইত্যাদি। |
| | সফটওয়্যার (Software) | ▪ নিজে নিজে অ্যাপ্লিকেশন (application) চালু বা বন্ধ হয়ে যাওয়া।<br>▪ বায়োস প্রোগ্রাম মুছে কম্পিউটার সিস্টেম অচল করা। |
| অন্যান্য | ▪ ইন্টারনেট স্পিড কমে যায়। | |

## কম্পিউটার সিস্টেমে ভাইরাস যেভাবে প্রবেশ করে ও প্রতিরোধের উপায়

| মাধ্যম | যেভাবে প্রবেশ করে | প্রতিরোধের উপায় |
|---|---|---|
| মেমোরি (Memory) | অন্য কম্পিউটারে ব্যবহৃত USB Device (যেমন: Pen Drive), Hard Disk, CD, DVD ইত্যাদি নিজের কম্পিউটারে ব্যবহারের মাধ্যমে। | USB Device (যেমন: Pen Drive), Hard disk, CD, DVD ইত্যাদি থেকে ফাইল কপি করার পূর্বে Scan করতে হবে। |
| সফটওয়্যার (Software) | অন্য কম্পিউটার থেকে কপিকৃত সফটওয়্যার নিজের কম্পিউটারে ব্যবহারের মাধ্যমে। | অন্য কম্পিউটার থেকে কপিকৃত সফটওয়্যার ব্যবহারের আগে সফটওয়্যার ভাইরাস মুক্ত করতে হবে। |
| Anti-Virus | পুরাতন ভার্সনের এন্টি-ভাইরাস সফটওয়্যারের মাধ্যমে। | Update এন্টি-ভাইরাস সফটওয়্যার ব্যবহার করা। |
| ইন্টারনেট (Internet) | সংক্রমিত (Infected) ওয়েবসাইটের মাধ্যমে ৭০% ভাইরাস কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে। | ইন্টারনেট ব্যবহারের সময় Internet Security Antivirus ব্যবহার করা। |
| Email Attachment | ইমেইল থেকে File Attachment (যেমন: WordFile, Picture, Power Point file, Audio, Video)-এর মাধ্যমে। | সন্দেহজনক সোর্সের ই-মেইল রিসিভ না করা। যদি রিসিভ করতেই হয় তাহলে ভাইরাস মুক্ত করা। |

## অ্যান্টিভাইরাস (AntiVirus)

❖ **অ্যান্টিভাইরাস:** একটি Utility Software যা কম্পিউটার সিস্টেমকে ভাইরাস থেকে সার্বিক নিরাপত্তা, বিভিন্ন তথ্য, ফাইল রক্ষার জন্য প্রতিরোধক হিসেবে কাজ করে। অর্থাৎ, কম্পিউটার ভাইরাসের প্রতিষেধক প্রোগ্রামকে অ্যান্টিভাইরাস বলে।

❖ **কাজ:** বিভিন্ন ম্যালওয়্যার (যেমন: Trojan Horse, Worm, BHO (Browser Helper Object)-এর বিরুদ্ধে কাজ করে।

❖ **বর্তমানে আলোচিত ও জনপ্রিয় Anti-Virus:**

| | | | |
|---|---|---|---|
| 1. Kaspersky | 2. McAfee | 3. Norton | 4. Symantec |
| 5. IBM AntiVirus | 6. Norman | 7. Thunder Byte | 8. Virusafe |
| 9. Vigilant | 10. PC Cillin | 11. AVG | 12. NetQin |
| 13. Avira | 14. Avast | 15. Panda | 16. Bitdefender |
| 17. Dr. Soloman toolkit | 18. REVE | 19. E-scan | 20. Cobra |

## ভাইরাস ব্যতীত অন্যান্য ম্যালওয়্যার (Malware) সমূহ

### 1. Worms (ওয়ার্ম)

❖ যে কম্পিউটার প্রোগ্রাম ইন্টারনেটের মাধ্যমে নিজে নিজেই কম্পিউটার সিস্টেমে কপি হয় তাকে ওয়ার্ম বলে।

❖ **অপর নাম:** Self-Replicating (নিজেই নিজের প্রতিরূপ তৈরি করতে পারে)। একটি স্বাধীন ম্যালওয়্যার কম্পিউটার প্রোগ্রাম যারা নিজেদের কোড এমনভাবে বদলে নেয় যে, খুঁজে বের করা কষ্টসাধ্য।

❖ **যেভাবে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে:** কম্পিউটার নেটওয়ার্ক ব্যবহার করে এবং অন্য কম্পিউটারের নিরাপত্তার ব্যর্থতার সুযোগে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে।

❖ **যে ধরনের ক্ষতি করে:** সবসময় নেটওয়ার্কের ক্ষতি করে, ইন্টারনেট ব্যান্ডউইথ খরচ করে।

❖ **উদাহরণ:** Morris Worm, Bagle, Blaster, Conficker, ILOVEYOU, Mydoom, Ryuk, SQL Slammer, Storm Worm, Stuxnet, CodeRed ইত্যাদি।

❖ **ওয়ার্ম এবং ভাইরাসের মধ্যকার মূল পার্থক্য:** ওয়ার্ম ব্যবহারকারীর সহায়তা ছাড়াই নিজেকে ছড়িয়ে দিতে পারে, কিন্তু ভাইরাসের সচল হতে ব্যবহারকারীর স্বদিচ্ছা (নিজের ভুলে ভাইরাসকে অনুমতি দেয়া) থাকতে হয়।

## ২. Ransomware (র‍্যানসমওয়্যার)

❖ এক ধরনের ম্যালওয়্যার যা কম্পিউটার ডিভাইসকে আক্রান্ত করার পর ব্যবহারকারীকে তার মেশিনে প্রবেশ করা থেকে বিরত রাখে এবং ব্যবহারকারীর প্রবেশগম্যতা সীমাবদ্ধ করে দেয়। এই সীমাবদ্ধতা দূর করার জন্য ব্যবহারকারীর কাছ থেকে মুক্তিপণ দাবি করে। অর্থাৎ, র‍্যানসমওয়্যার সংঘটিত হলে গ্রাহক নিজ Computer System ব্যবহার করতে পারেন না এবং হ্যাকাররা Computer System-কে ব্যবহার-উপযোগী করতে অর্থ দাবি করে।

❖ **যেভাবে সিস্টেমে প্রবেশ করে:** স্পাম/ফিশিং মেইল বা মেসেজের লিংকে প্রবেশের মাধ্যমে, সাইবার নিরাপত্তার অভাবে, দুর্বল পাসওয়ার্ডের কারণে, বিভিন্ন ওয়েব এডের মাধ্যমে।

❖ **সবচেয়ে বেশি আক্রমণ করা র‍্যানসমওয়্যার:** CryptoLocker, WannaCry (২০১৭ সালে র‍্যানসমওয়্যার দ্বারা সবচেয়ে বড় সাইবার অ্যাটাক), CryptoWall, Locky, Petya, CryptXXX, notPetya etc.

❖ **সবচেয়ে বেশি র‍্যানসমওয়্যার অ্যাটাক করে** – Windows OS-এ; **KeRanger** – MacOS এ অ্যাটাক করা সাইবার অ্যাটাক।

## ৩. Trojan Horse (ট্রোজান হর্স) - অর্থ ট্রয়ের ঘোড়া

❖ একটি ক্ষতিকারক কম্পিউটার প্রোগ্রাম যা কম্পিউটার সিস্টেমে সাধারণত বৈধ বা স্বাভাবিক সফটওয়্যার হিসেবে আচরণ করে এবং ব্যবহারকারীর কাছে নিজেকে অত্যন্ত কার্যকরী, সুসংবদ্ধ বা আকর্ষণীয় রূপে প্রতীয়মান করে, যাতে ব্যবহারকারী মোহিত হয়ে সফটওয়্যারটি ইন্সটল করে নেয়।

❖ ট্রোজান হর্স নিজের প্রতিরূপ তৈরি করতে পারে না; কিন্তু এর মাধ্যমে হ্যাকাররা কম্পিউটার সিস্টেমের নিয়ন্ত্রণ নিয়ে নেয়।

❖ **যেভাবে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে:** সামাজিক প্রযুক্তি ব্যবহার করে, কোনো আকর্ষণীয় ড্রাইভ ডাউনলোড করার মাধ্যমে বা কোনো সাধারণ ফর্ম পূরণ করার মাধ্যমে।

❖ **যে ধরনের ক্ষতি করে:** কম্পিউটার সিস্টেমে ইন্টারনেট, নেটওয়ার্কের মাধ্যমে প্রবেশ করে হ্যাকাররা পারসোনাল ডেটা চুরি, ডিলিট, পরিবর্তন, কপি, এনক্রিপ্ট করতে পারে। কম্পিউটার সিস্টেম বা নেটওয়ার্কের পারফরম্যান্স দুর্বল করে দেয় ইত্যাদি।

❖ **উদাহরণ:** ZeuS/Zbot, Emotet, Backdoor, Distributed Denial of Service (DDoS), Fraudulent antivirus, Downloader, Mailfinder, Rootkit, Remote access Trojan (RAT), Ransomware, SMS, Banking Trojans.

## ৪. Spyware (স্পাইওয়্যার)

❖ ব্যবহারকারীর অজান্তে ডিভাইসে প্রবেশ করে ডিভাইসের ডেটা সংগ্রহ এবং সংগ্রহকৃত ডেটা গ্রাহকের বিনা সম্মতিতে অন্য আরেক ডিভাইসে সরবরাহ করার উদ্দেশ্যে বিশেষভাবে ডিজাইন করা একধরনের ক্ষতিকর সফটওয়্যার।

❖ **যেভাবে প্রবেশ করে:** মূলত ইন্টারনেটের মাধ্যমে। ই-মেইল, ফ্রি সফটওয়্যারের মাধ্যমে, অনিরাপদ ওয়েবসাইট থেকে ফাইল ডাউনলোড করার সময়, পপ আপ উইন্ডো এবং সোশ্যাল মিডিয়া Spam লিঙ্কের মাধ্যমে কম্পিউটারে ইন্সটল হয়।

❖ **যে ধরনের ক্ষতি করতে পারে:** আক্রান্ত ডিভাইসের যাবতীয় ইমেইল অ্যাক্টিভিটি, পাসওয়ার্ড, সোশ্যাল মিডিয়া অ্যাকাউন্ট, ক্রেডিট কার্ডের তথ্যসহ সকল তথ্য চুরি করতে পারে। অপারেটিং সিস্টেমের কনফিগারেশন পরিবর্তন করে ফেলতে পারে। এক কথায়, ব্যবহারকারীর কম্পিউটার সিস্টেমের নিয়ন্ত্রণ নিয়ে নিতে পারে।

❖ **উদাহরণ:** Adware, Infostealers, Keyloggers, Rootkits, Red Shell, System monitors, Tracking cookies, Trojans.

## ৫. Adware (অ্যাডওয়্যার)

- এক ধরনের ক্ষতিকারক সফটওয়্যার যা ব্যবহারকারীর অনুমতি ছাড়াই অযাচিত বিজ্ঞাপন প্রদর্শন করে এবং গোপনে তথ্য সংগ্রহ করে। অ্যাডওয়্যার ব্যবহারকারীর অনিচ্ছাসত্ত্বে জোর করে অ্যাড দেখতে বাধ্য করে।
- **যেভাবে সিস্টেমে প্রবেশ করে:** ইন্টারনেট থেকে নিরাপত্তাহীন ওয়েবসাইটে কিছু ফাইল popup ডাউনলোড করার মাধ্যমে।
- **যে কারণে ব্যবহার করা হয়:** পপ-আপ অ্যাড ও স্প্যাম ছড়ানোর লক্ষ্যে অ্যাডওয়্যার ছড়ানো হয়।
- অ্যাডওয়্যার ব্রাউজারের মাধ্যমে অতিরিক্ত বিজ্ঞাপন দেখায়। সেজন্য এটি অন্যান্য ম্যালওয়্যারের মতো এতোটা ক্ষতিকর নয়।
- **উদাহরণ:** Gator, Firebal, DollarRevenue ইত্যাদি।

## ৬. Rootkit (রুটকিট)

- এক ধরনের ম্যালওয়্যার যা হ্যাকারদের টার্গেট ডিভাইসে অ্যাক্সেস এবং নিয়ন্ত্রণ করার জন্য ডিজাইন করা হয়েছে।
- **যেভাবে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে:** ফিশিং বা social engineering attack, অপারেটিং সিস্টেমের মাধ্যমে।
- অপারেটিং সিস্টেমের মাধ্যমে কম্পিউটার সিস্টেমে প্রবেশে করে এমনভাবে লুকিয়ে থাকে যে অ্যান্টিভাইরাস দ্বারা সহজে শনাক্ত করা যায় না। রুটকিট দ্বারা সফটওয়্যার, অপারেটিং সিস্টেম, হার্ডওয়্যার, ফার্মওয়্যার ক্ষতিগ্রস্ত হয় এবং হ্যাকাররা কম্পিউটার ব্যবহাকারীর পারসোনাল ইনফরমেশন জানতে পারে এবং নজরও রাখতে পারে।
- একবার কম্পিউটার সিস্টেমে প্রবেশ করতে পারলে যেকোনো ধরনের ম্যালওয়্যার ইনস্টল করতে পারে, DDoS (Distributed Denial of Service) attacks করতে পারে।
- **উদাহরণ:** Kernel Mode, Bootloader Rootkits, Memory & Firmware, Virtualized Rootkits.

## ৭. Browser Hijacking (ব্রাউজার হাইজ্যাকিং)

- এক ধরনের ম্যালওয়্যার যা ব্যবহারকারীর অনুমতি ব্যতীত ব্যবহারকারীর ব্রাউজারে অযাচিত বিজ্ঞাপন দেওয়ার জন্য কোনো ওয়েব ব্রাউজারের সেটিংসকে পরিবর্তিত করে। একটি ব্রাউজার হাইজ্যাকার বিদ্যমান হোম পৃষ্ঠা, ত্রুটি পৃষ্ঠা বা সার্চ ইঞ্জিনটিকে নিজে নিজে প্রতিস্থাপন করতে পারে।
- **যে কারণে ব্যবহৃত হয়:** কোনো নির্দিষ্ট ওয়েবসাইটকে হিট করার জন্য ব্যবহৃত হয়, এতে করে বিজ্ঞাপনের মাধ্যমে আয় বাড়ায়।
- **যেভাবে প্রবেশ করে:** কম্পিউটার সিস্টেমে ইন্টারনেট থেকে 'Plugin' বা 'Extension' হিসেবে ডাউনলোড করার মাধ্যমে।
- Webpage বা Browser-এ ক্ষতিকারক popup বিজ্ঞাপন দেখায় এবং ইচ্ছার বিরুদ্ধে অন্য Website খুলে যায়।

## ৮. Overwrite Virus (ওভাররাইট ভাইরাস)

- সিস্টেম সংক্রমিত হওয়ার পর, ওভাররাইট ভাইরাস তার নিজস্ব কোড দ্বারা ফাইলের কনটেন্টকে ওভাররাইট করা শুরু করে। এই ভাইরাস নির্দিষ্ট ফাইল বা অ্যাপ্লিকেশনকে টার্গেট করে সংক্রমিত করতে সক্ষম। **উদাহরণ:** TRj.reboot
- **যেভাবে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে:** কম্পিউটারে সিস্টেমের ফাইল এবং যেকোনো ডিলিটকৃত ফাইলের মাধ্যমে।
- ফাইল এডিট করে সিস্টেমের ক্ষতি সাধন করে, সিস্টেমের মেমোরিতে ডেটা ওভাররাইট করে মূল প্রোগ্রামের কোড ধ্বংস করে।

## অন্যান্য তথ্য

- **Backup (ব্যাকআপ):** Back up প্রোগ্রাম বা সফটওয়্যারের মাধ্যমে কম্পিউটার কোনো ফাইল, ফোল্ডার বা প্রোগ্রাম কপি করে সংরক্ষণ করতে পারে। ব্যাকআপ সিস্টেমের সবচেয়ে গুরুত্বপূর্ণ অংশ – **Recovery.** নিয়মিত ব্যাকআপের মাধ্যমে Hard Drive ডেটা Protect করা যায়।
- ACL (Access Control List)'র ধরন – ২টি। যথা: ১. Standard এবং ২. Extended.

## Password (পাসওয়ার্ড)

❖ **Password** - Special set of characters that computer associates with specific user identification.

❖ **Strong password-এর নিয়মাবলি:**

⇨ পাসওয়ার্ড অবশ্যই ইউনিক হতে হবে।

⇨ পাসওয়ার্ড বড় হতে হবে (যত বড় হবে তত বেশি শক্তিশালী পাসওয়ার্ড হিসেবে গণ্য করা হয়)।

⇨ পাসওয়ার্ডে যে Characterগুলো একত্রে থাকতে হয়: Uppercase & lowercase letters, numbers, Special Symbols.

⇨ কোনো পারসোনাল ইনফরমেশনকে পাসওয়ার্ড দেওয়া যাবে না।

⇨ Strong password-এর উদাহরণ: $ $4Rr#345we#Jan21$

বর্তমানে নিয়োগ পরীক্ষাগুলো Strong password থেকে প্রশ্ন আসতেছে। আপনাকে পরীক্ষায় ৪টি অপশন দেখে যে অপশন পাসওয়ার্ড হিসেবে সবচেয়ে কঠিন মনে হবে সেটি উত্তর করবেন।

## Authentication এবং Authorization

❖ **Authentication:** একটি ডিভাইস বা একজন User-কে কোনো সিস্টেমে অ্যাক্সেস করানোর পূর্বে সেই ডিভাইস বা User-এর login name এবং password-এর জানার মাধ্যমে Verification করার প্রক্রিয়াকে Authentication বলে। **এককথায়,** Verification of a login name and password is called Authentication.

❖ **Authentication এবং Authorization এর মধ্যকার পার্থক্য:**

**Authentication**



Confirms users are who they say they are.

**Authorization**



Gives users permission to access a resource.

| Authentication | Authorization |
|---|---|
| User-এর পরিচয় (Identification) নির্ধারণ করে। | User অ্যাক্সেস করতে পারবেন কি না না এবং কি কি করতে পারবেন না তা নির্ধারণ করে। |
| User-এর Login name এবং Password Verification করার মাধ্যমে সিস্টেমে অ্যাক্সেস করার অনুমোদন দেয়। | নিয়ম-নীতির মাধ্যমে সিস্টেমে অ্যাক্সেসের জন্য অনুমোদিত কি না তা যাচাই করে। |
| সাধারণত Authorization এর আগে করা হয়। | সাধারণত Authentication এর পরে করা হয়। |
| একটি Token ID-এর মাধ্যমে তথ্য প্রেরণ করে। | একটি Access Token-এর মাধ্যমে তথ্য প্রেরণ করে। |
| OpenID কানেক্ট নামক প্রোটোকল দ্বারা পরিচালিত হয়। | OAuth 2.0 ফ্রেমওয়ার্ক দ্বারা পরিচালিত হয়। |

### Remove Confusion

❑ **প্রশ্ন: Trojan Horse, Spyware, Worm কি?** **A.** Malware **B.** VIRUS

❑ **উত্তর:** Trojan Horse, Spyware ইত্যাদি হল – Malware. অর্থাৎ, সঠিক উত্তর হবে Malware. কিন্তু পরীক্ষায় অনেক সময় অপশনে Malware থাকে না; অপশনে VIRUS থাকে। সেজন্য অপশনে Malware না থাকলে তখন VIRUS উত্তর করবেন।

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **কম্পিউটার এর ভাইরাসকে কি বলে?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
A. উইন্ডোজ B. বুট
C. RAM D. বাগ (Bug) Ⓓ

2. **কোনটি মৌলিক পাসওয়ার্ড?** [বাংলাদেশ বিমান এয়ারলাইন্স (GSO): ২৩]
A. 123456 B. AmAR-AchE-water
C. 645321 D. iLoveyou Ⓑ

3. **নিচের কোনটি কম্পিউটার ভাইরাস?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (সহকারী জুনিয়র/মিটার টেস্টার/মিটার রিডার কাম মেসেঞ্জার): ২৩]
A. SQL B. Blueray
C. CIH D. SPSS Ⓒ

4. **কম্পিউটারকে আক্রমণ করে যে ভাইরাস, সেটি কি?** [স্বাস্থ্য অধিদপ্তর (মেডিক্যাল টেকনোলজিস্ট-ল্যাব): ২২]
A. ডিএনএ ভাইরাস B. আরএনএ ভাইরাস
C. মেটা ভাইরাস D. কোনোটি নয় Ⓓ

5. **কম্পিউটার ভাইরাস একটি......** [ঔষধ প্রশাসন অধিদপ্তর (অফিস সহায়ক): ২২/ঢাকা দক্ষিণ সিটি কর্পোরেশন (হিসাব সহকারী): ২০]
A. প্রোগ্রাম B. হার্ডওয়্যার
C. সফটওয়্যার D. কোনোটি নয় Ⓐ

**ব্যাখ্যা:** কম্পিউটার ভাইরাস একটি ক্ষতিকারক প্রোগ্রাম/প্রোগ্রামের সমষ্টি (সফটওয়্যার)। অপশনে প্রোগ্রাম এবং সফটওয়্যার দুটি অপশনই থাকলে উত্তর হবে প্রোগ্রাম। অন্যথায়, যে অপশনটি থাকবে সেটি উত্তর হবে।

6. **কম্পিউটারে ব্যবহৃত ২টি এন্টিভাইরাসের নাম লিখুন।** [বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১]
**Answer:** কম্পিউটারে ব্যবহৃত ২টি এন্টিভাইরাস - Kaspersky, McAfee.

7. **A virus that replicates itself is called-** [BEZA (AD): 20]
A. Bug B. Worm
C. Bomb D. Hoax Ⓑ

8. **নিচের কোনটি Antivirus নয়?** [ICT অধিদপ্তর (AP): 20]
A. Norton B. McAfee
C. Dr. Soloman toolkit D. Security Point Ⓓ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which of the following as the strongest password?** [BB (officer): 23]
A. $KkY59*A B. BCD1234
C. A1B2C3D4 D. PasSwOrD Ⓐ

2. **Which of the following is the Strongest Password?** [combined Bank Exam (officer): 23]
A. ABCD1234 B. A1B2C3D4
C. PasSwOrD D. SAxY59*& Ⓓ

3. **Which one is the Strongest Password?** [Bangladesh Bank (AD): 22]
A. Amin1234
B. $4Rr#345we#Jan21$
C. $Aminur_Rahman$
D. #Abdullah#BB#Dhaka# Ⓑ

4. **Spyware is a type of-** [Combined 9 Banks (Officer): 22]
A. Highlighter B. Navigator
C. Accounts software D. Malware Ⓓ

5. **Which of these malicious programs collect information about users and sends the data to a remote user?** [PKB ((SO)): 21]
A. Polymorphic virus B. Boot-record infector
C. File Infector D. Spyware Ⓓ

6. **Computer Virus is a ......** [Rupali Bank (ANE): 21/ Basic Bank Ltd. (AM): 18/Combined 5 Banks (Officer cash): 19]
A. Hardware B. Bacteria
C. Freeware D. Software Ⓓ

7. **In computer systems, what is Trojan Horse?** [Sonali & Janata Bank (Officer IT): 20/Banglades Development Bank Ltd. (SO) 17/ BKBL Officer 17/]
A. Virus B. Malware
C. Worm D. Spyware Ⓑ

8. **An unwanted repetitious message, such as unsolicited bulk e-mail is known as** [NBRC Bank (PO): 21]
A. Spam B. Trash
C. Calibri D. Courier Ⓐ

9. **Which of the following is not antivirus software?** [IFIC Bank (TSO): 19/ Trust Bank (AO): 12]
A. Avira B. Kaspersky
C. Oracle D. e-scan Ⓒ

10. **All of the following are examples of real security and privacy risks EXCEPT:** [PKB EO (Cash) :18]
A. Viruses B. Spam
C. Hackers D. None of them Ⓑ

Part-A

11. **Which one of the following is Utility software?** [Agrani Bank (SO) 17]
A. CD ROM B. MS Word
C. McAfee D. Oracle Ⓒ

ব্যাখ্যা: McAfee - এক ধরনের Antivirus (যা এক ধরনের ইউটিলিটি সফটওয়্যার। McAfee - ইউটিলিটি সফটওয়্যার।

12. **Trojan can be introduced through?** [Sonali Bank AE (IT) 16]
A. Internet browsing B. Database accessing
C. emails attachment D. trouble shooting Ⓒ

13. **নিচের কোনটি অ্যান্টিভাইরাস সফটওয়্যার নয়?** [BKBL (BKB) Officer (Cash) 15]
A. AVG B. Symantec
C. Kaspersky D. কোনোটিই নয় Ⓓ

14. **Which one of the following is Utility Software?** [BB Officers (General Side) 15]
A. MS-Word B. McAfee
C. Windows XP D. Oracle Ⓑ

15. **Which one of the following symptom not indicate that your computer system is affected by Virus?** [BB Assistant Drector 15]
A. Takes much time to load a program
B. Disk access time is faster
C. Gives abnormal error message
D. Inadequacy in system memory Ⓑ

16. **A program that can copy itself and infect a computer without the permission or knowledge of the owner is called___.** [BB Cash Officer 11]
A. Java B. C++
C. Virus D. SPSS Ⓒ

17. **Which of the following is harmful for a computer?** [EximBank Officer (Cash) 13]
A. Excessive temperature
B. Virus
C. Water
D. All of these are harmful Ⓓ

18. **নিচের কোনটি একটি অ্যান্টিভাইরাস সফটওয়্যার?** [Sonali Bank Officer (Cash) 14]
A. ফটোশপ B. নর্টন
C. জিমেইল D. ফ্ল্যাশ Ⓑ

19. **A computer virus is-** [BCBL (Officer) 00]
A. One kind of program which is harmful to computer operation
B. an application software
C. an operating system
D. a utility software to solve computer problems Ⓐ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **কোনটি প্রথম কম্পিউটার ভাইরাস নামে পরিচিত?** [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. Rabbit B. Creeper Virus
C. Elk Cloner D. SCA Virus Ⓑ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **Virus-এর পূর্ণ অভিব্যক্তি কি?** [জাতীয় গণমাধ্যম ইনস্টিটিউট (সহকারী কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২১/Sonali Bank (SO) 13]
A. Various Information Resources Under Scale
B. Vital Information Resources Under Seize
C. Various Information Resources Under Seal
D. Vital Information Resources Under Secal Ⓑ

2. **নিচের কোনটি কম্পিউটার ভাইরাস?** [দুর্নীতি দমন কমিশন (উপ-সহকারী পরিচালক): ২০/Sonali Bank Officer 10]
A. SQL B. Blueray
C. CIH D. SPSS Ⓒ

3. **Which of the following is an example of utility?** [Combined 8 Banks (SO):2019/Pubali Bank Junior Officer:19/বিভিন্ন মন্ত্রণালয়ে সহকারী মেইনটেন্যান্স ইঞ্জিনিয়ার 17]
A. Word B. Operating system
C. Data recovery D. Antivirus Ⓓ

4. **নিচের কোনটি একটি অ্যান্টিভাইরাস সফটওয়্যার?** [BCBL (AO): 16/খাদ্য অধিদপ্তর সহকারী উপ-খাদ্য পরিদর্শক:12/BB AD 13]
A. ফেসবুক B. গুগল
C. ইয়াহু D. ক্যাসপারস্কি Ⓓ

5. **অ্যান্টিভাইরাস সফটওয়্যার-** [বেবিচক (AM): 21/ City Bank PO 11]
A. Maya B. AVG
C. Outlook D. Google Ⓑ

6. **নিচের কোনটি Antivirus Program নয়?** [পরিসংখ্যান ব্যুরোর ডেটা এন্ট্রি অপারেটর 16/RKUB (Officer): 11]
A. AVG B. Kaspersky
C. PHP
D. সবগুলো Antivirus Program Ⓓ

পরিচ্ছেদ ০৫ **ফায়ারওয়াল (Firewall)**

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)



## BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **বাহিরের আক্রমণ থেকে প্রাইভেট নেটওয়ার্ক রক্ষার্থে নিচের কোনটি ব্যবহৃত হয়?** [৪৬তম বিসিএস]
A. Antivirus B. Encryption C. Digital Signature D. Firewall **Ans: D**

2. **ফায়ারওয়ালের প্রাথমিক কাজ কী?** [৪৫তম বিসিএস]
A. সমস্ত আগত ট্রাফিক নেটওয়ার্কে ঢুকতে না দেওয়া
B. সমস্তগত ট্রাফিক নেটওয়ার্কে ঢুকার অনুমতি দেওয়া
C. আগত এবং বহির্গত নেটওয়ার্ক ট্রাফিক নিরীক্ষা এবং নিয়ন্ত্রণ করা
D. সমস্ত নেটওয়ার্ক ট্রাফিক এনক্রিপ্ট করা **Ans: C**

3. **Firewall কি protection দেবার জন্য ব্যবহৃত হয়?** [৪০তম বিসিএস]
A. Fire attacks B. Unauthorized access C. Virus attcks D. Data-Driven attacks **Ans. B**

## ফায়ারওয়াল (Firewall)

- **ফায়ারওয়াল শব্দের অর্থ:** নিরাপত্তা ব্যবস্থার অদৃশ্য দেওয়াল।
- **ফায়ারওয়াল:** এক সেট নিয়ম-নীতি বা Rules যা অনুসরণ করে এবং হার্ডওয়্যার ও সফটওয়্যারের মিলিত প্রয়াসে কম্পিউটার সিস্টেমকে বাইরের আক্রমণ থেকে রক্ষা করে। অর্থাৎ, ফায়ারওয়াল হার্ডওয়্যার বা সফটওয়্যার উভয়ই হতে পারে।
- সিস্টেমের অভ্যন্তরীণ এবং বাহ্যিক নিরাপত্তার একটি Protection System (নিরাপত্তা ব্যবস্থা)।
- একটি ডিভাইস যা প্যাকেট ফিল্টার (Packet filters - অপর নাম: Static Filtering), Proxy Filters-এর কাজে ব্যবহার করা হয়।
- **কার্যপ্রক্রিয়া:** বাইরের নেটওয়ার্ক থেকে প্রেরিত ডেটা পরীক্ষা-নিরীক্ষা করে যদি কাঙ্ক্ষিত গন্তব্যে যাওয়ার অনুমতি থাকে তাহলে সেটিকে যেতে দেয়, অন্যথায় ব্লক করে। অনাকাঙ্ক্ষিত এবং ক্ষতিকর যেকোনো কিছু আসলে ফায়ারওয়াল সেটিকে আসতে বাধা দেয় কিংবা ব্যবহারকারীকে সতর্ক করে।




- **ফায়ারওয়াল ব্যবহারের কারণ:**
  - ✓ অননুমোদিত (Unauthorized) রিমোট অ্যাক্সেস থেকে কম্পিউটারকে রক্ষা করে।
  - ✓ অবাঞ্ছিত বিষয়বস্তুর সাথে সংযোগ স্থাপন করে Content -কে ব্লক করে।
  - ✓ অনলাইন গেমিং নিরাপদ করে। নেটওয়ার্কের ডেটা প্রবাহ নিয়ন্ত্রণ করে।
- **সবচেয়ে গ্রহণযোগ্য ফায়ারওয়াল:** অভ্যন্তরীণ নেটওয়ার্ক ও ইন্টারনেটের মাঝে একটি কম্পিউটার বা রাউটার ব্যবহার করে সমস্ত ট্রাফিক পর্যবেক্ষণ করে বা নিয়ন্ত্রণ করে।
- **প্রকারভেদ:** ফায়ারওয়াল – ২ প্রকার। **যথা:** ১. হার্ডওয়্যারনির্ভর ফায়ারওয়াল, ২. সফটওয়্যারনির্ভর ফায়ারওয়াল।
- **জনপ্রিয় Software Firewall:**
  - ✓ Norton Internet Security
  - ✓ Kaspersky Internet Security
  - ✓ Mcafee Internet Security
  - ✓ Comodo Internet Security
  - ✓ PC Tools Firewall Plus Free Edition
  - ✓ ZoneAlarm Free Firewall
  - ✓ Ashampoo FireWall Free
  - ✓ Online Armor Free
  - ✓ Agnitum Outpost Firewall Free
  - ✓ Filseclab Personal Firewall Professional Edition
- **জনপ্রিয় Hardware Firewall:** Cisco PIX, WatchGuard, Check Point, NETscreen.

Part-A

# পরিচ্ছেদ ০৫ ফায়ারওয়াল (Firewall)

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Firewall কাকে বলে? আধুনিক Computer এর জনক কে?** [BHBFC (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]

**উত্তর:** Firewall হলো এক বিশেষ নিরাপত্তা ব্যবস্থা যাতে এক নেটওয়ার্ক থেকে আরেক নেটওয়ার্কে ডাটা প্রবাহ নিয়ন্ত্রণ করা যায়।

2. **সর্বাধিক ব্যবহৃত নিরাপত্তা ব্যবস্থা কোনটি?** [ডেসকো (Sub-Station Attendant): ২২]

A. ফায়ারওয়াল B. এনক্রিপশন
C. পাসওয়ার্ড D. অ্যান্টিভাইরাস Ⓐ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Firewall is used to protect-** [Janata Bank PLC (RC): 23]

A. Fire attacks
B. Virus attacks
C. Data-driven attacks
D. Unauthorized access Ⓓ

2. **Which device is mainly related to provide security of a network?** [BB (AD): 22]

A. Router B. Firewall
C. Switch D. Operating System Ⓑ

3. **In computers, why is Firewall used for?** [Sonali & Janata Bank (Officer IT): 20]

A. Securing the computers
B. Data Transmission
C. Authentication D. Monitoring Ⓐ

4. **Which is the name of the structure where data move through a network?** [Sonali Bank Officer (IT):16]

A. Snort B. Backup
C. Anti-virus D. Firewall Ⓓ

5. **Which one of the following is true about firewalls?** [Exim Bank Officer (IT) 13; DBBL MTO 12]

A. It filters network traffic
B. It can be either a hardware or software device
C. If follows set a rules
D. All of these Ⓓ

6. **কম্পিউটার সিস্টেম থেকে হ্যাকিং থেকে রক্ষা করে-** [Agrani Bank Ltd. Officer 2011]

A. snort B. backup
C. anti-virus D. firewall Ⓓ

7. **The goal to ensure the accuracy, integrity and safety of all information system processes and resources is goal of:** [BB AD 11]

A. Security management
B. Firewalls
C. Encryptions D. Cyber theft Ⓑ

8. **Your PC tells you that your 200M hard drive is out of space. However, when you run DIR, the total size of your files add to less than 200M. How do you account for this difference?** [BB AD 08]

A. Rounding
B. Hidden files
C. Math error Ⓑ
D. Drive specifications are in hexadecimal, whereas the DIR command calculates in decimal

## পিএসসি, ব্যাংক ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি কম্পিউটারকে হ্যাকিং থেকে রক্ষা করে?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/স্বাস্থ্য অধিদপ্তর (মেডিকেল টেকনোলজিস্ট): ২৩/ RAKUB Supervisor 17]

A. সর্ট B. ব্যাক-আপ
C. ডি-ড্রাইভ D. ফায়ারওয়াল Ⓓ

## সি প্রোগ্রামিং

(চাকরি প্রার্থীদের জন্য নয়; বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার্থীদের জন্য)

1. **কোনটি C ভাষায় ফাংশন নির্দেশ করে?** [GST (গ ইউনিট): ২১]
A. int B. break
C. getch ( ) D. stdio.h Ⓒ

2. **for (i=2; i<=5; i++){if (i=3) printf("Welcome to University!")} এই প্রোগ্রাম অংশটিতে 'printf ( )' স্টেটমেন্টটি কতবার এক্সিকিউট হবে?** [GST (ক ইউনিট): ২১]
A. 1 B. 2
C. 4 D. 5 Ⓐ

3. **C ভাষায় (1/2+pow(8,0)+5%2+10) এর মান পূর্ণ সংখ্যায় কত?** [GST (ক ইউনিট): ২১]
A. 12 B. 13
C. 19 D. 20 Ⓐ

4. **লুপ শেষ হবার পূর্বেই লুপ থেকে বের হওয়ার জন্য C ভাষায় কোন স্টেটমেন্ট ব্যবহৃত হয়?** [GST (ক ইউনিট): ২১]
A. continue B. goto
C. break D. getch Ⓒ

5. **C প্রোগ্রামিংয়ে কোনটি ভুল ডেটা টাইপ?** [GST (খ): ২১]
A. short int B. long double
C. signed float D. signed char Ⓒ

6. **C ভাষায় B কোন ডেটা টাইপের উদাহরণ?** [GST (খ ইউনিট): ২১]
A. integer B. float
C. Character D. কোনটিই নয় Ⓒ

7. **C ভাষায় || কে কোন ধরনের অপারেটর বলা হয়?** [GST (খ ইউনিট): ২১]
A. Arithmetic B. Relational
C. Logical D. Assignment Ⓒ

8. **C ভাষায় সমজাতীয় ডেটা সংরক্ষণের জন্য কোনটি ব্যবহৃত হয়?** [GST (গ ইউনিট): ২১]
A. ফাইল B. পয়েন্টার
C. স্ট্রাকচার D. এ্যারে Ⓓ

9. **নিচের কোন অপারেটরটি Relational Operator-এর অন্তর্ভুক্ত নয়?** [জাককানইবি 'বি' ইউনিট 17-18]
A. = B. <
C. > D. != Ⓐ

## অধ্যায়-০৩ অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ – পঞ্চম পরিচ্ছেদ)

1. **কোন ভাষা দিয়ে কম্পিউটারের মেমোরি-অ্যাড্রেসের সঙ্গে সরাসরি সংযোগ সাধন সম্ভব?**
A. মেশিন ভাষা B. হাই লেভেল ভাষা
C. অ্যাসেম্বলি ভাষা D. চতুর্থ প্রজন্মের ভাষা

2. **প্রোগ্রামের ত্রুটি সংশোধনের পদ্ধতিকে কি বলে?**
A. Encoding B. Amending
C. Debugging D. Correction

3. **কোন স্তরের ভাষা কম্পিউটারের হার্ডওয়্যার এবং প্রোগ্রামিংয়ের মাঝে একটি সেতুবন্ধন তৈরি করে দেয়?**
A. প্রথম স্তরের ভাষা B. মধ্যম স্তরের ভাষা
C. উচ্চ স্তরের ভাষা D. অতি উচ্চ স্তরের ভাষা

4. **প্রকৌশলগত সমস্যা সমাধানের ভাষা কোনটি?**
A. Python B. HTML
C. BASIC D. FORTRAN

5. **প্রবাহচিত্র কী?**
A. বিশেষ চিহ্ন সংবলিত ধারাবাহিক প্রোগ্রাম চিত্র
B. প্রোগ্রামের চিত্র
C. প্রোগ্রামের উন্নয়ন চিত্র
D. প্রোগ্রামের অংশের চিত্র

6. **COBOL-এর পূর্ণরূপ নিচের কোনটি?**
A. Common Business Oriented Language
B. Common Basic Oriented Language
C. Common Basic Oriented Language
D. Codes of Business Oriented Language

7. **কত সালে CIH ভাইরাস কম্পিউটারের সিস্টেমে প্রবেশ করে-**
A. ১৯৭১ সালে B. ১৯৯২ সালে
C. ১৯৯৯ সালে D. ১৯৯৩ সালে

8. **বৈধ সফটওয়্যার হিসেবে আচরণ করে, ব্যবহারকারীর কাছে আকর্ষণীয় রূপে প্রতীয়মান করে ইনস্টল হওয়ার মাধ্যমে কম্পিউটার সিস্টেমে প্রবেশ করে কোনটি?**
A. Adware B. Spyware
C. Trojan Horse D. Rootkit

9. **Y2K-এ K দ্বারা কি বুঝানো হয়েছে?**
A. Kilo B. Thousand
C. A এবং B উভয়ই D. কোনোটি নয়

**Answer**

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| 1. A | 2. C | 3. B | 4. D | 5. A | 6. A | 7. C | 8. C | 9. C |

10. ইনহেরিটেন্স কোন প্রোগ্রামিং মডেলের বৈশিষ্ট্য?
A. স্ট্রাকচার্ড প্রোগ্রামিং
B. অবজেক্ট অরিয়েন্টেড প্রোগ্রামিং
C. ভিজ্যুয়াল প্রোগ্রামিং
D. ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং

11. প্রোগ্রামিং ভাষার নিয়ম- কানুনকে কী বলা হয়?
A. Testing B. Assembler
C. Syntax D. Statement

12. নিচের কোন অনুবাদক সফটওয়্যার পুরো প্রোগ্রাম পরীক্ষা না করে প্রোগ্রামের প্রতিটি স্টেটমেন্ট মেশিন কোডে রূপান্তর করে?
A. ইন্টারপ্রেটার B. কম্পাইলার
C. অ্যাসেম্বলার D. ডিবাগার

13. অ্যাসেম্বলি ভাষায় লেখা প্রোগ্রামকে মেশিন কোডে রূপান্তর করে-
A. কম্পাইলার B. ইন্টারপ্রেটার
C. ডিবাগার D. অ্যাসেম্বলার

14. প্রোগ্রামিং ভাষায় কোড লেখার পর কিসের সাহায্যে পরীক্ষা করা হয়?
A. টেস্ট কেইস B. ডিবাগিং
C. টেস্ট প্রোগ্রাম D. টেস্ট কোড

15. নিচের কোনটি অ্যান্টিভাইরাস?
A. McAfe B. AVE
C. Panda D. Bitdifinder

16. কম্পিউটারে Spyware কিভাবে প্রবেশ করে?
A. ভাইরাসের মাধ্যমে
B. সফটওয়্যারের মাধ্যমে
C. ডিলিটকৃত ফাইলের মাধ্যমে
D. ইন্টারনেটের মাধ্যমে

17. TRj reboot একটি-
A. Trojan Horse B. Spyware
C. Ransomware D. Overwrite Virus

18. ভাইরাস এক ধরনের-
A. Malware B. Worm
C. Adware D. Ransomware

19. অ্যান্টিভাইরাস একটি-
A. Computer Virus B. Application Software
C. Utility Software D. Malware

20. কম্পিউটারের প্রাণ কোনটি?
A. অপকোড B. নেটওয়ার্ক
C. প্রোগ্রাম D. হার্ডওয়্যার

21. প্রোগ্রাম রচনার সবচেয়ে গুরুত্বপূর্ণ ধাপ কোনটি?
A. প্রোগ্রামিং ডিজাইনিং B. প্রোগ্রাম কোডিং
C. সমস্যার বিশ্লেষণ D. প্রোগ্রাম টেস্টিং

22. প্রোগ্রাম x>y এর জায়গায় x<y লিখলে কোন ধরনের ভুল হবে?
A. লজিক্যাল B. রান টাইম
C. এক্সিকিউশন D. সিনট্যাক্স

23. সি ভাষা কোন ধরনের মডেল অনুসরণ করে?
A. ওপিপি B. ভিজুয়্যাল
C. স্ট্রাকচার্ড D. ইভেন্ট ড্রাইভেন

24. মেশিনের ভাষায় রূপান্তরিত প্রোগ্রামকে কী বলা হয়?
A. অ্যাসেম্বলার B. কম্পাইলার
C. ইন্টারপ্রেটার D. অবজেক্ট প্রোগ্রাম

25. জাভার প্রাথমিক নাম কী ছিল?
A. Oak B. Jak
C. JDK D. BCPL

26. কোন ভাষায় লিখা প্রোগ্রাম সবচেয়ে দ্রুত কার্যকর?
A. মেশিন ভাষা B. অ্যাসেম্বলি ভাষা
C. ইন্টারপ্রেটার D. কম্পাইলার

27. কোনটি রিলেশনাল অপারেটর?
A. + B. = =
C. AND D. OR

28. 0 ও 1 দিয়ে তৈরি প্রোগ্রামকে কী বলে?
A. হাই লেভেল ভাষা B. বাইনারি কোড
C. মেশিন কোড D. অ্যাসেম্বলি কোড

29. নিচের কোনটি Utility Software?
A. Virus B. Antivirus
C. Trojan Horse D. Worms

30. একটি প্রোগ্রামের সব ভুলগুলো একসাথে প্রদর্শন করে কোনটি?
A. কম্পাইলার B. অ্যাসেম্বলার
C. ইন্টারপ্রেটার D. ডিবাগিং

31. নিচের কোনটি Antivirus Software নয়?
A. Avira B. Panda
C. Symatake D. AVG

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 10. B | 11. C | 12. A | 13. D | 14. A | 15. C | 16. D | 17. D | 18. A | 19. C | 20. C |
| 21. B | 22. A | 23. C | 24. D | 25. A | 26. A | 27. B | 28. C | 29. B | 30. A | 31. C |

32. ▱ ফ্লোচার্টে কি নির্দেশ করে -

A. ইনপুট B. সিদ্ধান্ত

C.প্রক্রিয়াকরণ D. সমাপ্ত

33. অ্যালগরিদমের চিত্ররূপকে কী বলা হয়?

A. Bar Chart B. Chart

C. Pie Chart D. Flow Chart

34. কোন প্রোগ্রামিং মডেল C++, Java এবং C# সাপোর্ট করে?

A. স্ট্রাকচার্ড B. অবজেক্ট ওরিয়েন্টেড

C. ভিজ্যুয়াল D.ইভেন্ট ড্রাইভেন

35. অ্যাসেম্বলি ল্যাঙ্গুয়েজের সাথে সংশ্লিষ্ট নয়-

A. লেভেল B. অপকোড

C. অপারেশন D. অপারেন্ড

36. High Level Language সুবিধা কোনটি?

A. কম্পিউটার সম্পর্কে ধারণা রাখা

B. অনুবাদক প্রোগ্রামের ব্যবহার

C. দ্রুত প্রোগ্রাম নির্বাহ করে

D. কম্পিউটার সম্পর্কে ধারণা না রাখতে হয় না

37. কোন প্রজন্মে কুয়েরি ল্যাঙ্গুয়েজের প্রচলন হয়?

A. প্রথম প্রজন্ম B. দ্বিতীয় প্রজন্ম

C. তৃতীয় প্রজন্ম D. চতুর্থ প্রজন্ম

38. অ্যালগরিদমের বৈশিষ্ট্য কয়টি?

A. ৩টি B. ৪টি

C. ৫টি D. ৫টি

39. কোনটি লেখার সুনির্দিষ্ট নিয়ম নেই?

A. প্রোগ্রাম B. সিনট্যাক্স

C. ফ্লোচার্ট D. অ্যালগরিদম

40. প্রোগ্রামের ভুল-ত্রুটি পরীক্ষা করাকে কী বলে?

A. কোডিং B. ডিবাগিং

C. টেস্টিং D. ডিজাইনিং

41. কৃত্রিম বুদ্ধিমত্তার সাথে সম্পর্কিত কোন প্রজন্মের কম্পিউটার ভাষা?

A. দ্বিতীয় B. তৃতীয়

C. চতুর্থ D. পঞ্চম

42. কম্পাইলার কোন মেমোরিতে থাকে?

A. গৌণ মেমোরি B. সেকেণ্ডারি মেমোরি

C. ক্যাশ মেমোরি D. হার্ডডিস্কে

43. পঞ্চম প্রজন্মের যাত্রা শুরু হয়-

A. ১৯৬০ সালে B. ১৯৭০ সালে

C. ১৯৮০ সালে D. ১৯৮১ সালে

44. Java উদ্ভাবিত হয় কত সালে?

A. ১৯৮২ সালে B. ১৯৮৭ সালে

C. ১৯৯৫ সালে D. ২০০০ সালে

45. এমবেডেড সফটওয়্যার তৈরিতে কোন প্রোগ্রামিং ভাষা ব্যবহার করা হয়?

A. C B. C++

C. Java D. Python

46. মানুষের ভাষার সাথে কোন ভাষার মিল আছে?

A. উচ্চস্তরের B. নিম্নস্তরের

C. যান্ত্রিক D. অ্যাসেম্বলি

47. নিচের কোনটি প্রোগ্রাম ডিজাইন অংশের অন্তর্ভুক্ত নয়?

A. অ্যালগরিদম B. ফ্লোচার্ট

C. সুডোকোড D. প্রোগ্রামিং ল্যাংগুয়েজ ব্যবহার

48. 4GL-এর পূর্ণরূপ কী?

A. Fourth Generation Language

B. Fourth General Language

C. Fourth Generation Length

D. Fourth General Line Art

49. নিচের কোনটি 4GL ল্যাংগুয়েজ?

A. C# B. Python

C. SQL D. Cobol

50. বিভিন্ন ভাষায় লিখিত প্রোগ্রামকে কোন কোডে রূপান্তর করতে হয়?

A. মেশিন কোডে B. অক্ট্যাল কোডে

C. অ্যাসেম্বলি কোডে D. Cobol

51. টপ ডাউন ডিজাইন মডেল হচ্ছে-

A. স্ট্রাকচার্ড প্রোগ্রামিং

B. ভিজ্যুয়াল প্রোগ্রামিং

C. ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং

D. অবজেক্ট অরিয়েন্টড প্রোগ্রামিং

52. প্রোগ্রাম তৈরির পূর্বে লিখা ধাপগুলোকে কী বলা হয়?

A. সুডোকোড B. অ্যালগোরিদম

C. ফ্লোচার্ট D. সিনট্যাক্স

53. প্রোগ্রামের ভিত্তি কি?

A. কোডিং B. ফ্লোচার্ট

C. ডিবাগিং D. প্রসিডিউর

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 32. A | 33. D | 34. B | 35. C | 36. D | 37. D | 38. B | 39. D | 40. C | 41. D | 42. B |
| 43. C | 44. C | 45. B | 46. A | 47. D | 48. A | 49. C | 50. A | 51. A | 52. B | 53. A |

54. Self Replicating ম্যালওয়্যার কোনটি?
A. Worms B. Trojan Horse
C. Spyware D. None of these

55. সকল ভিজ্যুয়াল প্রোগ্রামিং-
A. ইনহেরিটেন্স B. এনক্যাপসুলেশন
C. পলিমরফিজম D. ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং

56. ফ্লোচার্টে কানেক্টর চিহ্ন কোনটি?
A. B.
C. D.

57. কম পরিমাণে মেমোরি ব্যবহার করে-
A. মেশিন ভাষা B. অ্যাসেম্বলি ভাষা
C. উচ্চতর ভাষা D. চতুর্থ প্রজন্মের ভাষা

58. Python কোন ধরনের ভাষা?
A. মেশিন ভাষা B. হাই লেভেল ভাষা
C. মিড লেভেল ভাষা D. অ্যাসেম্বলি ভাষা

59. প্রোগ্রামের ভুলগুলোকে কয়ভাগে ভাগ করা যায়?
A. ২ B. ৩
C. ৪ D. ৫

60. একাধিক প্রোগ্রাম বা প্রোগ্রামের সমষ্টি মিলে কী তৈরি হয়?
A. হার্ডওয়্যার B. সফটওয়্যার
C. প্রোগ্রাম D. ফার্মওয়্যার

61. একটি প্রোগ্রামের বিভিন্ন অংশের মধ্যে পারস্পরিক সম্পর্ককে কী বলে?
A. প্রোগ্রামের সংগঠন B. প্রোগ্রামের ফ্লোচার্ট
C. প্রোগ্রামের অ্যালগরিদম D. প্রোগ্রামার সুডোকোড

62. প্রোগ্রামিং-এর কোন ভুলের জন্য কম্পিউটার কোনো ভুলের বার্তা পাঠায় না?
A. সিনট্যাক্স ভুল B. লজিক্যাল ভুল
C. রান টাইম ভুল D. এক্সিকিউশন ভুল

63. নিচের কোনটি ইন্টারপ্রেটার?
A. TC B. QBASIC
C. Java D. ALGOL

64. সাংকেতিক ভাষার মাধ্যমে কোন প্রজন্মের প্রোগ্রাম নির্বাহ করা হতো?
A. প্রথম প্রজন্ম B. দ্বিতীয় প্রজন্ম
C. তৃতীয় প্রজন্ম D. চতুর্থ প্রজন্ম

65. Debugging শব্দটি চালু হয় কত সালে?
A. ১৯৪০ সালে B. ১৯৪২ সালে
C. ১৯৪৫ সালে D. ১৯৫০ সালে

66. অ্যালগোরিদমের সুবিধা হলো-
A. প্রোগ্রামের ভুল নির্ণয়ে সাহায্য করে
B. সমস্যা সমাধানের ধাপগুলো বুঝা যায়
C. চিত্রের সাহায্যে সমস্যা সমাধান পদ্ধতি
D. অ্যালগোরিদমের প্রোগ্রামের ভাষার উপর নির্ভর করে

67. Pseudo শব্দটি উৎপত্তি-
A. জার্মান B. ইতালিয়ান
C. গ্রিক D. ইংরেজি

68. উচ্চস্তরের ভাষাকে যান্ত্রিক ভাষায় রূপান্তর করাকে কি বলে?
A. প্রসেসিং B. ডিবাগিং
C. অনুবাদ D. মডিউল

69. নিচের কোনটি তৃতীয় প্রজন্মের ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং ভাষা?
A. BASIC B. COBOL
C. VB D. Jscript

70. প্রোগ্রামিং ভাষা PASCAL কোন ধরনের কাজে ব্যবহার করা হয়?
A. বৈজ্ঞানিক কাজে B. ইঞ্জিনিয়ারিং কাজে
C. গাণিতিক কাজে D. সাধারণ কাজে

71. নিচের কোনটি ম্যালওয়্যারের অন্তর্গত নয়?
A. Rootkit B. Spam
C. Worm D. VIRUS

72. মাইক্রোসফটের সার্ভারে প্রবেশকারী ভাইরাস কোনটি?
A. Cozy Bear B. Koobface
C. Confiker D. Conficker

73. পলিমরফিজম নিচের কোন ভাষার বৈশিষ্ট্য?
A. সি B. Python
C. জাভা D. ওরাকল

74. সমস্যা সমাধানের জন্য কম্পিউটারের ভাষায় ধারাবাহিকভাবে সাজানো নির্দেশনাকে কী বলে?
A. হার্ডওয়্যার B. ফার্মওয়্যার
C. প্রোগ্রাম D. সফটওয়্যার

Answer

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 54. A | 55. D | 56. D | 57. A | 58. B | 59. B | 60. B | 61. A | 62. B | 63. B | 64. B |
| 65. C | 66. B | 67. C | 68. C | 69. C | 70. D | 71. B | 72. D | 73. B, C | 74. C | ---- |

75. একই কাজ একাধিকবার সম্পন্ন করতে হলে কোন ধরনের স্ট্রাকচার ব্যবহার করা হয়?
A. পর্যায়ক্রমিক গঠন B. আবর্ত গঠন
C. সিদ্ধান্তমূলক গঠন D. কোনোটিই নয়

76. CIH ভাইরাসের রচয়িতা কে?
A. মাইকেল অ্যাঞ্জেলা B. বব থমাস ক্রিপার
C. চেন ইং হাও D. ফ্রেডরিক কোহেন

77. Unauthorized Remote Access থেকে কম্পিউটারকে রক্ষা করে-
A. Spyware B. Adware
C. Firewall D. Antivirus

78. কম্পিউটার ভাইরাসের নামকরণ করেন-
A. বব থমাস ক্রিপার B. বিল গেটস
C. স্টিভ জবস D. ফ্রেডরিক কোহেন

79. সাধারণ কম্পিউটারের কার্যক্রম অস্বাভাবিকভাবে বৃদ্ধি পাওয়া-
A. ভাইরাসের লক্ষণ B. ভালো কম্পিউটার
C. কার্যক্ষমতা বৃদ্ধি D. অঙ্গসংগঠন নষ্ট হওয়া

80. কম্পিউটারের ভাইরাস প্রতিরোধে USB Device ব্যবহারের পূর্বে-
A. Scan করতে হবে
B. Antivirus ব্যবহার করতে হবে
C. ভাইরাস মুক্ত করতে হবে
D. কম্পিউটার সিস্টেম অচল করা

81. নিচের কোন ডিভাইসের মাধ্যমে কম্পিউটারে ভাইরাস প্রবেশ করে?
A. মাউস B. মেমোরি
C. কী-বোর্ড D. মনিটর

82. কম্পিউটারের নিরাপত্তায় ব্যবহৃত হয়-
A. Utility Software B. Malware
C. Antivirus D. Firewall

83. কম্পিউটারের ডেটা প্রবাহ নিয়ন্ত্রণ করে-
A. Firewall B. Control Unit
C. CPU D. Networking Device

84. কোন অনুবাদক সফটওয়্যারের সাহায্যে প্রোগ্রামের ভুল ঠিক করা সহজ?
A. ইন্টারপ্রেটার B. PHP
C. অ্যাসেম্বলার D. কম্পাইলার

85. নিচের কোন বিজ্ঞানীর নাম থেকে অ্যালগোরিদম নামটি এসেছে?
A. আল খারিজমি B. আসকার ইবনে গোলাম
C. ডোনাল্ড নুথ D. আল জবর

86. নিচের কোনটি Portable Programming Language?
A. BASIC B. Java
C. Python D. VB

87. প্রোগ্রামের পথপ্রদর্শক কোনটি?
A. অ্যালগোরিদম B. ফ্লোচার্ট
C. সুডোকোড D. প্রোগ্রামের সংগঠন

88. কোন প্রোগ্রামিং ডিজাইন মডেলের নির্দেশসমূহ চিত্রের মাধ্যমে প্রদর্শিত হয়?
A. ইভেন্ট ড্রাইভেন B. অবজেক্ট অরিয়েন্টেড
C. ভিজুয়াল প্রোগ্রামিং D. কোনটি নয়

89. ফায়ারওয়াল অভ্যন্তরীণ নেটওয়ার্ক ও ইন্টারনেটের মাঝে কি ব্যবহার করে ট্রাফিক নিয়ন্ত্রণ করে?
A. গেটওয়ে B. ব্রিজ
C. রাউটার D. কম্পিউটার

90. McAfee Internet Security -
A. Antivirus B. Firewall
C. Malware D. Virus

91. কোনটি ব্যবহারকারীর অনুমতি ছাড়াই অযাচিত বিজ্ঞাপন প্রদর্শন করে এবং গোপনে তথ্য সংগ্রহ করে?
A. Adware B. Rootkit
C. Spyware D. Ransomware

92. কম্পিউটার সিস্টেমে ভাইরাস কিভাবে প্রবেশ করে?
A. ইন্টারনেটের মাধ্যমে B. হার্ডডিস্কের মাধ্যমে
C. পেনড্রাইভের মাধ্যমে D. উপরের সবগুলো

**Answer**

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| 75. B | 76. C | 77. C | 78. D | 79. A | 80. A | 81. B | 82. D | 83. A |
| 84. A | 85. A | 86. B | 87. B | 88. A | 89. C, D | 90. B | 91. A | 92. D |

Part-A

# অধ্যায় ০৪ কম্পিউটারের নম্বর ব্যবস্থা

## BCS Question Analysis

| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সংখ্যা পদ্ধতির পরিচয় | --- | --- | --- | --- | --- | ১ | --- | --- | --- | --- | --- | ১টি |
| সংখ্যা পদ্ধতির রূপান্তর | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | --- | ১ | --- | --- | ৮টি |
| কম্পিউটার কোডিং | --- | --- | --- | --- | --- | --- | --- | ১ | --- | --- | --- | ১টি |
| লজিক গেইট | --- | ১ | --- | --- | ২ | --- | ১ | ১ | ১ | --- | --- | ৬টি |
| ইলেকট্রিক সার্কিট | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |

### অধ্যায়টির বিভিন্ন পরিচ্ছেদ কিভাবে পড়া শুরু করবেন?

1. অধ্যায়টি যেভাবে সাজানো হয়েছে সেইভাবে শুরু করবেন; তাহলে ধারাবাহিকতা খোঁজে পাবেন।
2. প্রতিটি পরিচ্ছেদ শুরু পড়ার শুরু করার পূর্বে BCS প্রিলিমিনারিতে আসা বিগত প্রশ্নগুলো ভালো করে পড়বেন।
3. পরিচ্ছেদে আলোচিত অংশগুলো ভালো করে ১ বার দেখুন। অধ্যায়টিতে বিভিন্ন পরিচ্ছেদের গাণিতিক সমস্যার সমাধান করতে হবে। সেজন্য খাতা কলম নিয়ে সমাধান করবেন। মুখে মুখে সমাধান করতে যাবেন না। যেগুলো কঠিন মনে হবে সেগুলো খাতায় লিখে রাখুন।
4. বিগত বছরের প্রশ্নগুলো দেখুন এবং প্রশ্নের প্যাটার্ন সম্পর্কে আইডিয়া নিন; যখন দ্বিতীয় বার পরিচ্ছেদটি পড়বেন কোন অংশগুলো ভালো করে পড়তে হবে বুঝতে পারবেন।
5. দ্বিতীয় বার পরিচ্ছেদটি পড়া শুরু করুন। **পড়া শুরু করার পূর্বে যে বিষয়গুলো ফোকাস করে পড়া শুরু করবেন** – বিগত বিসিএস প্রিলিমিনারি এবং বিগত নিয়োগ পরীক্ষায় যে টপিকসগুলো প্রশ্ন আসছে সেই টপিকসে বেশি হাইলাইট করবেন। এভাবে পরিচ্ছেদ পড়া শেষ করে আবারো বিগত পরীক্ষার প্রশ্নগুলো সমাধান করবেন।
6. তৃতীয় বার অধ্যায়টির পরিচ্ছেদটি আবার পড়বেন। **এবার পড়ার ক্ষেত্রে যে টপিকগুলো ভালোভাবে পড়বেন –**

| পরিচ্ছেদ | সাজেশন্স |
|---|---|
| প্রথম পরিচ্ছেদ | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| দ্বিতীয় পরিচ্ছেদ | দশমিক থেকে বাইনারি, অক্ট্যাল, হেক্সাডেসিম্যালে রূপান্তর। বাইনারি থেকে দশমিক, অক্ট্যাল, হেক্সাডেসিম্যালে রূপান্তর। হেক্সাডেসিম্যাল থেকে বাইনারি, অক্ট্যাল থেকে বাইনারিতে রূপান্তর। বাইনারি যোগ, 1's Complement, 2's Complement. |
| তৃতীয় পরিচ্ছেদ | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| চতুর্থ পরিচ্ছেদ | বুলিয়ান উপপাদ্য, লজিক গেইট (বিশেষ করে সত্যক সারণী), সার্বজনীন গেইট |
| পঞ্চম পরিচ্ছেদ | রেজিস্টার, ফ্লিপ-ফ্লপ। |

Part-A

## পরিচ্ছেদ ০১ সংখ্যা পদ্ধতির পরিচয়

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি Octal Number নয়?** [৪০ তম বিসিএস]

   A. 19 B. 77 C. 15 D. 101 **Ans. A**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. বাইনারি ও দশমিক গণনা পদ্ধতির মধ্যে তফাৎ কি? [১৯তম বিসিএস]

## সংখ্যা পদ্ধতি (Number System)

❖ **সংখ্যা পদ্ধতি:** কোনো সংখ্যা লেখা বা প্রকাশ করার পদ্ধতিকেই সংখ্যা পদ্ধতি বলা হয়।

❖ **সংখ্যা ও অঙ্কের মধ্যকার সম্পর্ক:**

✓ **অঙ্ক** - সংখ্যা তৈরি করার বিভিন্ন প্রতীক। সংখ্যা পদ্ধতিতে নির্দিষ্ট অঙ্ককে সাজিয়ে বিভিন্ন সংখ্যা পাওয়া যায়।

✓ অঙ্ক ব্যবহার করে সংখ্যা পদ্ধতির সাহায্যে যে কোনো পরিমাণকে (Quantity) প্রকাশ করা যায়।

❖ **প্রকারভেদ:** প্রচলিত সংখ্যা পদ্ধতি – ২ প্রকার। যথা-

### (১) নন-পজিশনাল (Non positional) সংখ্যা পদ্ধতি

❖ **নন-পজিশনাল সংখ্যা পদ্ধতি** - একটি প্রাচীন পদ্ধতি। **উদাহরণ:** প্রাচীন হায়ারোগ্লিফিক্স সংখ্যা পদ্ধতি।

❖ নন-পজিশনাল সংখ্যা পদ্ধতিতে সংখ্যায় ব্যবহৃত অঙ্কগুলোর কোনো স্থানীয় মান নেই; শুধু নিজস্ব মান থাকে।

❖ ব্যবহৃত অঙ্কগুলোর অবস্থানের প্রভাব নেই। সংখ্যায় ব্যবহৃত অঙ্ক যেখানেই থাকুক না কেন এদের নিজস্ব মান দ্বারাই সংখ্যাটির মান নির্ধারণ করা হয়।

### (২) পজিশনাল (Positional) সংখ্যা পদ্ধতি

❖ **বহুল প্রচলিত সংখ্যা পদ্ধতি** - পজিশনাল সংখ্যা পদ্ধতি। একটি সংখ্যার মান বের করতে – ৩টি ডেটার প্রয়োজন হয়। যথা- **১.** অঙ্কগুলোর নিজস্ব মান, **২.** সংখ্যা পদ্ধতির বেজ (Base) বা ভিত, **৩.** অঙ্কগুলোর অবস্থান বা স্থানীয় মান।

❖ **অংশ:** পজিশনাল সংখ্যা পদ্ধতিতে প্রতিটি সংখ্যার অংশ – ২টি। যথা:




➢ **পূর্ণাংশ (Integer):** র‍্যাডিক্স (Radix) পয়েন্ট (.)-এর পূর্বের/আগের অংশ ও

➢ **ভগ্নাংশ (Fraction):** র‍্যাডিক্স (Radix) পয়েন্ট (.)-এর পরের অংশ।

### রোমান সংখ্যা

| রোমান অঙ্ক | মান | রোমান অঙ্ক | মান |
|---|---|---|---|
| I | 1 | VIII | 8 |
| II | 2 | IX | 9 |
| III | 3 | X | 10 |
| IV | 4 | L | 50 |
| V | 5 | C | 100 |
| VI | 6 | D | 500 |
| VII | 7 | M | 1000 |

## সংখ্যা পদ্ধতির বেজ (Base) বা ভিত্তি

❖ **বেজ (Base):** সংখ্যা পদ্ধতিতে ব্যবহৃত মৌলিক চিহ্নসমূহের মোট সংখ্যা। যেমন: দশমিক পদ্ধতির ভিত্তি (Base) ১০। কারণ দশমিক পদ্ধতিতে মোট দশটি (যেমন: ০, ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮ ও ৯) মৌলিক চিহ্ন রয়েছে।

❖ **প্রকারভেদ:** ভিত্তির উপর নির্ভর করে সংখ্যা পদ্ধতি – ৪ প্রকার। যথা:

| নং. | সংখ্যা পদ্ধতি | ভিত্তি (Base) | ব্যবহৃত চিহ্ন/অঙ্কসমূহ | উদাহরণ |
|---|---|---|---|---|
| ১. | বাইনারি সংখ্যা পদ্ধতি | ২ | ০, ১ | ১১, ১০, ১০০ |
| ২. | অক্টাল সংখ্যা পদ্ধতি | ৮ | ০, ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭ | ১২, ২৩, ২৭, ৬৪ |
| ৩. | দশমিক সংখ্যা পদ্ধতি | ১০ | ০, ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮, ৯ | ১১, ২২৪, ২৬৬, ১৫৪ |
| ৪. | হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি | ১৬ | অঙ্কবাচক: ০, ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮, ৯<br>ইংরেজি অক্ষর সংবলিত: A, B, C, D, E, F | ১১৫, ১৬B, ১F৫, ১১১, ১৫৪, ১B ইত্যাদি |

❑ **বাইনারি, অক্টাল, দশমিক এবং হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি** - পজিশনাল সংখ্যা পদ্ধতি।

**সতর্কতা:** হেক্সাডেসিম্যালে A কে অনেকে 10 ভেবে ভুল করে। প্রকৃতপক্ষে A এবং 10 দুইটিই আলাদা সংখ্যা।

**হেক্সাডেসিম্যালের প্রথম 50টি সংখ্যা দেখুন, তাহলে আশা করি কনফিউশন ক্লিয়ার হয়ে যাবে-**

0, 1, 2, 3, 4, 5, 6, 7, 8, 9, A, B, C, D, E, F, 10, 11, 12, 13, 14, 15, 16, 17, 18, 19, 1A, 1B, 1C, 1D, 1E, 1F, 20, 21, 22, 23, 24, 25, 26, 27, 28, 29, 2A, 2B, 2C, 2D, 2E, 2F, 30, 31, 32.

**সংখ্যা পদ্ধতি**

| দশমিক | বাইনারি | অক্টাল | হেক্সাডেসিম্যাল |
|---|---|---|---|
| ০ | ০ | ০ | ০ |
| ১ | ১ | ১ | ১ |
| ২ | ১০ | ২ | ২ |
| ৩ | ১১ | ৩ | ৩ |
| ৪ | ১০০ | ৪ | ৪ |
| ৫ | ১০১ | ৫ | ৫ |
| ৬ | ১১০ | ৬ | ৬ |
| ৭ | ১১১ | ৭ | ৭ |
| ৮ | ১০০০ | ১০ | ৮ |
| ৯ | ১০০১ | ১১ | ৯ |
| ১০ | ১০১০ | ১২ | A (১০) |
| ১১ | ১০১১ | ১৩ | B (১১) |
| ১২ | ১১০০ | ১৪ | C (১২) |
| ১৩ | ১১০১ | ১৫ | D (১৩) |
| ১৪ | ১১১০ | ১৬ | E (১৪) |
| ১৫ | ১১১১ | ১৭ | F (১৫) |

❖ ***n* বেজ সংখ্যা পদ্ধতি:** পজিশনাল সংখ্যা পদ্ধতিকে – *n* বেজ সংখ্যা পদ্ধতি বলা হয়। এখানে *n* **হলো** - সংখ্যা পদ্ধতির বেজ বা ভিত্তি। **মোট ব্যবহৃত চিহ্ন:** *n*টি [**ব্যবহৃত চিহ্নসমূহ:** ০ – (*n*-1) পর্যন্ত]।

Part-A

## সংখ্যা পদ্ধতি চেনার উপায়

❖ পরীক্ষায় সংখ্যা পদ্ধতির পরিচয় থেকে দুই ধরনের প্রশ্ন আসতে পারে। যেমন: নিম্নের কোনটি বাইনারি সংখ্যা পদ্ধতি অথবা নিম্নের কোনটি বাইনারি সংখ্যা পদ্ধতি নয়?

❖ **একনজরে বাইনারি, অক্টাল, দশমিক ও হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি সহজে চেনার উপায়:**

| সংখ্যা পদ্ধতি | চেনার উপায়সমূহ |
|---|---|
| বাইনারি সংখ্যা পদ্ধতি | ▪ **কোনটি বাইনারি সংখ্যা পদ্ধতি:** ০ এবং ১ সংবলিত (যেমন: ১১, ১০, ১০১ ইত্যাদি) যে সংখ্যা থাকবে।<br>▪ **কোনটি বাইনারি সংখ্যা পদ্ধতি নয়:** কোনো সংখ্যায় ০, ১ বাদে অন্য কোনো অঙ্ক (যেমন: ২ থেকে ৯) থাকলে বাইনারি সংখ্যা নয়। |
| অক্টাল সংখ্যা পদ্ধতি | ▪ **কোনটি অক্টাল সংখ্যা পদ্ধতি:** ০ থেকে ৭ সংবলিত (যেমন: ৭৭, ৪৫, ২৬ ইত্যাদি) যে সংখ্যা থাকবে।<br>▪ **কোনটি অক্টাল সংখ্যা পদ্ধতি নয়:** কোনো সংখ্যায় ৮ এবং ৯ এই ২টি অঙ্ক থাকলে সেটি অক্টাল সংখ্যা বলে বিবেচিত হবে না। |
| দশমিক সংখ্যা পদ্ধতি | ▪ কোনো সংখ্যায় (০ থেকে ৯) পর্যন্ত অঙ্ক থাকলে সেটি দশমিক সংখ্যা পদ্ধতি বলে বিবেচিত হবে। অন্যথায়, অন্য কোনো চিহ্ন কিংবা প্রতীক থাকলে সেটি দশমিক সংখ্যা পদ্ধতির অন্তর্ভুক্ত নয়। |
| হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি | **অঙ্কবাচক (০ থেকে ৯) সংখ্যার ক্ষেত্রে**<br>▪ **কোনটি হেক্সাডেসিম্যাল সংখ্যা/সংখ্যা নয়:** হেক্সাডেসিম্যালের অঙ্কবাচক (০ থেকে ৯) এবং ডেসিম্যাল সংখ্যা পদ্ধতির ব্যবহৃত অঙ্ক একই। তাই, আলাদা করে মনে রাখার প্রয়োজন হয় না।<br>**ইংরেজি অক্ষর সংবলিত সংখ্যার ক্ষেত্রে**<br>▪ কোনো সংখ্যায় ইংরেজি বর্ণমালার প্রথম ছয়টি Capital Letter (যেমন: A, B, C, D, E, F) থাকলে সেটি হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি বলে বিবেচিত হবে। খেয়াল রাখতে হবে, প্রথম ছয়টি বর্ণ Small Letter হলে সেটি হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি বলে বিবেচিত হবে না। |

## বিভিন্ন সংখ্যা পদ্ধতির পরিচয়

### দশমিক সংখ্যা পদ্ধতি (Decimal Number System)

❖ **০ (শূন্য) সংখ্যার ধারণা প্রদান করেন** – ভারতীয়রা।

❖ **অপর নাম:** হিন্দু-আরবীয় সংখ্যা পদ্ধতি। **প্রথম দশমিক সংখ্যা পদ্ধতি উদ্ভাবন করেন** – আরবরা।

❖ প্রাত্যহিক জীবনে সকল কাজে দশমিক সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয়।

❖ **কোনো অঙ্কের স্থানীয় মান প্রকাশ করা হয়:** ১০-এর ঘাত দ্বারা।

### বাইনারি সংখ্যা পদ্ধতি (Binary Number System)

❖ **অপর নাম:** দ্বিমিতিক সংখ্যা পদ্ধতি। সরলতম গণনা পদ্ধতি।

❖ **Text codes converts letters into** - Binary format.

❖ Instructions, Memory address represented by Binary codes. অর্থাৎ, কম্পিউটারের অভ্যন্তরীণ সমস্ত কার্য সম্পাদনে, কম্পিউটারে ডেটা সংরক্ষণে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহৃত হয়।

❖ **কম্পিউটার বা ইলেকট্রনিক যন্ত্র** - ২টি অবস্থা অনুধাবন করতে পারে।

✓ **লজিক লেভেল 0 (Zero):** OFF, LOW, FALSE, NO.

✓ **লজিক লেভেল 1 (One):** ON, HIGH, TRUE, YES.

## কম্পিউটার ডিজাইনে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহারের কারণ

- কম্পিউটার ইলেকট্রিক্যাল সিগন্যালের সাহায্যে কাজ করে। বাইনারি সংকেত (০, ১)-কে ইলেকট্রিক্যাল সিগন্যালের সাহায্যে প্রকাশ করা যায়।
- ডিজিটাল/ইলেকট্রনিক যন্ত্রাংশ বাইনারি মোডে কাজ করে।
- বাইনারি সিস্টেমে মাত্র ২টি অবস্থা থাকায় ইলেকট্রনিক সার্কিট ডিজাইন খুবই সহজ হয়।

## একনজরে সংখ্যা পদ্ধতির ব্যবহার

| সংখ্যা পদ্ধতি | ব্যবহার |
|---|---|
| দশমিক সংখ্যা পদ্ধতি | ▪ প্রাত্যহিক জীবনে সকল কাজে দশমিক সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয়।<br>▪ প্রথম দশমিক সংখ্যা পদ্ধতি উদ্ভাবন করেন – আরবরা। |
| বাইনারি সংখ্যা পদ্ধতি | ▪ কম্পিউটারে অভ্যন্তরীণ সমস্ত কার্য সম্পাদনে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহৃত হয়।<br>▪ কম্পিউটারের ডিজিটাল পদ্ধতি – বাইনারি সংখ্যা পদ্ধতি।<br>▪ কম্পিউটারে ডেটা সংরক্ষণের ক্ষেত্রে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয়। |
| অক্টাল সংখ্যা পদ্ধতি | ▪ আধুনিক কম্পিউটার উন্নয়নের প্রাথমিক অবস্থায় অক্টাল সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হতো। |
| হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি | ▪ ছোট-বড় প্রায় সকল কম্পিউটারে ব্যবহার করা হয়। |

- অক্টাল ও হেক্সাডেসিম্যাল পদ্ধতিদ্বয়কে – 'বাইনারি সংখ্যার সংক্ষিপ্ত সংকেত' হিসেবে ব্যবহার করা হয়।

# পরিচ্ছেদ ০১ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **ডিজিটাল কম্পিউটার কোন নীতির ওপর নির্ভরশীল?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/ বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১]
   A. বাইনারি নাম্বার (০, ১) B. বীজ গণিতের সূত্র
   C. ক্যালকুলাস D. কোনটিই নয় Ⓐ

2. **Which base numbering system is commonly used in computer science?** [Bangladesh Security printing Exchange (AM): 23]
   A. Octal B. Binary
   C. Decimal D. Hexadecimal Ⓑ

3. **বাইনারি সংখ্যা পদ্ধতির বেইজ কত?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (ট্রাফিক হেলপার): ২৩]
   A. ১৬ B. ১০
   C. ৮ D. ২ Ⓓ

4. **বাইনারি পদ্ধতির প্রতীক চিহ্ন হলো-** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ড (নিম্নমান হিসাব সহকারী): ২৩]
   A. ১ B. ২
   C. ০ এবং ১ D. ০ এবং ২ Ⓒ

5. **Octal সংখ্যা পদ্ধতির ভিত্তি কত?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]
   A. ২ B. ৮
   C. ১০ D. ১১ Ⓑ

6. **কোন অক্ষরটি হেক্সাডেসিম্যাল গণনা পদ্ধতির একটি মান নির্দেশ করে?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
   A. F B. G
   C. H D. K Ⓐ

7. **What is the decimal value of D?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপ-সহকারী প্রকৌশলী): 20]
   A. 11 B. 12
   C. 13 D. 14 Ⓒ

8. **Binary পদ্ধতিতে কয়টি প্রতীক/অঙ্ক ব্যবহার করা হয়?** [NSI (ওয়্যারলেস অপারেটর): ২১/বহিরাগমন ও পাসপোর্ট অধিদপ্তরের সহকারী পরিচালক 14]
   A. ১টি B. ২টি
   C. ৩টি D. ৪টি Ⓑ

9. **Instruction and memory address are represented by-** [সাধারণ বীমা কর্পো. (জুনিয়র অফিসার):১১]
   A. Character Code B. Binary Codes
   C. Binary word D. Parity bit Ⓑ

## কম্পিউটার ডিজাইনে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহারের কারণ

- কম্পিউটার ইলেকট্রিক্যাল সিগন্যালের সাহায্যে কাজ করে। বাইনারি সংকেত (০, ১)-কে ইলেকট্রিক্যাল সিগন্যালের সাহায্যে প্রকাশ করা যায়।
- ডিজিটাল/ইলেকট্রনিক যন্ত্রাংশ বাইনারি মোডে কাজ করে।
- বাইনারি সিস্টেমে মাত্র ২টি অবস্থা থাকায় ইলেকট্রনিক সার্কিট ডিজাইন খুবই সহজ হয়।

## একনজরে সংখ্যা পদ্ধতির ব্যবহার

| সংখ্যা পদ্ধতি | ব্যবহার |
|---|---|
| দশমিক সংখ্যা পদ্ধতি | ▪ প্রাত্যহিক জীবনে সকল কাজে দশমিক সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয়।<br>▪ **প্রথম দশমিক সংখ্যা পদ্ধতি উদ্ভাবন করেন** – আরবরা। |
| বাইনারি সংখ্যা পদ্ধতি | ▪ কম্পিউটারে অভ্যন্তরীণ সমস্ত কার্য সম্পাদনে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহৃত হয়।<br>▪ **কম্পিউটারের ডিজিটাল পদ্ধতি** – বাইনারি সংখ্যা পদ্ধতি।<br>▪ কম্পিউটারে ডেটা সংরক্ষণের ক্ষেত্রে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয়। |
| অক্ট্যাল সংখ্যা পদ্ধতি | ▪ আধুনিক কম্পিউটার উন্নয়নের প্রাথমিক অবস্থায় অক্ট্যাল সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হতো। |
| হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি | ▪ ছোট-বড় প্রায় সকল কম্পিউটারে ব্যবহার করা হয়। |

- **অক্ট্যাল ও হেক্সাডেসিম্যাল পদ্ধতিদ্বয়কে** – 'বাইনারি সংখ্যার সংক্ষিপ্ত সংকেত' হিসেবে ব্যবহার করা হয়।

# পরিচ্ছেদ ০১ — বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. ডিজিটাল কম্পিউটার কোন নীতির ওপর নির্ভরশীল?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/ বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১]

A. বাইনারি নাম্বার (০, ১)  B. বীজ গণিতের সূত্র
C. ক্যালকুলাস  D. কোনটিই নয়  Ⓐ

**2. Which base numbering system is commonly used in computer science?** [Bangladesh Security printing Exchange (AM): 23]

A. Octal  B. Binary
C. Decimal  D. Hexadecimal  Ⓑ

**3. বাইনারি সংখ্যা পদ্ধতির বেইজ কত?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (ট্রাফিক হেলপার): ২৩]

A. ১৬  B. ১০
C. ৮  D. ২  Ⓓ

**4. বাইনারি পদ্ধতির প্রতীক চিহ্ন হলো-** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ড (নিম্নমান হিসাব সহকারী): ২৩]

A. ১  B. ২
C. ০ এবং ১  D. ০ এবং ২  Ⓒ

**5. Octal সংখ্যা পদ্ধতির ভিত্তি কত?** [শিক্ষা প্রকৌশলী (Data Entry Opertor): 21]

A. ২  B. ৮
C. ১০  D. ১১

**6. কোন অক্ষরটি হেক্সাডেসিম্যাল গণনা পদ্ধতির একটি মা নির্দেশ করে?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]

A. F  B. G
C. H  D. K

**7. What is the decimal value of D?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপ-সহকারী প্রকৌশলী): 20]

A. 11  B. 12
C. 13  D. 14

**8. Binary পদ্ধতিতে কয়টি প্রতীক/অঙ্ক ব্যবহার করা হয়** [NSI (ওয়্যারলেস অপারেটর): ২১/বহিরাগমন ও পাসপোর্ট অধিদপ্তর সহকারী পরিচালক 14]

A. ১টি  B. ২টি
C. ৩টি  D. ৪টি

**9. Instruction and memory address are represented by-** [সাধারণ বীমা কর্পো. (জুনিয়র অফিসার):১১]

A. Character Code  B. Binary Codes
C. Binary word  D. Parity bit

10. **কম্পিউটার নিচের কোন ভাষাটি ব্যবহার করে?** [Sadharon Bima Corporation (Upper Division Assitant):19]
**A.** প্রসেসিং **B.** বাইনারি
**C.** প্রতিনিধিত্বমূলক **D.** কিলোবাইট Ⓑ

11. **কম্পিউটারের ডিজিটাল পদ্ধতি-** [প্রাথমিক বিদ্যালয় প্রধান শিক্ষক 09]
**A.** অক্টাল **B.** দশমিক
**C.** হেক্সাডেসিম্যাল **D.** বাইনারি Ⓓ

12. **হেক্সাডেসিম্যাল নম্বর গঠনের সংমিশ্রণ হলো -** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (AD): 16; পরিকল্পনা মন্ত্রণালয় ডেটা প্রসেসিং অপারেটর 02]
**A.** বাইনারি ও ডেসিম্যাল নম্বর
**B.** অক্ষর ও ডেসিম্যাল ডিজিট
**C.** বাইনারি ও অক্টাল নম্বর
**D.** অক্টাল ও ডেসিম্যাল নম্বর Ⓑ

13. **কোন অক্ষরটি হেক্সাডেসিম্যাল গণনা পদ্ধতির একটি মান নির্দেশ করে?** [সহকারী পরিচালক (বেতার প্রকৌশল প্রশিক্ষণ) 03]
**A.** F **B.** G
**C.** H **D.** K Ⓐ

14. **কোনটি গণনা পদ্ধতি নয়?** [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক (টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ) 01]
**A.** ডেসিম্যাল **B.** বিসিডি
**C.** হেক্সাডেসিম্যাল **D.** অক্টাল Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষা প্রশ্নাবলি

1. **কম্পিউটারে ব্যবহৃত দুটি অংক-** [কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২২]
**A.** ১ ও ৩ **B.** ১ ও ২
**C.** ০ ও ১ **D.** ০ ও ২ Ⓒ

2. **In a computer, text codes convert letters into-** [Combined 5 Banks (Officer): 22/City Bank (PO): 11]
**A.** Graphics **B.** Binary format
**C.** Magnetic pulse **D.** Characters Ⓑ

3. **Which of the following is not a binary numbers?** [Dhaka Bank (TO):21]
**A.** 101 **B.** 202
**C.** 001 **D.** 110 Ⓑ

4. **In a computer text codes convert letters into-** [Janata Bank Officer (Cash): 20]
**A.** Graphics **B.** Binary format
**C.** Magnetic pulse **D.** Decimal numbers Ⓑ

5. **Which of the following is an example of a binary number?** [IFIC Bank TAO :18]
**A.** 100101 **B.** 200202
**C.** 330303 **D.** None Ⓐ

6. **___is a system of counting using only two numbers 0 and 1.** [Pubali Bank (SO)s 16]
**A.** Network **B.** Binary
**C.** Decimal **D.** Mouse Ⓑ

7. **Binary circuit elements have** [BB Officer (Cash) 16; BB Data Entry/Control Operator 16]
**A.** one stable state **B.** Two stable state
**C.** Three stable state **D.** None of them Ⓑ

8. **The only language understood by a digital computer is called** [Sonali Bank AP 16/AE (IT) 16]
**A.** Assembly language **B.** High level language
**C.** Binary language **D.** None of the above Ⓒ

9. **Which number system is usually followed in a typical 32-bit computer?** [Mercantile Bank Ltd. (SO) 14; Meghna Bank Ltd. MTO 14]
**A.** 2 **B.** 10
**C.** 16 **D.** 32 Ⓐ

সকল ধরনের ডিজিটাল কম্পিউটারে বাইনারি সংখ্যা পদ্ধতি ব্যবহার করা হয় এবং বাইনারি সংখ্যা পদ্ধতির ভিত্তি ২।

10. **Computer does mathematical functions by using-** [BB AD 10]
**A.** Analog digit **B.** Digital digit
**C.** Binary digit **D.** Numerical digit Ⓒ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **173 সংখ্যাটি কোন সংখ্যা পদ্ধতির উদাহরণ?** [GST (খ ইউনিট): ২১]
**A.** অক্টাল **B.** ডেসিম্যাল
**C.** হেক্সাডেসিম্যাল **D.** সবগুলো Ⓓ

2. **কোন সংখ্যা পদ্ধতি ব্যবহার করে কম্পিউটার অভ্যন্তরীণ কাজ করে?** [রাবি (বি ইউনিট): 21]
**A.** দশমিক **B.** বাইনারি
**C.** অক্টাল **D.** হেক্সাডেসিম্যাল Ⓑ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **কম্পিউটারের বাইনারি পদ্ধতি যে কোড/সংখ্যার উপর প্রতিষ্ঠিত?** [RAKUB (Cashier): 17/ CGDF (জুনিয়ার অডিটর): 14]
**A.** ০, ১ **B.** ০, ০
**C.** ১০, ১১ **D.** ১১, ০ Ⓐ

2. **What is the base of hexadecimal number system?** [TGDCL (AD): ২১/Pubali Bank Officer 16]
**A.** 2 **B.** 8
**C.** 12 **D.** 16 Ⓓ

3. **কম্পিউটার ডেটা সংরক্ষণের জন্য যে সংখ্যা পদ্ধতি ব্যবহার করে-** [BB (Control Operator IT):20/ Janata Bank (SO IT) 16/Sonali Bank Officer (Cash) 14/প্রা.শি. 11]
**A.** Decimal **B.** Binary
**C.** Octal **D.** Hexadecimal Ⓑ

# পরিচ্ছেদ ০২ সংখ্যা পদ্ধতির রূপান্তর

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. নিচের কোনটি অক্টাল সংখ্যা $(২৪)_৮$ এর সঠিক বাইনারি রূপ? [৪৬তম বিসিএস]
A. $(111\ 101)_2$ B. $(010\ 100)_2$ C. $(111\ 100)_2$ D. $(101\ 010)_2$ Ans: B
2. $(2FA)_{16}$ এই হেক্সাডেসিমেল সংখ্যাটিকে অক্টালে রূপান্তর করুন। [৪৫তম বিসিএস]
A. $(762)_8$ B. $(228)_8$ C. $(1372)_8$ D. $(1482)_8$ Ans: C
3. নিচের কোন Octal সংখ্যাটি Decimal সংখ্যা ৫৫-এর সমতুল্য? [৪৪তম বিসিএস]
A. ৫৫ B. ৭৭ C. ৬৭ D. ৮৭ Ans. C
4. ১০১১১০ বাইনারি নাম্বারের সমতুল্য ডেসিম্যাল নাম্বার কোনটি? [৪৩তম বিসিএস]
A. ৪৬ B. ১৬ C. ২৪ D. ৫৪ Ans. A
5. নিচের কোনটি ১০০ এর ১ কমপ্লিমেন্ট? [৪১তম বিসিএস]
A. ১১১ B. ১০১ C. ০১১ D. ০০১ Ans. C
6. নিচের কোনটি $52_{16}$ এর বাইনারি রূপ? [৪০ তম বিসিএস]
A. $01010010_2$ B. $01110011_2$ C. $00001100_2$ D. $11110000_2$ Ans. A
7. 10101111 এর 1's complement কোনটি? [৩৮তম বিসিএস]
A. 1111 1111 B. 0000 0000 C. 0101 0000 D. 1100 0011 Ans. C
8. $(1011)_2 + (0101)_2 = ?$ [৩৬তম বিসিএস]
A. $(1100)_2$ B. $(11000)_2$ C. $(01100)_2$ D. কোনোটিই নয় Ans. D

## সংখ্যা পদ্ধতির রূপান্তর

❖ একটি সংখ্যা পদ্ধতি থেকে অন্য একটি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করাকে সংখ্যা পদ্ধতির রূপান্তর বলে।

❖ **প্রকারভেদ:** হিসাবের সুবিধার্থে সংখ্যা পদ্ধতির রূপান্তরকে তিন ভাগে/গ্রুপে ভাগ করা হয়।

| | |
|---|---|
| **গ্রুপ-১** | দশমিক সংখ্যা পদ্ধতি থেকে অন্য যেকোনো সংখ্যা পদ্ধতি (যেমন: বাইনারি, অক্ট্যাল, হেক্সাডেসিম্যাল)-তে রূপান্তর |
| **গ্রুপ-২** | অন্য কোনো সংখ্যা পদ্ধতি (যেমন: বাইনারি, অক্ট্যাল, হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি)-কে দশমিক সংখ্যা পদ্ধতিতে রূপান্তর |
| **গ্রুপ-৩** | বাইনারি, অক্ট্যাল ও হেক্সাডেসিম্যালের মধ্যে পারস্পরিক রূপান্তর |

## গ্রুপ-১: দশমিক সংখ্যা পদ্ধতি থেকে অন্য যেকোন সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

### (ক) পূর্ণাংশের ক্ষেত্রে নিয়মাবলি

✓ **ধাপ-১:** দশমিক পূর্ণ সংখ্যাকে যে সংখ্যা পদ্ধতির পূর্ণসংখ্যায় রূপান্তর করতে হবে তার Base বা ভিত্তি (যেমন: বাইনারি হলে ২, অক্ট্যাল হলে ৮, হেক্সাডেসিম্যাল হলে ১৬) দ্বারা ভাগ করতে হবে।

✓ **ধাপ-২:** প্রাপ্ত ভাগশেষটিকে ভাগফলের পাশে বসাতে হবে।

✓ **ধাপ-৩:** প্রাপ্ত ভাগফলকে আবার কাঙ্ক্ষিত সংখ্যা পদ্ধতির বেজ Base বা ভিত্তি দ্বারা ভাগ করতে হবে।

✓ **ধাপ-৪:** এভাবে পুনরায় ভাগ করতে হবে যতক্ষণ না পর্যন্ত ভাগফল ০ (শূন্য) হবে।

✓ **ধাপ-৫:** প্রাপ্ত ভাগশেষগুলোকে শেষ থেকে শুরু পর্যন্ত অর্থাৎ, নিচ থেকে উপরের দিকে সাজিয়ে লিখলেই রূপান্তরিত বা কাঙ্ক্ষিত সংখ্যা পদ্ধতির সংখ্যা/ফলাফলটি পাওয়া যাবে।

## (১) দশমিক থেকে বাইনারিতে রূপান্তর

❖ **উদাহরণ - ১: $(২৫)_{১০}$ কে বাইনারি সংখ্যায় রূপান্তর কর।**

❑ **সমাধান:**

২৫ কে ২ দিয়ে ভাগ দিতে হবে (২৫ ÷ ২) ভাগফল ১২ এবং ভাগশেষ ১

ভাগফল ১২ কে ২ দিয়ে ভাগ দিতে হবে (১২ ÷ ২) ভাগফল ৬ এবং ভাগশেষ ০

ভাগফল ৬ কে ২ দিয়ে ভাগ দিতে হবে (৬ ÷ ২) ভাগফল ৩ এবং ভাগশেষ ০

ভাগফল ৩ কে ২ দিয়ে ভাগ দিতে হবে (৩ ÷ ২) ভাগফল ১ এবং ভাগশেষ ১

ভাগফল ১ কে ২ দিয়ে ভাগ দিতে হবে (১ ÷ ২) ভাগফল ০ এবং ভাগশেষ ১




❑ প্রাপ্ত ভাগশেষগুলোকে সাজিয়ে পাই, ১১০০১, সুতরাং $(২৫)_{১০} = (১১০০১)_২$

**বিকল্প পদ্ধতি**

| | ভাজক | ভাজ্য/ভাগফল | ভাগশেষ |
|---|---|---|---|
| লাইন-১: | ২ | ২৫ | ↓ |
| লাইন-২: | ২ | ১২ | ১ |
| লাইন-৩: | ২ | ৬ | ০ |
| লাইন-৪: | ২ | ৩ | ০ |
| লাইন-৫: | ২ | ১ | ১ |
| লাইন-৬: | ২ | ০ | ১ |

সর্বনিম্ন গুরুত্বের বিট
Least Significant Bit (LSB)

সর্বোচ্চ গুরুত্বের বিট
Most Significant Value (MSB)

✓ প্রাপ্ত ভাগশেষগুলোকে নিচ থেকে উপরের দিকে সাজিয়ে পাই: ১১০০১

❑ **সুতরাং, $(২৫)_{১০} = (১১০০১)_২$**

**নিম্নে ব্যাখ্যা দেওয়া হলো**

**লাইন - ১:** ২)২৫(১২
২
৫
৪
১

সুতরাং, ভাজ্য ২৫ কে ২ দ্বারা ভাগ করলে ভাগফল = ১২ এবং ভাগশেষ = ১ হয়

**খেয়াল রাখতে হবে,** প্রথম লাইনে অর্থাৎ, লাইন-১ এ কোনো সময় ভাগশেষ বসবে না।

**লাইন-২, ৩, ৪:** পূর্বের প্রাপ্ত ভাগফলকে ভাজ্য ধরে নিয়ে পুনরায় ২ দ্বারা ভাগ করা হয়েছে।

| ভাগ | ভাগফল | ভাগশেষ |
|---|---|---|
| ১২ ÷ ২ = | ৬ | ০ |
| ৬ ÷ ২ = | ৩ | ০ |
| ৩ ÷ ২ = | ১ | ১ |

**লাইন - ৫:** ২)১(০
০
১

১ কে ২ দ্বারা ভাগ করা হলে ভাগফল ০ হবে ভাগশেষ ১

**সবাই যেখানে ভুল করে:** ১ কে ২ দ্বারা ভাগ করা যায় না। **মনে রাখতে হবে:** ১ কে ২ দ্বারা ভাগ করলে ভাগফল ০ (শূন্য) এবং ভাগশেষ ১ হয়।

❑ **খেয়াল রাখতে হবে:** যতক্ষণ না পর্যন্ত ভাগফল ০ (শূন্য) আসে ততক্ষণ পর্যন্ত ভাগ করতে হবে।

**লাইন-৬:** বর্তমানে ভাগফলে ভাজ্যের মান ০ (শূন্য) হওয়ায় আর ভাগ করার প্রয়োজন নেই।



Part-A

❖ **উদাহরণ - ২: $(৯৯)_{১০}$ কে বাইনারি সংখ্যায় রূপান্তর কর।**

**বিকল্প পদ্ধতি**

| | ভাজক | ভাজ্য/ভাগফল | ভাগশেষ |
|---|---|---|---|
| লাইন-১: | ২ | ৯৯ | ↓ |
| লাইন-২: | ২ | ৪৯ | ১ |
| লাইন-৩: | ২ | ২৪ | ১ |
| লাইন-৪: | ২ | ১২ | ০ |
| লাইন-৫: | ২ | ৬ | ০ |
| লাইন-৬: | ২ | ৩ | ০ |
| লাইন-৭: | ২ | ১ | ১ |
| লাইন-৮: | ২ | ০ | ১ |

❑ **প্রশ্ন: দশমিক সংখ্যা পদ্ধতি থেকে যেকোনো সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে কেন ভিত্তি সংখ্যা দ্বারা ভাগ করা হয়?**

❑ **উত্তর:** দশমিক সংখ্যা পদ্ধতি থেকে যেকোনো সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে হলে ভিত্তি সংখ্যা দ্বারা ভাগ করতে হয়। যেমন: দশমিক সংখ্যাকে বাইনারি সংখ্যায় রূপান্তরে ২ দ্বারা ভাগ করলে ভাগশেষ ০ এবং ১ ব্যতীত অন্য কোনো অঙ্ক পাওয়া যায় না। অনুরূপভাবে, অক্টাল সংখ্যা পদ্ধতির ক্ষেত্রে ৮ দ্বারা ভাগ করলে ০ থেকে ৭-এর মধ্যে ভাগশেষ পাওয়া যায়। হেক্সাডেসিম্যালের ক্ষেত্রে ১৬ দ্বারা ভাগ করলে ভাগশেষ হিসেবে ০ থেকে ৯ এবং A, B, C, D, E, F পাওয়া যায়। অর্থাৎ, ভিত্তি সংখ্যা দ্বারা ভাগ করলে ভাগশেষ রূপান্তরিত সংখ্যা পদ্ধতির অঙ্কগুলো পাওয়া যায়।

✓ প্রাপ্ত ভাগশেষগুলোকে MSB থেকে LSB সাজিয়ে পাই, ১১০০০১১

❑ **সুতরাং,** $(৯৯)_{১০} = (১১০০০১১)_{২}$

**(২) দশমিক থেকে অক্টালে রূপান্তর**

**উদাহরণ - ৩: $(৮৭২)_{১০}$ কে অক্টাল সংখ্যায় রূপান্তর কর।**

| | ভাজক | ভাজ্য/ভাগফল | ভাগশেষ |
|---|---|---|---|
| লাইন-১: | ৮ | ৮৭২ | ↓ |
| লাইন-২: | ৮ | ১০৯ | ০ |
| লাইন-৩: | ৮ | ১৩ | ৫ |
| লাইন-৪: | ৮ | ১ | ৫ |
| লাইন-৫: | ৮ | ০ | ১ |

✓ প্রাপ্ত ভাগশেষগুলোকে নিচ থেকে উপরের দিকে সাজিয়ে পাই, ১৫৫০। **সুতরাং,** $(৮৭২)_{১০} = (১৫৫০)_{৮}$

**(৩) দশমিক থেকে হেক্সাডেসিম্যালে রূপান্তর**

**উদাহরণ-৪: $(১৭৮)_{১০}$ কে হেক্সাডেসিম্যাল সংখ্যায় রূপান্তর কর।**

| | ভাজক | ভাজ্য/ভাগফল | ভাগশেষ |
|---|---|---|---|
| লাইন-১: | ১৬ | ১৭৮ | ↓ |
| লাইন-২: | ১৬ | ১১ | ২ |
| লাইন-৩: | ১৬ | ০ | ১১(B) |

✓ প্রাপ্ত ভাগশেষগুলোকে নিচ থেকে উপরের দিকে সাজিয়ে পাই, B2.

**সুতরাং,** $(১৭৮)_{১০} = (B2)_{১৬}$

## (খ) ভগ্নাংশের ক্ষেত্রে নিয়মাবলী

✓ **ধাপ-১:** দশমিক ভগ্নাংশ সংখ্যাকে যে সংখ্যা পদ্ধতির ভগ্নাংশে রূপান্তর করতে হবে তার Base বা ভিত্তি (**যেমন:** বাইনারি হলে ২, অক্টাল হলে ৮, হেক্সাডেসিম্যাল হলে ১৬) দ্বারা গুণ করতে হবে।

✓ **ধাপ-২:** প্রাপ্ত গুণফলের পূর্ণ অংশটিকে/পূর্ণ সংখ্যা (সহজভাবে বললে দশমিকের পূর্বের সংখ্যা) সংরক্ষণ করতে হবে।

✓ **ধাপ-৩:** প্রাপ্ত গুণফলের ভগ্নাংশটিকে (পূর্ণাংশ নয়) আবার কাঙ্ক্ষিত সংখ্যা পদ্ধতির Base বা ভিত্তি দ্বারা গুণ করতে হবে এবং পূর্ণ অংশ সংরক্ষণ করতে হবে।

✓ **ধাপ-৪:** যতক্ষণ না পর্যন্ত গুণফলের মান ০ (শূন্য) হবে ততক্ষণ পর্যন্ত গুণ করতে হবে,

✓ **ধাপ-৫:** সংরক্ষিত পূর্ণ সংখ্যাগুলো/দশমিকের পূর্বের সংখ্যাগুলো উপর থেকে নিচের দিকে সাজালে প্রাপ্ত সংখ্যাই হবে কাঙ্ক্ষিত সংখ্যা পদ্ধতি।

Part-A

## (১) দশমিক থেকে বাইনারি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

❖ **উদাহরণ - ৫: (০.৩৭৫)১০ কে বাইনারি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর কর।**

| লাইন | গুণ | গুণফল | ভগ্নাংশ | পূর্ণসংখ্যা |
|---|---|---|---|---|
| লাইন - ১ | ০.৩৭৫ × ২ = | ০.৭৫০ | ০.৭৫০ | ০ |
| লাইন - ২ | ০.৭৫০ × ২ = | ১.৫০ | .৫০ | ১ |
| লাইন - ৩ | ০.৫০ × ২ = | ১.০০ | .০০ | ১ |

সর্বোচ্চ গুরুত্বের বিট Most Significant Bit-MSB)

সর্বনিম্ন গুরুত্বের বিট (Least Signficant Bit-LSB)

✓ সংরক্ষিত পূর্ণসংখ্যা বা সংরক্ষিত বিটগুলোকে উপর থেকে নিচের দিকে সাজিয়ে পাই, ০১১

❑ সুতরাং, (০.৩৭৫)১০ = (০.০১১)২

❑ **রূপান্তরিত বাইনারি সংখ্যাটি ০১১ এর পূর্বে কেন দশমিক ব্যবহার করা হয়েছে?**

✓ দশমিক সংখ্যাটির প্রথমেই যেহেতু দশমিক রয়েছে, তাই বাইনারি সংখ্যাটির প্রথমেও দশমিক দিতে হয়েছে।

**ব্যাখ্যা**

❑ **লাইন - ১:** ০.৩৭৫ কে ২ দ্বারা গুণ করে গুণফল ০.৭৫০ হয় এবং গুণফল ০.৭৫০-এর কোনো পূর্ণ অংশ নেই। এখানে, ০ (শূন্য)-ই পূর্ণাংশ।

→ **খেয়াল রাখতে হবে:** দশমিকের পর ০ (শূন্য)-এর গুরুত্ব রয়েছে। তাই, ০ (শূন্য)-কে পূর্ণাংশ হিসেবে বিবেচনা করে সংরক্ষণ করা হয়েছে।

❑ **লাইন - ২:** প্রাপ্ত গুণফল ০.৭৫০-এর দশমিক অংশ .৭৫০ কে পুনরায় ২ দ্বারা গুণ করা হয়েছে, গুণফল ১.৫০ হয়। গুণফল ১.৫০-এর পূর্ণাংশ ১-কে সংরক্ষণ করা হয়েছে।

❑ **লাইন -৩:** প্রাপ্ত গুণফল ১.৫০-এর ভগ্নাংশ ০.৫০ কে পুনরায় ২ দ্বারা গুণ করা হয়েছে, এবং গুণফল ১.০০ হয়। প্রাপ্ত গুণফল ১.০০ হতে পূর্ণাংশ ১ কে সংরক্ষণ করা হয়েছে।

→ **খেয়াল রাখতে হবে,** পূর্ণাংশসহ গুণ করা যাবে না।

❑ **উল্লেখ্য,** গুণফল ১.০০-এর ভগ্নাংশের মান ০ (শূন্য)। তাই পুনরায় গুণ করতে হবে না।

**যেভাবে রাফ করবেন**

| পূর্ণাংশ | ভগ্নাংশ |
|---|---|
| | ০.৩৭৫ |
| | × ২ |
| ০ | ০.৭৫০ |
| | × ২ |
| ১ | .৫০ |
| | × ২ |
| ১ | .০০ |

❖ **উদাহরণ - ৬: (০.৮১২৫)১০ কে বাইনারি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর কর।**

| লাইন | গুণ | গুণফল | ভগ্নাংশ | পূর্ণসংখ্যা |
|---|---|---|---|---|
| লাইন - ১ | ০.৮১২৫ × ২ = | ১.৬২৫ | ০.৬২৫ | ১ |
| লাইন - ২ | ০.৬২৫ × ২ = | ১.২৫ | ০.২৫ | ১ |
| লাইন - ৩ | ০.২৫ × ২ = | ০.৫০ | ০.৫০ | ০ |
| লাইন - ৪ | ০.৫০ × ২ = | ১.০০ | ০.০০ | ১ |

MSB

LSB

**যেভাবে রাফ করবেন**

| পূর্ণাংশ | ভগ্নাংশ |
|---|---|
| | ০.৮১২৫ |
| | × ২ |
| ১ | ০.৬২৫ |
| | × ২ |
| ১ | ০.২৫ |
| | × ২ |
| ০ | ০.৫০ |
| | × ২ |
| ১ | .০০ |

✓ সংরক্ষিত পূর্ণসংখ্যা বা বিটগুলোকে উপর থেকে নিচের দিকে সাজিয়ে পাই, ১১০১।

❑ **সুতরাং,** (০.৮১২৫)১০ = (০.১১০১)২

## (খ) দশমিক থেকে অক্টাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

❖ উদাহরণ - ৭: $(০.০৪৬৮৭৫)_{১০}$ কে অক্টাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর কর।

| লাইন | গুণ | গুণফল | ভগ্নাংশ | পূর্ণসংখ্যা | |
|---|---|---|---|---|---|
| লাইন - ১ | ০.০৪৬৮৭৫ × ৮ = | ০.৩৭৫ | ০.৩৭৫ | ০ | MSB |
| লাইন - ২ | ০.৩৭৫ × ৮ = | ৩.০০ | ০.০০ | ৩ | LSB |

যেভাবে রাফ করবেন

| পূর্ণাংশ | ভগ্নাংশ |
|---|---|
| | ০.০৪৬৮৭৫ × ৮ |
| ০ | ০.৩৭৫ × ৮ |
| ৩ | .০০ |

✓ সংরক্ষিত পূর্ণসংখ্যা বা সংরক্ষিত বিটগুলোকে উপর থেকে নিচের দিকে সাজিয়ে পাই, ০৩।

❑ সুতরাং, $(০.০৪৬৮৭৫)_{১০} = (০.০৩)_{৮}$

## (গ) দশমিক থেকে হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

❖ উদাহরণ - ৮: $(০.৮৫০)_{১০}$ কে হেক্সাডেসিম্যালে রূপান্তর কর।

| লাইন | গুণ | গুণফল | ভগ্নাংশ | পূর্ণাংশ | |
|---|---|---|---|---|---|
| লাইন - ১ | ০.৮৫০ × ১৬ = | ১৩.৬০ | ০.৬০ | ১৩ (D) | MSB |
| লাইন - ২ | ০.৬০ × ১৬ = | ৯.৬০ | .৬০ | ৯ | |
| লাইন - ৩ | ০.৬০ × ১৬ = | ৯.৬০ | .৬০ | ৯ | LSB |

যেভাবে রাফ করবেন

| পূর্ণাংশ | ভগ্নাংশ |
|---|---|
| | ০.৮৫০ × ১৬ |
| ১৩ (D) | ০.৬০ × ১৬ |
| ৯ | ০.৬০ × ১৬ |
| ৯ | ০.৬০ |

সংরক্ষিত পূর্ণসংখ্যা বা সংরক্ষিত বিটগুলোকে উপর থেকে নিচের দিকে সাজিয়ে পাই, D৯৯

❑ **সুতরাং,** $(০.৮৫০)_{১০} = (০.D৯৯)_{১৬}$

**ভগ্নাংশ ০ (শূন্য) না হয়েও কেন পুনরায় গুণ করা হয়নি?**

❑ লক্ষ করি, যেহেতু লাইন – ২ এবং লাইন – ৩ এ ভগ্নাংশ ০.৬০ আসে তাই আর গুণ করতে হয়নি।

❑ গুণের ক্ষেত্রে কোনো সংখ্যাকে বারবার গুণ করে একই সংখ্যা আসলে সেই সংখ্যাটিকে পৌনঃপুনিক সংখ্যা বলে।

❑ পৌনঃপুনিক সংখ্যা হলে পুনরায় গুণের প্রয়োজন হয় না। কারণ, বারবার একই সংখ্যা আসবে। তাই, লাইন-৩ এ ভগ্নাংশ ০ (শূন্য) না আসলেও গুণ করার প্রয়োজন নেই।

## গ্রুপ-২: অন্য যেকোনো সংখ্যা পদ্ধতি থেকে দশমিক সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

### (ক) পূর্ণ সংখ্যার নিয়মাবলী

→ **ধাপ-১:** প্রশ্নে যে সংখ্যাটি দেয়া থাকবে তার Base (ভিত্তি) নির্বাচন করতে হবে। যেমন: $(৭০২৪)_{৮}$ সংখ্যাটির Base ৮।

→ **ধাপ-২:** সংখ্যাটির অন্তর্গত সকল সংখ্যার স্থানীয় মান বের করতে হবে। যেমন: $(১০)_{২}$ সংখ্যাটির অঙ্ক ০ (শূন্য)-এর স্থানীয় মান $২^{০}$ এবং অঙ্ক ১ এর স্থানীয় মান $২^{১}$ ।

→ **ধাপ-৩:** সংখ্যার অন্তর্গত প্রত্যেকটি অঙ্কের নিজস্ব মানকে তার স্থানীয় মান দ্বারা গুণ করতে হবে। যেমন: $(১০)_{২}$ এর ক্ষেত্রে: $০×২^{০}$ এবং $১×২^{১}$

→ **ধাপ-৪:** গুণফলের যোগফলই হবে সমতুল্য দশমিক সংখ্যা। যেমন: $(১০)_{২}$ এর ক্ষেত্রে: $০×২^{০} + ১×২^{১} = ০×১ + ০×২ = ০+২ = ২$

**জেনে রাখুন**

→ $a^0 = 1$ [উল্লেখ্য, $a \neq 0$] এখানে, a = ভিত্তি এবং ০ (শূন্য) = সূচক এবং

❑ a এর স্থানে যেকোনো সংখ্যা বসানো হোক না কেন তার মান 1 হবে। যেমন: $200^0 = 1,\ 8^0 = 1, 25^0 = 1$

→ কোন সংখ্যাকে ০ (শূন্য) দ্বারা গুণ করা হলে গুণফল ০ (শূন্য)-ই হবে। যেমন: $0×1= 0,\ 0 × 8= 0,\ 100 × 0= 0.$

## (১) বাইনারি থেকে দশমিকে রূপান্তর

❖ **উদাহরণ - ৯: $(১১০১)_২$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

❑ এখানে, $(১১০১)_২$ একটি বাইনারি সংখ্যা যার Base বা ভিত্তি ২।

১ ১ ০ ১

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| ১ | $২^০ = ১$ | ১ × ১ = | ১ |
| ০ | $২^১ = ২$ | ০ × ২ = | ০ |
| ১ | $২^২ = ৪$ | ১ × ৪ = | ৪ |
| ১ | $২^৩ = ৮$ | ১ × ৮ = | ৮ |
| | | গুণফলগুলোর যোগফল = ১৩ | |

✓ **খেয়াল রাখবেন,** Base-এর ঘাত (যেমন: $২^০$, $২^১$........) ক্রমান্বয়ে বাড়াতে হবে।

❑ **সুতরাং,** $(১১০১)_২ = (১৩)_{১০}$।

**দ্রুততার জন্য পরীক্ষায় যেভাবে রাফ করবেন**

❑ **$(১১০১)_২$ কে দশমিক সংখ্যায় রূপান্তর:**

$(১১০১)_২ = ১ \times ২^০ + ০ \times ২^১ + ১ \times ২^২ + ১ \times ২^৩$

*পেছনের দিক থেকে সামনের দিকে হিসাব করতে হবে, না হলে গণনায় ভুল হওয়ার কারণে মান ভুল আসতে পারে এবং Base-এর ঘাত ক্রমান্বয়ে বাড়বে অর্থাৎ বাম থেকে ডান দিকে বাড়াতে হবে।*

$= ১ \times ১ + ০ \times ২ + ১ \times ৪ + ১ \times ৮$ অর্থাৎ, গুণফলগুলোর যোগফল = ১ + ০ + ৪ + ৮ = ১৩

❑ **সুতরাং,** $(১১০১)_২ = (১৩)_{১০}$।

❖ **উদাহরণ – ১০: $(১১০১১)_২$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

❑ $(১১০১১)_২ = ১ \times ২^০ + ১ \times ২^১ + ০ \times ২^২ + ১ \times ২^৩ + ১ \times ২^৪$

$= ১ \times ১ + ১ \times ২ + ০ \times ৪ + ১ \times ৮ + ১ \times ১৬$ অর্থাৎ, গুণফলগুলোর যোগফল = ১ + ২ + ০ + ৮ + ১৬ = ২৭

❑ **সুতরাং,** $(১১০১১)_২ = (২৭)_{১০}$

**বিকল্প পদ্ধতি**

| ১ | ১ | ০ | ১ | ১ |
|---|---|---|---|---|
| ↓ | ↓ | ↓ | ↓ | ↓ |
| $২^৪=১৬$ | $২^৩=৮$ | $২^২=৪$ | $২^১=২$ | $২^০=১$ |

✎ এখানে, ডানদিক থেকে বামদিকে ক্রমান্বয়ে পাওয়ার বাড়াতে হবে। যেমন: $২^০$, $২^১$, $২^২$, $২^৩$, $২^৪$.........

✎ ১ এর নিচে যে সংখ্যাগুলো থাকবে সেগুলো যোগ করতে হবে। শূন্য'র নিচে যে সংখ্যা থাকবে সেটি যোগ করতে হবে না।

✎ ১ এর নিচে প্রাপ্ত সংখ্যাগুলোর যোগফল: ১ + ২ + ৮ + ১৬ = ২৭ [এটি কাঙ্ক্ষিত দশমিক সংখ্যা]

## (২) অক্টাল থেকে দশমিক সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

❖ **উদাহরণ – ১১: $(১২৩)_৮$ থেকে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

১ ২ ৩

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| ৩ | $৮^০ = ১$ | ৩ × ১ = | ৩ |
| ২ | $৮^১ = ৮$ | ২ × ৮ = | ১৬ |
| ১ | $৮^২ = ৬৪$ | ১ × ৬৪ = | ৬৪ |
| | | গুণফলগুলোর যোগফল = ৮৩ | |

❑ **সুতরাং,** $(১২৩)_৮ = (৮৩)_{১০}$।

Part- A

**পরীক্ষায় যেভাবে দ্রুত করবেন**

☐ **$(১২৩)_৮$ কে দশমিক সংখ্যায় রূপান্তর:**

$(১২৩)_৮ = ৩ \times ৮^০ + ২ \times ৮^১ + ১ \times ৮^২ = ৩ \times ১ + ২ \times ৮ + ১ \times ৬৪$

গুণফলের যোগফল = ৩ + ১৬ + ৬৪ = ৮৩

☐ **সুতরাং,** $(১২৩)_৮ = (৮৩)_{১০}$।

❖ **উদাহরণ - ১২: $(৪০৫)_৮$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

☐ $(৪০৫)_৮ = ৫ \times ৮^০ + ০ \times ৮^১ + ৪ \times ৮^২ = ৫ \times ১ + ০ \times ৮ + ৪ \times ৬৪$

গুণফলগুলোর যোগফল = ৫ + ২৫৬ = ২৬১

☐ **সুতরাং,** $(৪০৫)_৮ = (২৬১)_{১০}$

[**খেয়াল রাখবেন:** কোনো সংখ্যার নিজস্ব অঙ্ক ০ (শূন্য) হলে তার গুণফল বের করার প্রয়োজন নেই, কারণ, ০-এর সাথে কোনো সংখ্যা গুণ করলে তার গুণফল ০ (শূন্য)-ই হয়।]

## (৩) হেক্সাডেসিম্যাল থেকে দশমিক সংখ্যা পদ্ধতিতে রূপান্তর

**উদাহরণ – ১৩: $(২FD)_{১৬}$ থেকে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

২ F D

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| D (১৩) | $১৬^০ = ১$ | ১৩ × ১ = | ১৩ |
| F (১৫) | $১৬^১ = ১৬$ | ১৫ × ১৬ = | ২৪০ |
| ২ | $১৬^২ = ২৫৬$ | ২ × ২৫৬ = | ৫১২ |
| | | | গুণফলগুলোর যোগফল = ৭৬৫ |

☐ **সুতরাং,** $(২FD)_{১৬} = (৭৬৫)_{১০}$

**পরীক্ষায় যেভাবে দ্রুত করবেন**

☐ $(২FD)_{১৬} = D \times ১৬^০ + F \times ১৬^১ + ২ \times ১৬^২$ (অর্থাৎ, সংখ্যাটির নিজস্ব অঙ্ককে পেছনের দিক থেকে সাজাতে হবে।)

$= ১৩ \times ১৬^০ + ১৫ \times ১৬^১ + ২ \times ১৬^২ = ১৩ \times ১ + ১৫ \times ১৬ + ২ \times ২৫৬$

গুণফলের যোগফল = ১৩ + ২৪০ + ৫১২ = ৭৬৫

☐ **সুতরাং,** $(২FD)_{১৬} = (৭৬৫)_{১০}$

❖ **উদাহরণ - ১৪: $(FF)_{১৬}$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

☐ $(FF)_{১৬} = F \times ১৬^০ + F \times ১৬^১ = ১৫ \times ১৬^০ + ১৫ \times ১৬^১$

গুণফলের যোগফল = ১৫ + ২৪০ = ২৫৫

☐ **সুতরাং,** $(FF)_{১৬} = (২৫৫)_{১০}$

## (খ) ভগ্নাংশের ক্ষেত্রে

❖ ভগ্নাংশের নিয়মটি পূর্ণাংশের অনুরূপ হবে, তবে পার্থক্য হচ্ছে এখানে দশমিকের সংখ্যা হওয়ায় ভিত্তির (Base) ক্ষেত্রে ঋণাত্মক ঘাত নিতে হবে এবং সামনের দিক থেকে অর্থাৎ, বামদিক থেকে গণনা শুরু করতে হবে।

Part-A

## (১) বাইনারি থেকে দশমিক সংখ্যায় রূপান্তর

❖ উদাহরণ - ১৫: $(০.১১০১)_২$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।

❑ এখানে, $(০.১১০১)_২$ একটি বাইনারি সংখ্যা যার Base বা ভিত্তি: ২

উল্লেখ্য, দশমিক সংখ্যার ক্ষেত্রে দশমিকের পরের সংখ্যা থেকে গণনা শুরু করতে হয়।

.১ ১ ০ ১

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| ১ | $২^{-৪} = \frac{১}{১৬}$ | $১ \times \frac{১}{১৬} =$ | $\frac{১}{১৬}$ |
| ০ | $২^{-৩} = \frac{১}{৮}$ | $০ \times \frac{১}{৮} =$ | ০ |
| ১ | $২^{-২} = \frac{১}{৪}$ | $১ \times \frac{১}{৪} =$ | $\frac{১}{৪}$ |
| ১ | $২^{-১} = \frac{১}{২}$ | $১ \times \frac{১}{২} =$ | ০.৫ |
| গুণফলের যোগফল = $\frac{১}{১৬} + \frac{১}{৪} + \frac{১}{২} = ০.৮১২৫$ | | | |

❑ সুতরাং, $(০.১১০১)_২ = (০.৮১২৫)_{১০}$।

**পরীক্ষার যেভাবে রাফ করবেন**

$(০.১১০১)_২ = ১\times২^{-১} + ১\times২^{-২} + ০\times২^{-৩} + ১\times২^{-৪}$ *[এখানে, সামনের দিক থেকে অর্থাৎ বামদিক ডানদিকে থেকে হিসেবে করতে হবে]*

$= ১ \times ০.৫০ + ১ \times ০.২৫ + ০ \times ০.১২৫০ + ১ \times ০.০৬২৫ = ০.৮১২৫$

সুতরাং, $(০.১১০১)_২ = (০.৮১২৫)_{১০}$।

**দ্রুত হিসাবের জন্য মুখস্থ রাখতে পারেন**

| | | |
|---|---|---|
| $২^{-১} = \frac{১}{২} = ০.৫০$ | $২^{-৩} = \frac{১}{৮} = ০.১২৫$ | $২^{-৫} = \frac{১}{৩২} = ০.০৩১২৫$ |
| $২^{-২} = \frac{১}{৪} = ০.২৫$ | $২^{-৪} = \frac{১}{১৬} = ০.০৬২৫$ | $২^{-৬} = (১ \div ৬৪) = ০.০১৫৬২৫$ |

## (২) অক্টাল থেকে দশমিক সংখ্যায় রূপান্তর

❖ উদাহরণ - ১৬: $(০.৭০)_৮$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।

এখানে, ০.৭০ সংখ্যাটির ভিত্তি (Base): ৮

.৭ ০

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| ০ | $৮^{-২} = \frac{১}{৬৪}$ | $০ \times (১ \div ৬৪)$ | ০ |
| ৭ | $৮^{-১} = (১ \div ৮)$ | $৭ \times \frac{১}{৮} =$ | ০.৮৭৫ |
| গুণফলের যোগফল = ০.৮৭৫ | | | |

❑ সুতরাং, $(০.৭০)_৮ = (০.৮৭৫)_{১০}$

**পরীক্ষায় যেভাবে রাফ করবেন**

$(০.৭০)_৮ = ৭ \times ৮^{-১} + ০ \times ৮^{-২}$ *[এক্ষেত্রে সংখ্যাটির দশমিকের পর থেকে গণনা শুরু করতে হবে অর্থাৎ, বামদিক থেকে গণনা শুরু হবে]*

$= ৭ \times (১ \div ৮) + ০ = (০.৮৭৫)_{১০}$

**দ্রুত হিসাবের জন্য মুখস্থ রাখুন**

| | |
|---|---|
| $৮^{-১} = \frac{১}{৮} = ০.১২৫$ | $৮^{-২} = \frac{১}{৬৪} = ০.০১৫৬$ |

## (ঙ) হেক্সাডেসিম্যাল থেকে দশমিকে রূপান্তর

❖ **উদাহরণ - ১৭: $(০.৪৮)_{১৬}$ কে দশমিক সংখ্যায় রূপান্তর কর।**

.৪ ৮

| সংখ্যাটির নিজস্ব অঙ্ক | Base | গুণ | গুণফল |
|---|---|---|---|
| ৮ | $১৬^{-২} = \frac{১}{২৫৬}$ | $৮ \times \frac{১}{২৫৬} = \frac{১}{৩২}$ | ০.০৩১২৫ |
| ৪ | $১৬^{-১} = (১ \div ৬৪)$ | $৪ \times \frac{১}{১৬} = \frac{১}{৪}$ | ০.২৫ |
| গুণফলের যোগফল = ০.০৩১২৫ + ০.২৫ = ০.২৮১২৫ | | | |

**পরীক্ষায় যেভাবে রাফ করবেন**

$(০.৪৮)_{১৬} = ৪ \times ১৬^{-১} + ৮ \times ১৬^{-২}$ *[এক্ষেত্রে বামদিকে থেকে গণনা শুরু করতে হবে]*

$= ৪\times \frac{১}{১৬^{১}} + ৮ \times \frac{১}{১৬^{২}} = ৪ \times \frac{১}{১৬} + ৮ \times \frac{১}{২৫৬} = \frac{১}{৪} + \frac{১}{৩২} = ০.২৫ + ০.০৩১২৫ = ০.২৮১২৫$

# গ্রুপ-৩: বাইনারি, অক্ট্যাল ও হেক্সাডেসিম্যালের মধ্যে পারস্পরিক রূপান্তর

## (i) বাইনারি ও অক্ট্যাল সংখ্যা পদ্ধতির পারস্পরিক রূপান্তর

❖ **প্রয়োজনীয় কর্তব্য:**

✓ অক্ট্যাল ও বাইনারি সংখ্যা পদ্ধতির পারস্পরিক রূপান্তরে ৩ বিট সংখ্যা বিবেচনা করতে হবে, অর্থাৎ প্রতি ক্ষেত্রে তিন বিট একত্রে নিয়ে ছোট ছোট ভাগ করতে হয়।

✓ পূর্ণ সংখ্যার জন্য ডান দিক থেকে বাম দিকে এবং ভগ্নাংশের জন্য বামদিক থেকে ডান দিকে তিনটি করে বিট একত্রে নিতে হবে।

✓ শূন্য (০) সহ ১ থেকে ৭ পর্যন্ত অক্ট্যাল সংখ্যাগুলোর বাইনারি সংখ্যার সমতুল্য মান মনে রাখতে হবে।

| অক্ট্যাল | বাইনারি |
|---|---|
| ০ | ০০০ |
| ১ | ০০১ |
| ২ | ০১০ |
| ৩ | ০১১ |
| ৪ | ১০০ |
| ৫ | ১০১ |
| ৬ | ১১০ |
| ৭ | ১১১ |

**(ক) পূর্ণাংশের ক্ষেত্রে**

### (১) বাইনারি → অক্ট্যাল

❖ **উদাহরণ - ১৮: $(১১১১০১১)_{২}$ কে অক্ট্যাল সংখ্যায় রূপান্তর কর।**

$(১১১১০১১)_{২}$ → ১ ১১১ ০১১ *[ডানদিক বা উল্টোদিক থেকে ৩ বিট একত্রে নিয়ে এগোতে হবে]*

০০১ ১১১ ০১১

১-এর সামনে ২টি ০ (শূন্য) বসিয়ে ৩টি বিট পূর্ণ করা হলো। কোনো সংখ্যার বাম পাশে ০ বসালে মানের কোনো পরিবর্তন হয় না। খেয়াল রাখবেন সংখ্যার মাঝে কিংবা শেষে ০ বসানো যাবে না।

বাইনারি ০০১-এর সমতুল্য অক্ট্যাল সংখ্যা ১

বাইনারি ১১১-এর সমতুল্য অক্ট্যাল সংখ্যা ৭

বাইনারি ০১১-এর সমতুল্য অক্ট্যাল সংখ্যা ৩

❑ **সুতরাং, $(১১১১০১১)_{২} = (১৭৩)_{১০}$**

**লক্ষণীয়!!**

বাইনারি এবং অক্ট্যালের সংখ্যা রূপান্তরের চার্টটি মুখস্থ রাখার মাধ্যমে সরাসরি ৩টি বিট গণনা করার মাধ্যমে দ্রুত করা যায়। তবে বাইনারি থেকে অক্ট্যালে রূপান্তরে এই নিয়মের বাইরে ভিন্নভাবেও করা যায়। দুটি ধাপে করা যায়। ১. বাইনারি থেকে দশমিক এবং ২. দশমিক থেকে অক্ট্যালে রূপান্তরের মাধ্যমে বাইনারি থেকে অক্ট্যালে রূপান্তর করা যায়। তবে, এভাবে করা সময়সাপেক্ষ।

Part-A

## (২) অক্টাল → বাইনারি

❑ উদাহরণ-১৯: (১৭৩)$_{৮}$ কে বাইনারি সংখ্যায় রূপান্তর কর।




❑ সুতরাং, (১৭৩)$_{৮}$ = (০০১১১১০১১)$_{২}$ = (১১১১০১১)$_{২}$

❖ আরো কয়েকটি উদাহরণ (বাইনারি → অক্টাল)

| বাইনারি | তিন সংখ্যা বিভাজন | অক্টাল সংখ্যা |
|---|---|---|
| (১০০১০১০০)$_{২}$ | ০১০ ০১০ ১০০ | (২২৪)$_{৮}$ |
| (১০০১১)$_{২}$ | ০১০ ০১১ | (২৩)$_{৮}$ |

❖ আরো কয়েকটি উদাহরণ (অক্টাল → বাইনারি)

| অক্টাল সংখ্যা | তিন সংখ্যা বিভাজন | | | বাইনারি সংখ্যা |
|---|---|---|---|---|
| (৫২৭)$_{৮}$ | ৫ ↓ ১০১ | ২ ↓ ০১০ | ৭ ↓ ১১১ | (১০১০১০১১১)$_{২}$ |

## (খ) ভগ্নাংশের ক্ষেত্রে

## (১) বাইনারি → অক্টাল

❖ উদাহরণ – ২০: (০.০১০১১০১)$_{২}$ কে অক্টাল সংখ্যায় রূপান্তর কর।




❑ সুতরাং, (০.০১০১১০১)$_{২}$ = (০.২৬৪)$_{৮}$

## (২) অক্টাল → বাইনারি

❖ উদাহরণ - ২১: (০.২৬৪)$_{৮}$ কে বাইনারি সংখ্যায় রূপান্তর কর।




সুতরাং, (০.২৬৪)$_{৮}$ = (.০১০১১০১০০)$_{২}$

## (ii) বাইনারি ও হেক্সাডেসিম্যালের পারস্পরিক রূপান্তর

❖ বাইনারি ও অক্ট্যাল সংখ্যা পদ্ধতির অনুরূপ, এখানে ৩টি বিট করে ছোট ছোট ভাগ করার বদলে ৪টি বিটে বিভাজন করে বাইনারি এবং হেক্সাডেসিম্যালের পরস্পরের সমতুল্য মান বসিয়ে রূপান্তর করতে হবে।

❖ দ্রুত পারস্পরিক সংখ্যা পদ্ধতি রূপান্তরের করার জন্য চার্টটি মুখস্থ করুন:

| হেক্সাডেসিম্যাল | বাইনারি | হেক্সাডেসিম্যাল | বাইনারি | হেক্সাডেসিম্যাল | বাইনারি | হেক্সাডেসিম্যাল | বাইনারি |
|---|---|---|---|---|---|---|---|
| ০ | ০০০০ | ৪ | ০১০০ | ৮ | ১০০০ | C (১২) | ১১০০ |
| ১ | ০০০১ | ৫ | ০১০১ | ৯ | ১০০১ | D (১৩) | ১১০১ |
| ২ | ০০১০ | ৬ | ০১১০ | A (১০) | ১০১০ | E (১৪) | ১১১০ |
| ৩ | ০০১১ | ৭ | ০১১১ | B (১১) | ১০১১ | F (১৫) | ১১১১ |

### (১) হেক্সাডেসিম্যাল → বাইনারিতে রূপান্তর

❖ **উদাহরণ – ২২: $(F.12A)_{16}$ কে বাইনারিতে রূপান্তর কর।**

**জেনে রাখুন!!**
পূর্ণসংখ্যার ক্ষেত্রে ডানদিক থেকে এবং ভগ্নাংশের ক্ষেত্রে দশমিকের পর থেকে হিসাব করতে হয়।




❑ **সুতরাং, (F.১২A)১৬ = (১১১১.০০০১০০১০১০১০)২**

**উদাহরণ – ২৩: কোনটি (৫২)১৬ এর বাইনারি রূপ?** [৪০তম বিসিএস]




**সুতরাং, (৫২)১৬ = (০১০১০০১০)২ = (১০১০০১০)২**

### (২) বাইনারি → হেক্সাডেসিম্যালে রূপান্তর

**উদাহরণ - ২৪: (১১১১০১১)২ কে হেক্সাডেসিম্যালে রূপান্তর কর।**




❑ **সুতরাং, (১১১১০১১)২ = (৭B)**

## (iii) অক্ট্যাল ও হেক্সাডেসিম্যালের মধ্যকার রূপান্তর

### (১) অক্ট্যাল → হেক্সাডেসিম্যাল

- **নিয়মাবলী:**
  - → ধাপ-১: অক্ট্যাল সংখ্যা পদ্ধতি থেকে বাইনারি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে হবে।
  - → ধাপ-২: বাইনারি সংখ্যা পদ্ধতি থেকে হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে হবে।

❖ **উদাহরণ - ২৫: (২৭.৩৭)৮ কে হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর কর।**

**ধাপ - ১**

- **অক্ট্যাল সংখ্যা পদ্ধতি:**
- **বাইনারি সংখ্যা পদ্ধতি:**




(২৭.৩৭)৮ = (০১০১১১.০১১১১১)২ = (১০১১১.০১১১১১)২

**ধাপ - ২**

- **বাইনারি সংখ্যা পদ্ধতি:** ০০০১ ০১১১ .০১১১ ১১০০
- **হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি:** ১ ৭ .৭ C (১২)

(১০১১১.০১১১১১)২ = (১৭.৭C)১৬

- **সুতরাং, (২৭.৩৮)৮ = (১৭.৭C)১৬**

### (২) হেক্সাডেসিম্যাল → অক্ট্যাল

- **নিয়মাবলী:**
  - → ধাপ-১: হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি থেকে বাইনারি সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে হবে।
  - → ধাপ-২: বাইনারি সংখ্যা পদ্ধতি থেকে অক্ট্যাল সংখ্যা পদ্ধতিতে রূপান্তর করতে হবে।

❖ **উদাহরণ - ২৬: (২৭.৫)১৬ সংখ্যাটির অক্ট্যাল সংখ্যা কত?**

**ধাপ - ১**

- **হেক্সাডেসিম্যাল সংখ্যা পদ্ধতি:**
- **বাইনারি সংখ্যা পদ্ধতি:**




সুতরাং, (২৭.৫)১৬ = (০০১০০১১১.০১০১)২ = (১০০১১১.০১০১)২

**ধাপ - ২**

- **বাইনারি সংখ্যা পদ্ধতি:** ১০০ ১১১ .০১০ ১০০
- **অক্ট্যাল সংখ্যা পদ্ধতি:** ৪ ৭ .২ ৪

(১০০১১১.০১০১০০)২ = (৪৭.২৪)৮

- **সুতরাং, (২৭.৫)১৬ = (৪৭.২৪)৮**

| বাইনারি যোগ | বাইনারি বিয়োগ | বাইনারি গুণ | বাইনারি ভাগ |
|---|---|---|---|
| ০ + ০ = ০ | ০ – ০ = ০ | ০ × ০ = ০ | ০/১ = ০ |
| ০ + ১ = ১ | ১ – ০ = ১ | ১ × ০ = ০ | ১/১ = ১ |
| ১ + ০ = ১ | ১ – ১ = ০ | ০ × ১ = ০ | ০/০ = অর্থহীন |
| ১ + ১ = ০ এবং (ক্যারি ১) | ০ – ১ = ১ এবং (ক্যারি ১) | ১ × ১ = ১ | ১/০ = অর্থহীন |
| কম্পিউটারের যাবতীয় গাণিতিক কাজ বাইনারি যোগের মাধ্যমে সম্পন্ন করা হয়। | কম্পিউটারে এই নিয়মে বিয়োগ করা হয় না; ২'র পরিপূরক পদ্ধতিতে যোগের সাহায্যে বিয়োগ করা হয়। | কম্পিউটারে উক্ত নিয়মে গুণ করা হয় না। পর্যায়ক্রমে যোগের মাধ্যমে গুণ করা যায়। | দশমিক পদ্ধতির ভাগের নিয়মে বাইনারিতে ভাগ করা হয়। |

**Point Out**

- **ক্যারি (Carry):** যোগ করার সময় প্রাপ্ত যোগফলে যে সংখ্যাটি হাতে থাকে তাকে ক্যারি বলে। যেমন: দশমিক সংখ্যা পদ্ধতিতে ৫ + ৫= ১০ এখানে, হাতে থাকবে অর্থাৎ, ক্যারি = ১। তেমনিভাবে, বাইনারিতে ১ + ১ = ১০; যেখানে ০ বসবে এবং ক্যারি ১ থাকবে।
- পূরক পদ্ধতিতে বাইনারি যোগের মাধ্যমেই বিয়োগ করা যায়। বাইনারিতে ০ দিয়ে ভাগ করাকে অর্থহীন বলে।

## বাইনারি যোগ

❖ **উদাহরণ-১: ১১১০-এর সাথে ১০১০ যোগ কর।**

**সমাধান:**

```
    ১ ১ ১ ০
    ১ ০ ১ ০
  ─────────
  ১ ১ ০ ০ ০
```

| | | | |
|---|---|---|---|
| ১+১=১০, পূর্বের ক্যারি ১-এর সাথে ১০ যোগ করি, যোগফল=১১। তাই, ১১ বসানো হয়েছে। | ১+০=১ এবং পূর্বের ক্যারি ১-এর সাথে ১ যোগ করি; যোগফল ০ এবং ক্যারি ১ থাকে। তাই ০ (শূন্য) বসানো হয়েছে। | ১ + ১ = ০ (ক্যারি ১), তাই ০ (শূন্য) বসানো হয়েছে; এবং ক্যারি ১ থাকবে। | ০ + ০ = ০ তাই, ০ (শূন্য) বসানো হয়েছে। |

## ১'র পরিপূরক গঠন (1's Complement Form)

❖ বাইনারি সংখ্যার ০-এর স্থলে ১ এবং ১-এর স্থলে ০ বসিয়ে অর্থাৎ, বাইনারি সংখ্যার বিটগুলোকে উল্টিয়ে যে সংখ্যা পাওয়া যায় তাকে ১'র পরিপূরক বলে।

## ২'র পরিপূরক গঠন (2's complement Form)

❖ **২'র পরিপূরক:** ১'র পরিপূরকের সাথে ১ যোগ করলে যে বাইনারি সংখ্যা পাওয়া যায়, ২'র পরিপূরক বলে।

❖ ২-এর পরিপূরক পদ্ধতি যোগের মাধ্যমে বাইনারির বিয়োগের কাজ করা হয়।

❖ **২'র পরিপূরক গঠনের গুরুত্ব:**

→ ঋণাত্মক সংখ্যার জন্য ভিন্ন ভিন্ন গঠন যেমন প্রকৃত-মান গঠন, ১ এর পরিপূরক গঠন ব্যবহার করা হয়।

→ ২-এর পরিপূরক সংখ্যার জন্য গাণিতিকসরল বর্তনী প্রয়োজন।

→ ২-এর পরিপূরক গঠনে চিহ্নযুক্ত সংখ্যা এবং চিহ্নবিহীন সংখ্যা যোগ করার জন্য একই বর্তনী ব্যবহার করা যায়।

❖ উদাহরণ-১: 10101111 এর 1's complement কোনটি?

সমাধান:

| 1 | 0 | 1 | 0 | 1 | 1 | 1 | 1 |
|---|---|---|---|---|---|---|---|
| ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ |
| 0 | 1 | 0 | 1 | 0 | 0 | 0 | 0 |

❖ উদাহরণ-২: 10101111-এর 2's complement কোনটি?

সমাধান:

| 1 | 0 | 1 | 0 | 1 | 1 | 1 | 1 |
|---|---|---|---|---|---|---|---|
| ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ |
| 0 | 1 | 0 | 1 | 0 | 0 | 0 | 0 |
| | | | | | | + | 1 |
| 0 | 1 | 0 | 1 | 0 | 0 | 0 | 1 |

❑ সুতরাং, 10101111 এর 2's complement: 01010001

❖ উদাহরণ-৩: -54-এর 2-এর পরিপূরক কত? [জাককানইবি 'বি' ইউনিট 17-18]

সমাধান: 54-এর সমতুল্য বাইনারি সংখ্যা = 00110110 [সামনে ২টি ০ (শূন্য) বসিয়ে ৮ বিট পূর্ণ করা হলো, কেন ৮ বিট পূরণ করা হলো? প্রদত্ত প্রশ্নের অপশনসমূহ ৮ বিটে রয়েছে, তাই অপশনের আলোকে ৮ বিট পূর্ণ করা হয়েছে]

| | 0 | 0 | 1 | 1 | 0 | 1 | 1 | 0 |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ | ↓ |
| 1's Complement | 1 | 1 | 0 | 0 | 1 | 0 | 0 | 1 |
| | | | | | | | + | 1 |
| 2's Complement | 1 | 1 | 0 | 0 | 1 | 0 | 1 | 0 |

❑ সুতরাং, -54 এর 2's Complement: 11001010

## পরিচ্ছেদ ০২ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. 25 এর বাইনারী সংখ্যা কত? [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপসহকারী প্রকৌশলী): ২৩]
   A. 10011 B. 11001
   C. 11011 D. 10001 Ⓑ

2. $(101101)_2$ এর দশমিক মান নিচের কোনটি? [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (MMA): ২২]
   A. 43 B. 34
   C. 45 D. 54 Ⓒ

3. ১২ কে বাইনারিতে প্রকাশ করুন - [ডেসকো (Sub-Station Attendant): ২২/প্রা.বি.সহ.শিক্ষক 98]
   A. 1000 B. 1100
   C. 1011 D. 1110 Ⓑ

4. বাইনারিতে ১ + ১ = কত? [বাংলাদেশ সেতু বিভাগ (Data Entry Operator): ২১]
   Answer: ১০।

5. ১০১০১ বাইনারি সংখ্যাটির দশমিক মান কত? [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
   A. ১৯ B. ২৩
   C. ২২ D. ২১ Ⓓ

6. বাইনারি $(10111)_2$ এর ডেসিম্যাল নম্বর কোনটি? [Bangladesh Rural Electrification Board: 21]
   A. $(22)_{10}$ B. $(23)_{10}$
   C. $(30)_{10}$ D. $(18)_{10}$ Ⓑ

7. $(1011)_2 + (0101)_2$ = ? [বাংলাদেশ পল্লী বিদ্যুৎ (স্টোর কিপার): ২১]
   A. $(1100)_2$ B. $(0100)_2$
   C. $(1010)_2$ D. $(10000)_2$ Ⓓ

8. 10000000 এই বাইনারি নম্বরটির 2's Complement ফরম্যাটের মান কত (৮ বিট)? [ICT অধিদপ্তর (AP): 20]
   A. 0 B. 128
   C. -128 D. 256 Ⓒ

9. $(850)_{10}$ হেক্সাডেসিম্যালে রূপান্তর করলে কত হবে? [বাংলাদেশ ডাক বিভাগ (মেট্রোপলিটন সোর্কেল) পরিদর্শক 16]
A. $(250)_{16}$ B. $(560)_{16}$
C. $(352)_{16}$ D. $(1010)_{16}$ Ⓒ

10. 10101 বাইনারি সংখ্যাটির দশমিক মান কত? [গণমাধ্যম ইনস্টিটিউটের সহকারী পরিচালক (বেতার প্রকৌশল) 03]
A. 23 B. 22
C. 21 D. 19 Ⓒ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. Multiplication of $111_2$ by $101_2$ is: [Agrani Bank (SO) 17]
A. $110011_2$ B. $100011_2$
C. $111100_2$ D. $000101_2$ Ⓑ

2. What is the Hexadecimal form of $(2016)_{10}$? [Janata Bank (SO) (IT) 16]
A. 5A0 B. 7A0
C. 5E0 D. 7E0 Ⓓ

3. $(111111110)_2 = (?)_{10}$ [Sonali Bank (SO) 13]
A. 256 B. 511
C. 510 D. 512 Ⓒ

4. Which decimal number equivalent of $(1010)_2$ is- [DBBL MTO 12, DBBL MTO 12; The City bank PO 11]
A. $50_{10}$ B. $22_{10}$
C. $10_{10}$ D. $20_{10}$ Ⓒ

5. The decimal equivalent of $101.110_2$ is [Agrani Bank (SO) 11]
A. 3.55 B. 4.65
C. 5.75 D. 6.85 Ⓒ

6. The hexadecimal number 9 is equivalent to - [Agrani Bank Officer 10]
A. binary 1000 B. octal 5
C. binary 110 D. decimal 9 Ⓓ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. দশমিক সংখ্যা ৯১-এর বাইনারি রূপ কোনটি? [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. ১০১১০১১ B. ১১০১০১০
C. ১১১০০১১ D. ১১০০১১০ Ⓐ

2. 2's Complement ব্যবহার করে কীভাবে বিয়োগ করা হয়? [GST (গ ইউনিট): ২১]
A. যোগ করে B. বিয়োগ করে
C. ভাগ করে D. গুণ করে Ⓐ

3. 4, 8, C, অনুক্রমটির পরের মান কত? [GST (গ ইউনিট): ২১]
A. D B. F
C. 10 D. 22 Ⓒ

4. রবিনের বর্তমান বয়স $(19)_{10}$। কত বছর পর তার বয়স $(100110)_2$? [GST (খ ইউনিট): ২১]
A. $(10010)_2$ B. $(10011)_2$
C. $(100110)_2$ D. $(10110)_2$ Ⓑ

5. $(1F)_{16}$ এর সাথে 1 যোগ করলে যোগফল কত হবে? [GST (ক ইউনিট): ২১]
A. $(HF)_{16}$ B. $(2F)_{16}$
C. $(20)_{16}$ D. $(21)_{16}$ Ⓒ

6. কোন সংখ্যাটি সবচেয়ে বড়? [GST (ক ইউনিট): ২১]
A. $(100000)_2$ B. $(32)_{10}$
C. $(40)_8$ D. $(24)_{16}$ Ⓓ

7. কোনটি $(250)_8$ এর পূর্ববর্তী সংখ্যা? [GST (গ ইউনিট): ২১]
A. 1010 0111 B. 1010 0101
C. 1011 0111 D. 1101 1111 Ⓐ

8. $(11011000)_2$ এর ২-এর পরিপূরক কোনটি? [চবি A ইউনিট 17-18]
A. 00100111 B. 10101010
C. 00101000 D. 00100111 Ⓒ

9. $(75.75)_{10}$ এর সমতুল্য বাইনারি সংখ্যা কোনটি? [চবি A ইউনিট 17-18]
A. 100100.11 B. 1001011.10
C. 1001010.11 D. 1001011.11 Ⓓ

10. -54 এর 2 এর পরিপূরক কত? [জাককানইবি (বি): 17-18]
A. $(11001010)_2$ B. $(10010001)_2$
C. $(10101010)_2$ D. $(11101010)_2$ Ⓐ

11. $(175)_{10}$ সংখ্যাকে অক্টাল সংখ্যায় রূপান্তর করলে কত হয়? [জাককানইবি 'বি' ইউনিট 17-18]
A. $(256)_8$ B. $(259)_8$
C. $(257)_8$ D. $(255)_8$ Ⓒ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. নিচের কোনটি বাইনারি সংখ্যা ২৩-এর সমান? [রাবি (অবাণিজ্য শাখা): 21/BB (AD): 14; BDBL EO 14]
A. ০১০১১ B. ১০১১১
C. ১০০১১ D. ১১০১১ Ⓑ

# পরিচ্ছেদ ০৩ কম্পিউটার কোডিং (Computer Coding)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **ইউনিকোডের মাধ্যমে সম্ভাব্য কতগুলো চিহ্নকে নির্দিষ্ট করা যায়?** [৩৭তম বিসিএস]
**A.** 256টি **B.** 4096টি **C.** 65536টি **D.** 4294967296টি **Ans.** C

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. ইউনিকোড কি? [৩৮তম বিসিএস]

## কম্পিউটার কোডিং

❖ **কোড (Code):** কম্পিউটার সিস্টেমে ব্যবহৃত প্রতিটি বর্ণ, সংখ্যা বা বিশেষ চিহ্নকে পৃথক পৃথকভাবে বুঝানোর জন্যে বাইনারি বিট (0, 1)-এ রূপান্তর করে বিভিন্নভাবে সাজিয়ে যে অদ্বিতীয় সংকেত তৈরি করা হয় তাকে কোড বলে।

❖ **কোডের কার্যপ্রক্রিয়া/উদ্দেশ্য:** ডিজিটাল সার্কিটসমূহ বাইনারি পদ্ধতিতে কাজ করে। কম্পিউটারে ইনপুটের জন্য বর্ণ, চিহ্ন, সংখ্যা ও বিশেষ চিহ্নসমূহকে বাইনারিতে রূপান্তর করতে (যাকে এনকোডিং বলে), প্রসেসিং করা হয় এবং প্রসেসিং শেষে আবার আউটপুটে ডিকোড করে পুনরায় বর্ণ, সংখ্যা বা চিহ্নে রূপান্তর করা হয়।

❖ **বিট সংখ্যা:** ১টি ক্যারেক্টারের জন্যে কতটি বিট নেওয়া হবে নির্ভর করে - কোন পদ্ধতির কোড ব্যবহার করা হবে তার উপর।

❖ **নিম্নে ব্যবহৃত বিভিন্ন কোডিংসমূহ:**

| | | |
|---|---|---|
| অক্টাল কোড | হেক্সাডেসিম্যাল কোড | আলফানিউমেরিক কোড |
| বিসিডি কোড | অ্যাসকি কোড | ইবিসিডিক কোড |
| ইউনিকোড | গ্রে কোড | মোর্স কোড |

❑ **সবচেয়ে বহুল ব্যবহৃত কোডিং** - অ্যাসকি কোড (ASCII Code) এবং ইউনিকোড (Unicode).

❖ **নিম্নে বহুল ব্যবহৃত জনপ্রিয় কোডসমূহ নিয়ে আলোচনা করা হলো:**

### (১) বিসিডি কোড (BCD Code)

❖ **BCD-এর পূর্ণরূপ:** Binary Coded Decimal.

❖ **বিসিডি কোড:** দশমিক সংখ্যার প্রতিটি অঙ্ককে সমতুল্য বাইনারি সংখ্যা দ্বারা প্রকাশ করাকে বিসিডি কোড বলে।

❖ **বিসিডি কোডের উদ্দেশ্য:** দশমিক সংখ্যাকে বাইনারি সংখ্যায় প্রকাশের উদ্দেশ্যে ব্যবহার করা হয়।

❖ **বাইনারি অঙ্ক:** 0 থেকে 9 পর্যন্ত দশটি অঙ্কের প্রতিটি নির্দেশ প্রকাশের জন্য 4 বিট বাইনারি প্রয়োজন।

❖ **অদ্বিতীয় চিহ্ন:** 4 বিট দ্বারা $2^4$ (অর্থাৎ, 16টি) ভিন্ন ভিন্ন অবস্থা প্রকাশ করে।

❖ **বাইনারি সংখ্যা ও বিসিডি কোডের মধ্যকার প্রধান পার্থক্য:** বাইনারি একটি সংখ্যা পদ্ধতি। বিসিডি কোড কোনো সংখ্যা পদ্ধতি নয়; একটি দশমিক সংখ্যা পদ্ধতি যার প্রতিটি অঙ্ক এর সমতুল্য বাইনারিতে এনকোড করা হয়।

#### দশমিক সংখ্যাকে বিসিডি কোডে রূপান্তর

❖ **নিয়মাবলী:** প্রতিটি দশমিক সংখ্যাকে সমতুল্য বাইনারি সংখ্যায় রূপান্তর করতে হবে।

❖ **উদাহরণ:** $(539)_{10}$-কে বিসিডি কোডের মাধ্যমে দেখাও।

$(539)_{10}$ = 5 → 0101, 3 → 0011, 9 → 1001

বিসিডি কোড: 0101 0011 1001

সুতরাং, $(539)_{10} = (010100111001)_{BCD}$

**0 থেকে 9 পর্যন্ত দশটি সংখ্যার সমতুল্য বাইনারি সংখ্যা**

| দশমিক | বিসিডি কোড | দশমিক | বিসিডি কোড |
|---|---|---|---|
| 0 | 0000 | 5 | 0101 |
| 1 | 0001 | 6 | 0110 |
| 2 | 0010 | 7 | 0111 |
| 3 | 0011 | 8 | 1000 |
| 4 | 0100 | 9 | 1001 |

❖ **কতগুলো বিসিডি কোড (BCD Code):**

| | | |
|---|---|---|
| ✓ ৮৪২১ বিসিডি কোড | ✓ ৭৪২১ বিসিডি কোড | ✓ ৫৪২১ বিসিডি কোড |
| ✓ ২৪২১ বিসিডি কোড | ✓ Excess-2 কোড | |
| ❑ **৮৪২১ BCD Code:** বহুল ব্যবহৃত বিসিডি কোড যা NBCD (Natural Binary Coded Decimal) নামে পরিচিত। | | |

❖ **ব্যবহার:** কম্পিউটারে BIOS-এর তারিখ সংরক্ষণে, IBM-এর পুরোনো সুপার কম্পিউটারে, বিভিন্ন ইলেকট্রিক ডিসপ্লে বোর্ডে তারিখ সংরক্ষণে BCD Code ব্যবহার করা হয়।

## (২) আলফানিউমেরিক কোড (Alphaneumeric Code)

❖ অক্ষর (a – z, A – Z), অঙ্ক (0 – 9), এবং গাণিতিক চিহ্নসহ (+, -, =, × ইত্যাদি) আরও কতকগুলো বিশেষ চিহ্নের (!, @, #, $, % ইত্যাদি) জন্য ব্যবহৃত কোডকে আলফানিউমেরিক কোড বলে। **জনপ্রিয় আলফানিউমেরিক কোড:**

### (ক) অ্যাসকি কোড (ASCII Code)

❖ **ASCII-এর পূর্ণরূপ:** American Standard Code for Information Interchange.

❖ **আবিষ্কারক:** উইলিয়াম রবার্ট বিমার (১৯৬৫ সালে)।

❖ **The code of the interchange of information between terminals is – ASCII.**

❖ **ব্যবহার:** কম্পিউটার এবং ইনপুট/আউটপুট ডিভাইস (যেমন: কী-বোর্ড, মাউস, মনিটর, প্রিন্টার)-এর মধ্যে আলফানিউমেরিক ডেটা স্থানান্তরের জন্য অ্যাসকি কোড ব্যবহৃত হয়।

❖ **প্রকারভেদ:** অ্যাসকি কোড – ২ প্রকার। যথা:

| ক্ষেত্র | ASCII-7 | ASCII-8 |
|---|---|---|
| বিট | ৭টি বিট দ্বারা তৈরি করা হয় | ৮টি বিট দ্বারা তৈরি করা হয় |
| অদ্বিতীয় চিহ্ন | $২^৭$ বা ১২৮টি | $২^৮$ বা ২৫৬টি |
| অংশ | ২টি। যথা: ১. জোন বিট (বামদিকের ৩টি বিট), ২. সংখ্যাসূচক বিট (ডানদিকের ৪টি বিট) | ৩টি। যথা: ১. প্যারিটি বিট (প্রথম বিট), ২. জোন বিট (বামদিকের ২, ৩, ৪ নম্বর অর্থাৎ, মোট ৩টি বিট), ৩. সংখ্যাসূচক বিট (সর্ব ডানদিকের ৪টি বিট) |

❖ **প্যারিটি বিট:** বাইনারি ডেটা বা কোডকে একস্থান থেকে অন্য স্থানে বা ডিভাইসে সঠিকভাবে প্রেরণের জন্য এর সাথে যে অতিরিক্ত বিট যুক্ত করা হয় তাকে তাকে প্যারিটি বিট বলে। ভুল নির্ণয়ের জন্য প্যারিটি বিট ব্যবহার করা হয়।

❖ **একনজরে ASCII-7 এবং ASCII-8'র অংশসমূহ:**






Part-A

## গুরুত্বপূর্ণ ASCII কোডের তালিকা

❖ **সংখ্যার ক্ষেত্রে সমতুল্য ASCII Value:**

| Number | 0 | 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ASCII Value | 48 | 49 | 50 | 51 | 52 | 53 | 54 | 55 | 56 | 57 |

❖ **ইংরেজি বড় হাতের বর্ণমালার ক্ষেত্রে সমতুল্য ASCII Value:**

| Alphabet | A | B | C | D | E | F | G | H | I | J | K | L | M |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ASCII Value | 65 | 66 | 67 | 68 | 69 | 70 | 71 | 72 | 73 | 74 | 75 | 76 | 77 |
| Alphabet | N | O | P | Q | R | S | T | U | V | W | X | Y | Z |
| ASCII Value | 78 | 79 | 80 | 81 | 82 | 83 | 84 | 85 | 86 | 87 | 88 | 89 | 90 |

❖ **ইংরেজি ছোট হাতের বর্ণমালার ক্ষেত্রে সমতুল্য ASCII Value:**

| Alphabet | a | b | c | d | e | f | g | h | i | j | k | l | m |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ASCII Value | 97 | 98 | 99 | 100 | 101 | 102 | 103 | 104 | 105 | 106 | 107 | 108 | 109 |
| Alphabet | n | o | p | q | r | s | t | u | v | w | x | y | z |
| ASCII Value | 110 | 111 | 112 | 113 | 114 | 115 | 116 | 117 | 118 | 119 | 120 | 121 | 122 |

### চার্ট পর্যালোচনা

❖ **ASCII Value 0 থেকে 31 পর্যন্ত এবং 127:** কোনো সংখ্যা বা বর্ণ উপস্থাপন করে না, কম্পিউটারের যন্ত্রাংশ এবং ডেটা যোগাযোগ নিয়ন্ত্রণে ব্যবহৃত হয়। যেমন: Escape-এর প্রতীক হলো Esc-এর অ্যাসকি কোডের সমতুল্য দশমিক মান 27.

❖ **ASCII Value 32 থেকে 47 এবং 58 থেকে 64:** বিশেষ ক্যারেক্টার উপস্থাপন করে।

❖ **দশমিক সংখ্যা পদ্ধতির অংক বা প্রতীক ০ হতে ৯:** অ্যাসকি কোডগুলোর সমতুল্য দশমিক মান যথাক্রমে 48 হতে 57. কোন বর্ণের বড় হাতের এবং ছোট হাতের রূপের মধ্যে পার্থক্য 32 (97-65)। অর্থাৎ A-এর সমতুল্য দশমিক কোড 65-এর সাথে 32 যোগ করলে পাওয়া যাবে a-এর সমতুল্য দশমিক কোড 97 (65+32)। অনুরূপভাবে, F এর সমতুল্য দশমিক কোড 70 এর সাথে 32 যোগ করলে পাওয়া যাবে f-এর সমতুল্য দশমিক কোড 102 (70+32)।

**চার্ট মনে রেখে পরীক্ষায় যেকোনো বর্ণ/সংখ্যার সমতুল্য ASCII Value বের করা কষ্টসাধ্য। সহজে বের করার উপায়:**

❖ **যেভাবে সহজে ASCII Value বের করবেন:** বড় হাতের Alphabet-এর ক্ষেত্রে প্রথম বর্ণ 'A = 65' মনে রাখবেন। তারপর প্রশ্নের প্রদত্ত ইংরেজি বর্ণের সাথে প্রথম বর্ণের অবস্থানের পার্থক্য নির্ণয় করবেন। পার্থক্যের সাথে 65 যোগ করবেন। প্রাপ্ত যোগফলই হবে ঐ ইংরেজি বর্ণের সমতুল্য ASCII Value.

**ছোট হাতের Alphabet-এর ক্ষেত্রে,** প্রশ্নে প্রদত্ত বর্ণের সাথে প্রথম বর্ণ a-এর সমতুল্য ASCII Value 97 এর সাথে অবস্থানের পার্থক্য যোগ করতে হবে। অনুরূপভাবে, সংখ্যাবাচক প্রথম অঙ্কের 0 এর সমতুল্য ASCII Value 48 এর ক্ষেত্রে অবস্থানের পার্থক্য যোগ করতে হবে। প্রাপ্ত যোগফলই হবে কাঙ্ক্ষিত ASCII Value.

❑ **উদাহরণ-১: P-এর ASCII Value কত?**

✎ **সমাধান:** A, B, C, D, E, F, G, H, I, J, K, L, M, N, O, P অর্থাৎ, A-এর সাথে P-এর অবস্থানের পার্থক্য 15. সুতরাং, P এর ASCII Value = 65+15 = 80.

❑ **উদাহরণ-২: f এর ASCII Value কত?**

✎ **সমাধান:** a, b, c, d, e, f অর্থাৎ, a-এর সাথে f-এর অবস্থানের পার্থক্য 5. সুতরাং, f-এর ascii value = 97+5 = 102.

- **উদাহরণ-৩: 6 এর ASCII Value কত?**

**সমাধান:** 0, 1, 2, 3, 4, 5, 6 অর্থাৎ, 0-এর সাথে 6-এর অবস্থানের পার্থক্য 6. সুতরাং, 6 এর ascii value = 48+6 = 54.

**সতর্কতা:** সংখ্যাবাচক অঙ্কের ক্ষেত্রে 0 থেকে শুরু করে অবস্থানের পার্থক্য নির্ণয় করবেন। 1 থেকে শুরু করবেন না।

- **উদাহরণ-৪: N-এর ASCII কোড 78 হলে n-এর ASCII কোড কত?**

**সমাধান:** N-এর সমতুল্য দশমিক কোড 78. সুতরাং, n-এর ASCII কোড: 78+32 = 110.

## (খ) ইবিসিডিআইসি কোড (EBCDIC Code)

- **EBCDIC-এর পূর্ণরূপ:** Exteneded Binary Coded Decimel Information Code.
- **EBCDIC** – ৮ বিটের একটি আলফানিউমেরিক কোড এবং BCD কোডের নতুন সংস্করণ।
- **অদ্বিতীয় চিহ্ন:** ৮ বিট দ্বারা $2^8$ টি (অর্থাৎ, 256টি) ভিন্ন অবস্থা প্রকাশ করে।
- **ব্যবহার:** IBM মেইনফ্রেম ও মিনি কম্পিউটারের জন্য EBCDIC ব্যবহার করা হয়।
- **জোন বিট:** যেসকল সংখ্যার জন্য যে জোন বিট ব্যবহৃত হয় -

| সংখ্যা | জোন বিট | বর্ণ | জোন বিট | চিহ্ন | জোন বিট |
|---|---|---|---|---|---|
| 0 থেকে ৯ | ১১১১ | A থেকে Z | ১১০০, ১১০১, ১১১০ | বিশেষ চিহ্নের জন্য | ০১০০, ০১০১, ০১১০, ০১১১ |

## (গ) ইউনিকোড (Unicode)

- **Unicode-এর পূর্ণরূপ:** Universal Code (সর্বজনীন কোড)।
- **উদ্ভাবক:** Apple Computer Corp. ও Xerox Corp.-এর একদল প্রকৌশলী যৌথভাবে (১৯৮৭ সালে)।
- **Unicode** – ২ বাইট বা ১৬ বিটের একটি আলফানিউমেরিক কোড।
- **অদ্বিতীয় চিহ্ন:** ১৬ বিট দ্বারা $2^{16}$ টি (অর্থাৎ, 65,536 টি) ভিন্ন অবস্থা প্রকাশ করে।
- **ইউনিকোড ও অ্যাসকি কোড:** ইউনিকোডের প্রথম ২৫৬টি কোড অ্যাসকি কোডের ২৫৬টি কোডের অনুরূপ।
- **বাংলা ভাষায় ইউনিকোড:** বাংলাদেশ সরকারের প্রতিনিধি হিসেবে 'বাংলাদেশ কম্পিউটার কাউন্সিল' ২০১০ সালে Unicode Consortium-এর সদস্য হয়। বাংলা ভাষাও ইউনিকোডভুক্ত হয়।
- **ইউনিকোড কনসোর্টিয়াম:** ৩ জানুয়ারি, ১৯৯১ সালে যাত্রা করে (**সদর দপ্তর:** মাউন্টেন ভিউ, ক্যালিফোর্নিয়া, যুক্তরাষ্ট্র)। ইউনিকোডে বাংলা ভাষার সাংকেতিক ব্যবস্থা বা কোডসেট করা হয়েছে ভারতের হিন্দি লিপি দেবনাগরীর অনুকরণে।
  - **ইউনিকোডকে উন্নত/ডেভেলপ করার লক্ষ্যে কাজ করে** – Unicode Concortium.
  - **ইউনিকোডে বাংলা ভাষার মোট বর্ণ:** ১২৮টি বর্ণ (0980 – u09FF).
  - **ব্যবহার:** বিশ্বের ছোট বড় সকল ভাষাকে কম্পিউটারে কোডভুক্ত করার জন্য ইউনিকোড ব্যবহার করা হয়।
- **বাইটকে প্রক্রিয়াকরণের সবচেয়ে প্রচলিত পদ্ধতি:** UTF (Unicode Transformation Format) – 8.
- **অপারেটিং সিস্টেমে ইউনিকোড:** Windows 2000, OS/2 ইত্যাদি।

### একনজরে বিভিন্ন কোডিং

| ক্ষেত্র | BCD | ASCII | EBCDIC | Unicode |
|---|---|---|---|---|
| বিট | 4 | 7 বা 8 | 8 | 16 |
| অদ্বিতীয় চিহ্ন | $2^4 = 16$ | $2^7 = 128$ বা $2^8 = 256$ টি | $2^8 = 256$ | $2^{16} = 65,536$ |

# পরিচ্ছেদ ০৩ কম্পিউটার কোডিং (Computer Coding)



## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. কোন কোডের দশমিক সংখ্যার প্রত্যেকটি অংককে সমতুল্য বাইনারি সংখ্যায় প্রকাশ করা যায়? [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]

A. ESCII B. EBCDIC
C. BCD D. ASCII Ⓒ

2. চারটি ইউনিকোড ফন্টের নাম লিখুন। [IDRA (Computer Operator): 21]

Answer: চারটি ইউনিকোড ফন্ট - Ekushey Bangla, Nikosh, Adorsho Lipi, Kalpurush.

3. The ASCII Code of 'B' is- [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]

A. ৬৬ B. ২৬
C. ৫৬ D. ৯৬ Ⓐ

4. 'b' এর ASCII Value কত? [ICT অধিদপ্তর (AP): 20]

A. 66 B. 98
C. 3000 D. 1 Ⓑ

5. ইউনিকোডের মাধ্যমে সম্ভাব্য কতগুলো চিহ্নকে নির্দিষ্ট করা যায়? [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ডের সহকারী জেনারেল ম্যানেজার (প্রশাসন/এইচআর) 17]

A. 256টি B. 4096টি
C. 65536টি D. 4294967296টি Ⓒ

6. বিসিডি কোডে বিটের সংখ্যা - [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক (টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ) 01]

A. 2টি B. 4টি
C. 8টি D. 16টি Ⓑ

7. কোনটি আলফানিউমেরিক কোড? [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক (টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ) 01]

A. হেক্সাডেসিম্যাল B. বিসিডি
C. অক্টাল D. আসকি Ⓓ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

9. ASCII is a coding system that provides- [উত্তরা ব্যাংক লিমিটেড (অ্যাসিসটেন্ট অফিসার): ২২]

A. 128 different characters
B. 256 different characters
C. 1024 different characters
D. 512 different characters Ⓐ

10. Which format is usually used to store data in computer? [combined Bank Exam (SO): 23/Janata Bank (SO) (IT) 16]

A. BCD B. Decimal
C. Hexadecimal D. Octal Ⓐ

11. The ASCII code of C is? [BB (AD): 21]

A. 67 B. 66
C. 76 D. 86 Ⓐ

12. Number of bits in BCD code used in computing are [PKB Ltd. (Programmar):19]

A. Four bits B. twelve bits
C. eighteen bits D. six bits Ⓐ

13. Which of the following is associated with error detector? [BB Officer (Cash) 2016]

A. Even parity bit B. Odd parity bit
C. Both of A & B D. None of them Ⓒ

14. The computer code of the interchange of information between terminals is - [BB Data Entry/Control Operator: 16]

A. ASCII B. BCD
C. EBCDIC D. All of them Ⓐ

15. Which of the following is the most commonly used encoding standard of Unicode? [Janata Bank Asst. EO 15]

A. UTF-6 B. UTF-7
C. UTF-8 D. UTF-9 Ⓒ

16. When a key is pressed on the keyboard, which standard is used for converting the keystroke into the corresponding bits? [Mercantile Bank: 14]

A. ANSI B. ASCII
C. EBCDIC D. ISO Ⓐ

17. Each character on the keyboard of computer has an ASCII value which stands for [Pubali Bank Officer/ (SO) 14/BB Cash Officer 11]

A. American Standard Code for Information Interchange
B. American Stock Code for Information Interchange
C. American Standard Code for Information Interfere
D. None Ⓐ

18. The ASCII code of 'A' is [Sonali Bank Officer (Cash) 13]

A. 60 B. 80
C. 65 D. 100 Ⓒ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. বাংলা বর্ণমালা কোন কোডের অন্তর্ভুক্ত? [GST (ক ইউনিট): ২১]

A. BCD B. ASCII
C. UNICODE D. EBCDIC Ⓒ

2. ইউনিকোড ব্যবহার করে কতগুলো অক্ষর লেখা সম্ভব? [GST (খ ইউনিট): ২১]

A. $2^8$ B. $2^{16}$-1
C. $2^{15}$ D. $2^{16}$ Ⓓ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. How many bits are used by Unicode to represent one character? [রাবি (বি):21/ রেলপথ মন্ত্রণালয় (Computer Operator):21/BB (Data Entry):20]

A. 8 B. 16
C. 32 D. 48 Ⓑ

# পরিচ্ছেদ ০৪ লজিক গেইট (Logic Gate)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোনটি সার্বজনীন ডিজিটাল লজিক গেইট?** [৪৫তম বিসিএস]
A. XOR B. NOR C. AND D. OR Ans: B

2. **যে ইলেকট্রনিক লজিক গেইটের আউটপুট লজিক 0 শুধুমাত্র যখন সকল ইনপুট লজিক 1 তার নাম-** [৪১তম বিসিএস]
A. AND গেইট B. OR গেইট C. NAND গেইট D. কোনটিই নয় Ans: C

3. **নিচের কোনটি সঠিক নয়?** [৪১তম বিসিএস]
A. $\overline{(A+B)} = \overline{A}.\overline{B}$ B. $\overline{(A+B)} = \overline{A} + \overline{B}$
C. $\overline{(A.B.C)} = \overline{A} + \overline{B} + \overline{C}$ D. $\overline{(A+B+C)} = \overline{A}.\overline{B}.\overline{C}$ Ans: B

4. **একটি লজিক গেট-এর আউটপুট 1 হয় যখন এর সব ইনপুট 0 থাকে। এই গেটটি-** [৩৮তম বিসিএস]
A. AND B. OR C. XOR D. NAND Ans: D

5. **'একটি 2 ইনপুট লজিক গেইটের আউটপুট 0 হবে, যদি এর ইনপুটগুলো সমান হয়'-এই উক্তিটি কোন গেইটের জন্য সত্য** [৩৭তম বিসিএস]
A. AND B. NOR C. EX-OR D. OR Ans: C

6. **Boolean Algebra-এর নিচের কোনটি সঠিক?** [৩৬তম বিসিএস]
A. $A + \overline{A} = 1$ B. $A . A = 1$ C. $A + A = 2A$ D. কোনটিই নয় Ans: A

## বুলিয়ান অ্যালজেবরা (Boolean Algebra)

- জর্জ বুলির প্রদত্ত যুক্তি (Logic)-এর উপর ভিত্তি করে গণিতের যে শাখা উন্মোচিত হয় তাকে বুলিয়ান অ্যালজেবরা বলে।
- **সর্বপ্রথম বুলিয়ান অ্যালজেবরা সম্পর্কে ধারণা দেন** - ইংরেজ গণিতজ্ঞ George Boole (১৮৪৭ সালে)।
- **বুলিয়ান অ্যালজেবরার (Boolean Algebra) বৈশিষ্ট্য:**

| | |
|---|---|
| **ভিত্তি** | ▪ লজিক সত্য (1) এবং লজিক মিথ্যা (0)-এই দুই স্তরের উপর ভিত্তি করে তৈরি করা হয়েছে। |
| **গাণিতিক অপারেশন** | ▪ যোগ (OR), গুণ (AND), পূরক (Complement)-এর সাহায্যে সকল গাণিতিক অপারেশন করে। |
| **গাণিতিক অংশ** | ▪ ভগ্নাংশ, লগারিদম, বর্গ, ঋণাত্মক সংখ্যা, কাল্পনিক সংখ্যা ইত্যাদি ব্যবহার করা যায় না। |

### ডিজিটাল সার্কিটের লজিক সত্য-মিথ্যা

| লজিক (Logic) | ভোল্টেজ (Voltage) | |
|---|---|---|
| লজিক মিথ্যা (0) | 0 ভোল্ট থেকে +0.8 ভোল্ট | ডিজিটাল ইলেকট্রনিকসে +0.8 ভোল্ট থেকে +2.0 ভোল্ট লেবেল সংজ্ঞায়িত নয় বিধায় ব্যবহার করা হয় না। |
| লজিক সত্য (1) | +2 ভোল্ট থেকে +5 ভোল্ট | |

### বুলিয়ান স্বতঃসিদ্ধ (Boolean Postulates)

- **বুলিয়ান স্বতঃসিদ্ধ:** বুলিয়ান অ্যালজেবরায় যোগ ও গুণের নিয়মগুলোকে একত্রে বুলিয়ান স্বতঃসিদ্ধ বলে।
- **বুলিয়ান যোগকে**-Logical OR Operation এবং **বুলিয়ান** গুণকে-Logical AND Operation বলা হয়।
- **বুলিয়ান অ্যালজেবরায় যোগ ও গুণের নিয়মসমূহ:**

| ক্র. | যোগ | গুণ |
|---|---|---|
| 1. | 0 + 0 = 0 | 0 . 0 = 0 |
| 2. | 0 + 1 = 1 | 0 . 1 = 0 |
| 3. | 1 + 0 = 1 | 1 . 0 = 0 |
| 4. | 1 + 1 = 1 | 1 . 1 = 1 |

**দ্বৈত নীতি (Duality Principle)**

- AND এবং OR অপারেশনের সাথে সম্পর্কযুক্ত সূত্র।
- **বৈশিষ্ট্য:** AND এবং OR অপারেশন অথবা 0 এবং 1-কে পরস্পর বিনিময় করা হলে মানের কোনো পরিবর্তন হয় না।

☐ **দ্বৈত নীতির উদাহরণ:** টেবিলে 0-এর স্থলে 1 এবং 1-এর স্থলে 0 বসালে যেমন মানের কোনো পরিবর্তন হয় না তেমনি AND-এর স্থলে OR অর্থাৎ, গুণ (×)-এর স্থলে যোগ (+) বসালেও মানের কোনো ধরনের পরিবর্তন হবে না।

❖ **বুলিয়ান পূরক (Boolean Complement):** বুলিয়ান অ্যালজেবরায় চলক 0, 1-একটিকে অপরটির পরিপূরক বলে। যেমন: A = 0 হলে A-এর পরিপূরক, $\overline{A} = 1$ (অর্থাৎ, 0-এর স্থলে 1 এবং 1-এর স্থলে 0 বসালে বুলিয়ান পরিপূরক পাওয়া যায়)।

## বুলিয়ান ধ্রুবক ও চলক (Boolean Constant & Variable)

❖ **বুলিয়ান চলক (Boolean Variable):** বুলিয়ান অ্যালজেবরায় কোনো রাশির মান যদি দুইটি ভিন্ন অবস্থা (0 এবং 1) নির্দেশ করে তাকে বুলিয়ান চলক বলে। যেমন: Z = X + Y, এখানে, X, Y এর জন্য 0 বা 1 যেকোনো ১টি মান ব্যবহার করা যাবে।

❖ **বুলিয়ান ধ্রুবক (Boolean Constant):** বুলিয়ান অ্যালজেবরায় কোনো রাশির মান যদি শুধুমাত্র 0 বা 1 নির্দেশ করে তাকে বুলিয়ান ধ্রুবক বলে। যেমন: X = 0, এখানে X এর মান 0-ই ব্যবহার করতে হবে, 1 ব্যবহার করা যাবে না।

## বুলিয়ান উপপাদ্য (Boolean Theorem)

| উপপাদ্য | সমীকরণ | |
|---|---|---|
| পরিচিতি সূত্র (Identity Law) | $A + 0 = A$ | $A . 1 = A$ |
| পূরক (Complement) উপপাদ্য | $A + \overline{A} = 1$ | $A . \overline{A} = 0$ |
| অপরিবর্তনীয় (Idempotent) সূত্র | $A + A = A$ | $A . A = A$ |
| কর্তৃত্ব (Domination/Annulment) সূত্র | $A + 1 = 1$ | $A . 0 = 0$ |
| বিনিময় (Commutative) উপপাদ্য | $A + B = B + A$ | $A . B = B . A$ |
| অনুষঙ্গ (Associative) উপপাদ্য | $A + (B + C) = (A + B) + C$<br>$A + AB = A$ | $A . (B . C) = (A . B) . C$<br>$A (A + B) = A$ |
| বিভাজন (Distributive) উপপাদ্য | $A . (B + C) = A . B + A . C$ | $A + (B . C) = (A + B).(A + C)$ |
| ডি-মরগ্যানের (De Morgan's) উপপাদ্য | $\left(\overline{A + B}\right) = \overline{A}.\overline{B}$ | $\left(\overline{A.B}\right) = \overline{A} + \overline{B}$ |
| সহায়ক (Absorption) উপপাদ্য | $A + (A . B) = A$ | $A . (A + B) = A$ |
| দ্বৈত পরিপূরক (Double Component) | $(\overline{\overline{A}}) = A$ | |

## লজিক গেইট (Logic Gate)

❖ এক ধরনের ইলেকট্রনিক সার্কিট যা এক বা একাধিক ইনপুট গ্রহণ করে কোন Logic'র ভিত্তিতে ১টি মাত্র আউটপুট প্রদান করে, তাকে লজিক গেইট বলে। **Basic building blocks of a digital circuit** – Logic Gate.

❖ লজিক গেইট বা ইলেকট্রনিক সার্কিটগুলোতে বুলিয়ান অ্যালজেবরার উপপাদ্যসমূহ প্রয়োগ করা হয়।

❖ **Computer technology is based on** – Switching on or off electric current.

❖ **ব্যবহার:** সকল প্রকার IC (Integrated Circuit) তৈরিতে লজিক গেইট ব্যবহার করা হয়।

❖ **প্রকারভেদ:** লজিক গেইট – ২ প্রকার। **যথা:** ১. মৌলিক গেইট, ২. যৌগিক গেইট।

### (ক) মৌলিক লজিক গেইট (Basic Logic Gates)

❖ যে গেইটগুলো এককভাবে অর্থাৎ, অন্য কোনো গেইটের সাহায্য ছাড়াই একটি গাণিতিক অপারেশন সম্পাদন করতে পারে তাকে মৌলিক গেইট বলে। মৌলিক গেইট – ৩ প্রকার। যথা:

| নং | মৌলিক গেইট | গাণিতিক অপারেশন |
|---|---|---|
| ১. | অর গেইট (OR Gate) | ▪ Logic যোগ অপারেশন করে। |
| ২. | অ্যান্ড গেইট (AND Gate) | ▪ Logic গুণ অপারেশন করে। |
| ৩. | নট গেইট (NOT Gate) | ▪ Logic পূরক (বিপরীতকরণ) অপারেশন করে। |

## (১) অর গেইট (OR Gate)

- **OR Gate:** Boolean Algebra'র যোগের কাজ সম্পাদনের জন্য যে লজিক গেইট ব্যবহার করা হয় তাকে OR Gate বলে।
- **Switch:** ইলেকট্রনিক সার্কিটে দুই বা ততোধিক সুইচ সমান্তরাল (Parallel)-সমবায়ে সংযুক্ত থাকে।
- **Input/Output:** ইনপুট (Input) সংখ্যা ২ বা ততোধিক এবং আউটপুট (Output) সংখ্যা ১টি।
- **সূত্র:** দুই ইনপুটবিশিষ্ট OR লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = A + B$.



## (২) অ্যান্ড গেইট (AND Gate)

- **AND Gate:** Boolean Algebra'র গুণনের কাজ সম্পাদনের জন্য যে লজিক গেইট ব্যবহার করা হয় তাকে AND Gate বলে।
- **সুইচ (Switch):** ইলেকট্রনিক সার্কিটে দুই বা ততোধিক সুইচ শ্রেণি (Series)-সমবায়ে সংযুক্ত থাকে।
- **Input/Output:** ইনপুট (Input) সংখ্যা ২ বা ততোধিক এবং আউটপুট (Output) সংখ্যা ১টি।
- **সূত্র:** দুই ইনপুটবিশিষ্ট AND লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = A . B$



## (৩) নট গেইট (NOT Gate)

- **NOT Gate:** Boolean Algebra'র পূরকের কাজ সম্পাদনের জন্য যে লজিক গেইট ব্যবহার করা হয় তাকে NOT Gate বলে।
- **অপর নাম:** ইনভার্টার (Inverter)। NOT লজিক গেইটের আউটপুট ইনপুটের বিপরীত হয়।
- **Input/Output:** ইনপুট (Input) সংখ্যা ১টি এবং আউটপুট (Output) সংখ্যা ১টি।
- **সূত্র:** NOT লজিক গেইটের ইনপুট A এবং আউটপুট Y হলে, $Y = NOT (A) = \overline{A}$



## বাফার গেইট (Buffer Gate)

- **বাফার গেইট:** যে গেইটের ইনপুট ও আউটপুটের মান একই তাকে বাফার গেইট বলে।
- **গঠন:** দুইটি নট গেইট (NOT Gate)-কে যুক্ত করে বাফার গেইট তৈরি করা হয়।
- **ব্যবহার:** দুর্বল সিগন্যালকে Amplify বা সবল করতে বাফার গেইট ব্যবহার করা হয়।

| Input | Output |
|---|---|
| 0 | 0 |
| 1 | 1 |

## (২) যৌগিক লজিক গেইট (Compound Logic Gates)

- **যৌগিক গেইট:** দুই বা ততোধিক মৌলিক গেইটের সমন্বয়ে যে গেইট তৈরি হয় তাকে যৌগিক গেইট বলে।
- **প্রকারভেদ:** যৌগিক গেইট – ২ প্রকার। যথা:

| নং | যৌগিক গেইট | | গঠন |
|---|---|---|---|
| ১. | সার্বজনীন গেইট | নর গেইট (NOR Gate) | ▪ OR এবং NOT Gate-এর সমন্বয়ে। |
| | | ন্যান্ড গেইট (NAND Gate) | ▪ AND এবং NOT Gate-এর সমন্বয়ে। |
| ২. | বিশেষ গেইট | এক্স-অর গেইট (X-OR Gate) | ▪ OR, AND কিংবা NOT Gate-এর সমন্বয়ে। |
| | | এক্স-নর গেইট (X-NOR Gate) | ▪ X-OR এবং NOT Gate-এর সমন্বয়ে। |

## (১) নর গেইট (NOR Gate)

- **নর গেইট (NOR Gate):** অর গেইট (OR Gate) থেকে নির্গত আউটপুট সংকেতকে নট গেইটের মধ্য দিয়ে প্রবাহিত করার মাধ্যমে যে লজিক গেইট কাজ করে তাকে NOR Gate বলে।
- **NOR Gate** = OR Gate + NOT Gate.
- **সূত্র:** দুই ইনপুটবিশিষ্ট NOR লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = \overline{A + B}$



## (২) ন্যান্ড গেইট (NAND Gate)

- **ন্যান্ড গেইট (NAND Gate):** অ্যান্ড গেইট (AND Gate) থেকে নির্গত আউটপুট সংকেতকে নট গেইটের মধ্য দিয়ে প্রবাহিত করার মাধ্যমে যে লজিক গেইট কাজ করে তাকে NAND Gate বলে।
- NAND Gate = AND Gate + NOT Gate.
- **সূত্র:** দুই ইনপুটবিশিষ্ট NAND লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = \overline{A.B}$



Part-A

### (৩) এক্স-অর গেইট (Exclusive OR Gate. - X-OR Gate)

❖ গঠন: OR, AND কিংবা NOT Gate দিয়ে X-OR Gate তৈরি করা হয়।

❖ সূত্র: দুই ইনপুটবিশিষ্ট X-OR লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = A \oplus B = \overline{A}B + A\overline{B}$

### (৪) এক্স-নর গেইট (Exclusive NOR Gate - X-NOR Gate)

❖ গঠন: X-OR Gate এবং NOT Gate-এর সমন্বয়ে X-NOR Gate তৈরি করা হয়।

❖ সূত্র: দুই ইনপুটবিশিষ্ট X-OR লজিক গেইটের ইনপুট A ও B এবং আউটপুট Y হলে, $Y = \overline{A \oplus B} = \overline{A}\,\overline{B} + AB$

## সত্যক সারণি (Truth Table)

### (১) মৌলিক গেইট

**AND Gate**

| A | B | Y=A.B |
|---|---|---|
| 0 | 0 | 0 |
| 0 | 1 | 0 |
| 1 | 0 | 0 |
| 1 | 1 | 1 |

✓ আউটপুট 0: যেকোনো একটি ইনপুট 0 হলে আউটপুট 0 হয়।
✓ আউটপুট 1: সবগুলো ইনপুট 1 হলে আউটপুট 1 হয়।

**OR Gate**

| A | B | Y=A+B |
|---|---|---|
| 0 | 0 | 0 |
| 0 | 1 | 1 |
| 1 | 0 | 1 |
| 1 | 1 | 1 |

✓ আউটপুট 0: সবগুলো ইনপুট 0 হলে আউটপুট 0 হয়।
✓ আউটপুট 1: যেকোন একটি ইনপুট 1 হলে আউটপুট 1 হয়।

**NOT Gate**

| A | $Y=\overline{A}$ | A | $Y=\overline{A}$ |
|---|---|---|---|
| 0 | 1 | 1 | 0 |

ইনপুট 0 হলে আউটপুট 1 এবং ইনপুট 1 হলে আউটপুট 0 হবে।

### (২) যৌগিক গেইট

**NOR Gate**

| A | B | $Y=\overline{A+B}$ |
|---|---|---|
| 0 | 0 | 1 |
| 0 | 1 | 0 |
| 1 | 0 | 0 |
| 1 | 1 | 0 |

✓ আউটপুট 0: যেকোন একটি ইনপুট 1 হলে আউটপুট 0 হয়।
✓ আউটপুট 1: সবগুলো ইনপুট 0 হলে আউটপুট 1 হয়।

**NAND Gate**

| A | B | $Y=\overline{A.B}$ |
|---|---|---|
| 0 | 0 | 1 |
| 0 | 1 | 1 |
| 1 | 0 | 1 |
| 1 | 1 | 0 |

✓ আউটপুট 0: সবগুলো ইনপুট 1 হলে আউটপুট 0 হয়।
✓ আউটপুট 1: যেকোন একটি ইনপুট 0 হলে আউটপুট 1 হয়।

**X-OR Gate**

| A | B | $Y = A \oplus B$ |
|---|---|---|
| 0 | 0 | 0 |
| 0 | 1 | 1 |
| 1 | 0 | 1 |
| 1 | 1 | 0 |

✓ আউটপুট 1: ইনপুটে বিজোড় সংখ্যক 1 হলে আউটপুট 1 হয়।
✓ আউটপুট 1: 2 ইনপুটবিশিষ্ট Gate'র ক্ষেত্রে ইনপুট যদি অসমান হয় তাহলে আউটপুট 1 হয়।

**X-NOR Gate**

| A | B | $Y = \overline{A \oplus B}$ |
|---|---|---|
| 0 | 0 | 1 |
| 0 | 1 | 0 |
| 1 | 0 | 0 |
| 1 | 1 | 1 |

✓ আউটপুট 0: ইনপুটে বিজোড় সংখ্যক 1 হলে আউটপুট 0 হয়।
✓ আউটপুট ১: ২ ইনপুট বিশিষ্ট Gate'র ক্ষেত্রে ইনপুট ২টি সমান হলে আউটপুট ১ হয়।

## Technique

### যেকোনো সংখ্যক ইনপুট বিশিষ্ট Logic Gate-এর ক্ষেত্রে

| Input | Output | |
|---|---|---|
| | 0 (Zero) | 1 (One) |
| সবগুলো ইনপুট 0 হলে | OR Gate, AND Gate, X-OR Gate | NOR Gate, NAND Gate, X-NOR Gate |
| সবগুলো ইনপুট 1 হলে | NOR Gate, NAND Gate | OR Gate, AND Gate |

**সহজে মনে রাখার কৌশল:** যে গেইটের নামের ক্ষেত্রে শুরুতে N থাকবে (যেমন: NOR Gate, NAND Gate) তাদের সবগুলো ইনপুট 0 হলে আউটপুট 1 এবং সবগুলো ইনপুট 1 হলে আউটপুট 0 হবে। **ব্যতিক্রম:** বিশেষ গেইট (X-OR Gate, X-NOR Gate)-এর সবগুলো ইনপুট 0-এর ক্ষেত্রে প্রযোজ্য হবে; সবগুলো ইনপুট 1 এর ক্ষেত্রে প্রযোজ্য নয়।

| | | |
|---|---|---|
| কোনো একটি ইনপুট 1 হলে | NOR Gate | OR Gate |
| কোনো একটি ইনপুট 0 হলে | AND Gate | NAND Gate |

### দুই ইনপুটবিশিষ্ট বিশেষ গেইট

| | | |
|---|---|---|
| বিজোড় সংখ্যক ইনপুট 1 হলে | X-NOR Gate | X-OR Gate |

### Point Out

- **X-OR Gate:** 2 ইনপুট বিশিষ্ট লজিক গেইটের ক্ষেত্রে সবগুলো ইনপুট 1 অর্থাৎ, ইনপুটে 1-এর সংখ্যা 2টি (জোড় সংখ্যা) ফলে আউটপুট 0 হবে। কিন্তু, 3 ইনপুট বিশিষ্ট লজিক গেইটের ক্ষেত্রে সবগুলো ইনপুট 1 অর্থাৎ ইনপুটে 1-এর সংখ্যা 3টি (বিজোড় সংখ্যা) ফলে আউটপুট 1 হবে।
- **X-NOR Gate:** 2 ইনপুট বিশিষ্ট লজিক গেইটের ক্ষেত্রে সবগুলো ইনপুট 1 অর্থাৎ, ইনপুটে 1-এর সংখ্যা - 2টি (জোড় সংখ্যা) ফলে আউটপুট 1 হবে। কিন্তু, 3 ইনপুট বিশিষ্ট লজিক গেইটের ক্ষেত্রে সবগুলো ইনপুট 1 অর্থাৎ ইনপুটে 1-এর সংখ্যা হবে 3টি (বিজোড় সংখ্যা) ফলে আউটপুট 0 হবে।

| A | B | F |
|---|---|---|
| 0 | 0 | 1 |
| 0 | 1 | 0 |
| 1 | 0 | 0 |
| 1 | 1 | 1 |

**2-input XNOR**

| A | B | C | F |
|---|---|---|---|
| 0 | 0 | 0 | 1 |
| 0 | 0 | 1 | 0 |
| 0 | 1 | 0 | 0 |
| 0 | 1 | 1 | 1 |
| 1 | 0 | 0 | 0 |
| 1 | 0 | 1 | 1 |
| 1 | 1 | 0 | 1 |
| 1 | 1 | 1 | 0 |

**3-input XNOR**

| A | B | F |
|---|---|---|
| 0 | 0 | 0 |
| 0 | 1 | 1 |
| 1 | 0 | 1 |
| 1 | 1 | 0 |

**2-input XOR**

| A | B | C | F |
|---|---|---|---|
| 0 | 0 | 0 | 0 |
| 0 | 0 | 1 | 1 |
| 0 | 1 | 0 | 1 |
| 0 | 1 | 1 | 0 |
| 1 | 0 | 0 | 1 |
| 1 | 0 | 1 | 0 |
| 1 | 1 | 0 | 0 |
| 1 | 1 | 1 | 1 |

**3-input XOR**

Part-A

## সর্বজনীন গেইট (Universal Gate)

❖ যে সকল গেইটের সাহায্যে মৌলিক গেইট (যেমন: OR, AND, NOT Gate)-সহ বিশেষ গেইট (যেমন: X-OR, X-NOR Gate) বাস্তবায়ন করা যায় তাকে সর্বজনীন গেইট বলে। **যেমন:** NOR Gate, NAND Gate. কারণ, NOR এবং NAND Gate দিয়ে সকল ধরনের গেইট (যেমন: OR, AND, NOT, X-OR, X-NOR Gate) বাস্তবায়ন করা যায়। যেমন:

| নং. | যে গেইট বাস্তবায়ন করা হবে | সর্বনিম্ন যতগুলো গেইট প্রয়োজন | |
|---|---|---|---|
| | | NOR Gate | NAND Gate |
| 1. | NOT Gate (নট গেইট) | ১টি | ১টি |
| 2. | OR Gate (অর গেইট) | ২টি | ৩টি |
| 3. | AND Gate (অ্যান্ড গেইট) | ৩টি | ২টি |
| 4. | NOR Gate (নর গেইট) | ----------- | ৪টি |
| 5. | NAND Gate (ন্যান্ড গেইট) | ৪টি | ----------- |
| 6. | XOR Gate (এক্স-অর গেইট) | ৬টি | ৫টি |
| 7. | XNOR Gate (এক্স-নর গেইট) | ৪টি | ৫টি |

**মৌলিক গেইট দ্বারা বিশেষ গেইটের বাস্তবায়ন**

| নং. | যে গেইট বাস্তবায়ন করা হবে | যতগুলো মৌলিক গেইট প্রয়োজন | | | |
|---|---|---|---|---|---|
| | | OR Gate | AND Gate | NOT Gate | মোট Gate সংখ্যা |
| 1. | XOR Gate | ১টি | ২টি | ২টি | ৫টি |
| 2. | XNOR Gate | ২টি | ১টি | ১টি | ৪টি |

## পরিচ্ছেদ ০৪ ✓বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. নিচের কোনটি Universal Gate –** [সাধারণ বীমা কর্পোরেশন (উচ্চমান সহকারী): ২৩]
A. AND B. OR
C. NAND D. NOT Ⓒ

**2. নিচের কোন লজিক গেইটের শুধুমাত্র ১টি ইনপুট ও ১টি আউটপুট থাকে?** [LGED (সাঁটলিপিকার কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]
A. AND B. OR
C. NOT D. NAND Ⓒ

**3. কোন গেইটের দুইটি ইনপুট সমান না হলে আউটপুট ১ হয়, অন্যথায় আউটপুট ০ হয়?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (MMA): ২২]
A. AND B. NOR
C. EX-OR D. OR Ⓒ

**4. AND গেইটে A ও B এর মান 0 হলে আউটপুট কত?** [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
A. 0 B. 1
C. 10 D. 01 Ⓐ

**5. কম্পিউটার যুক্তি বর্তনী অংশের সাধারণ গেটগুলোর নাম -** [পরিকল্পনা মন্ত্রণালয় ডেটা প্রসেসিং অপারেটর 02]
A. AND এবং OR B. AND, OR এবং NOT
C. NAND এবং NOR D. XOR এবং XNOR Ⓑ

**6. দুই ইনপুটবিশিষ্ট অর (OR) গেইটের আউটপুট শূন্য হয় যখন.... হয়।** [গণমাধ্যম ইনস্টিটিউট সহকারী পরিচালক (টেলিভিশন ও বেতার প্রকৌশলী প্রশিক্ষণ) 01]
A. উভয় ইনপুট শূন্য
B. যে কোনো একটি ইনপুট শূন্য
C. উভয় ইনপুট '1'
D. যে কোনো একটি ইনপুট '1' Ⓐ

**7. একটি লজিক গেইটের আউটপুট (1) হয় যখন এর সব ইনপুট (0) থাকে এই গেইটটি-** [রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]
A. NAND B. NOR
C. OR D. AND Ⓐ,Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which gate is Universal?** [BREB (Asst. Engg.):21]
   A. AND  B. OR
   C. both  D. None  Ⓓ
2. **Find from the following which is a single integrated circuit-** [PKB (Officer): 21]
   A. CPU  B. RAM
   C. gate  D. chip  Ⓒ
3. **An OR gate can be imagined as -** [SPCL (AM): 21]
   A. Switches connected in series
   B. MOS connected in series
   C. Switches connected in parallel
   D. Amplifier connected between two adder  Ⓒ
4. **Which one is not correct?** [BREB (Asst. Engg.):21]
   A. A + 0 = A  B. A . 1 = A
   C. A + A′ = 1  D. A . A′ = 1  Ⓓ
5. **Which input values will cause an AND logic gate to produce a HIGH output?** [PKB (Officer Cash): 21]
   A. At least one input is HIGH
   B. At least one input is LOW
   C. All inputs are HIGH
   D. All inputs are LOW  Ⓒ
6. **The simplified form of the Boolean expression (A+B+AB)(A+C) is-** [Asst. Engineer (IT): 21]
   A. A + B + C  B. AB + BC
   C. A + BC  D. AC + B  Ⓒ
7. **According to Boolean algebra the value of (A + AB).(B+AB) is** [Sonali Bank AE (IT) 16]
   A. A  B. B
   C. AB  D. I  Ⓒ
8. **The logic gate NOT has** [Agrani Bank (SO) 11]
   A. output 1 if any input is 1
   B. output 1 if all inputs are 1
   C. output 0 if any input is 1
   D. one input and one output  Ⓓ
9. **What kind of mathematics does a computer used in operation?** [Rajshahi Krishi Unnayan Bank Officer 11; Sonali, Janata and Agrani Bank Cash Officer 08]
   A. Binary  B. Decimal
   C. Boolean  D. Geometry  Ⓒ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নোত্তর

1. $\overline{(\overline{A} + \overline{B}) + \overline{AB}}$ **এর সরলীকৃত মান কত?** [GST (গ ইউনিট): ২১]
   A. AB  B. A + B
   C. 1  D. 0  Ⓐ
2. **Boolean Algebra-এর ক্ষেত্রে কোনটি সঠিক?** [GST (ব ইউনিট): ২১]
   A. A+A=1  B. A+A=0
   C. A+1= A  D. A+0=A  Ⓓ
3. **বুলিয়ান বীজগণিতে বার (-) inverter চিহ্ন কি নির্দেশ করে?** [রাবি (বি ইউনিট): 21]
   A. AND অপারেশন  B. OR অপারেশন
   C. NOT অপারেশন  D. কোনোটিই নয়  Ⓒ
4. **নিচের সত্যক সারণী কোন গেটকে প্রতিনিধিত্ব করে?** [কুবি A ইউনিট 17-18]

| ইনপুট | | আউটপুট |
|---|---|---|
| X | Y | Z |
| 0 | 0 | 0 |
| 0 | 1 | 1 |
| 1 | 0 | 1 |
| 1 | 1 | 0 |

   A. AND  B. OR
   C. XOR  D. NAND  Ⓒ
5. **কোন গেইটি মৌলিক গেট নয়?** [মভাবিপ্রবি B ইউনিট]
   A. OR  B. AND
   C. XOR  D. NOT  Ⓒ
6. **কোন গেইটের যেকোনো একটি ইনপুট 1 হলেই আউটপুট 1 হয়?** [জাককানবইবি 'বি' ইউনিট 17-18]
   A. AND  B. NOT
   C. X-OR  D. OR  Ⓓ
7. **ডি-মরগানের উপপাদ্য কোনটি?** [চবি A ইউনিট: 17-18]
   A. $A \oplus B = \overline{A}.B + A\overline{B}$
   B. $\overline{A.B} = \overline{A} + \overline{B}$
   C. $A \oplus B = \overline{A.B} + \overline{A}.\overline{B}$
   D. A+AB=A  Ⓑ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নোত্তর

1. **নিচের কোনটি সর্বজনীন গেইট (Universal Logic Gate)?** [চবি A ইউনিট 17-18/ICB (AP) 17/Sonali Bank AP 16]
   A. AND এবং OR  B. AND, OR এবং NOT
   C. NAND এবং NOR  D. XOR এবংXNOR  Ⓒ

পরিচ্ছেদ ০৫

# ইলেকট্রনিক সার্কিট

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

## BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Distinguish between asynchronous and synchronous counters. [২৭তম বিসিএস]

## এনকোডার (Encoder)

❖ এক ধরনের সমবায় ডিজিটাল (Digital)/লজিক (Logic) সার্কিট, যা অ্যানালগ সিগন্যাল (যেমন: মানুষের ভাষা)-কে ডিজিটাল সিগন্যালে (যেমন: কম্পিউটারের ভাষায়) রূপান্তর করে তাকে এনকোডার বলে।

❖ The process of converting data or information into a form which is readily available for processing.

❖ **এনকোডারের ব্যবহার:**

✓ **কোড (Code) রূপান্তর:** Alphaneumeric বর্ণকে BCD, ASCII, Unicode-এ পরিণত করে।

✓ **ইনপুট ডিভাইস:** বিভিন্ন ধরনের ইনপুট ডিভাইসে (যেমন: কী-বোর্ড, সাউন্ড, টেলিফোন সেটে) ব্যবহার করা হয়।

✓ মাইক্রোপ্রসেসরের IRQ (Interupt Request Line) কন্ট্রোল করতে; রোবট কন্ট্রোল (Control) করতে ব্যবহৃত হয়।

## ডিকোডার (Decoder)

❖ এক ধরনের সমবায় ডিজিটাল (Digital)/লজিক (Logic) সার্কিট, যা ডিজিটাল সিগন্যাল (যেমন: কম্পিউটারের ভাষা)-কে অ্যানালগ সিগন্যালে (যেমন: মানুষের ভাষায়) রূপান্তর করে তাকে ডিকোডার বলে। **ডিকোডার (Decoder)-এর ব্যবহার:**

✓ **কোড (Code) রূপান্তর:** ASCII, EBCDIC কোডকে Alphaneumeric বর্ণে পরিণত করে।

✓ **সংখ্যা পদ্ধতির রূপান্তর:** বাইনারি সংখ্যাসহ বিভিন্ন কোডের ভাষায় লিখিত সংখ্যাকে সমতুল্য দশমিক সংখ্যায় রূপান্তর করে।

✓ **কম্পিউটার অঙ্গসংগঠন:** Control Unit (CU)-এর বিভিন্ন নির্দেশ প্রদানে, Memory Address, Counter-এর বাইনারি সংখ্যা ডিকোড করতে ডিকোডার ব্যবহার করা হয়।

### এনকোডার ও ডিকোডার-এর ইনপুট ও আউটপুটের মধ্যকার পার্থক্য

| ক্ষেত্র | এনকোডার | ডিকোডার |
|---|---|---|
| ইনপুট/ আউটপুট | ইনপুট সংখ্যা $2^n$ এবং আউটপুট সংখ্যা n. **যেমন:** ইনপুট $16=2^4$টি হলে আউটপুট 4টি হবে। | ইনপুট সংখ্যা n এবং আউটপুট সংখ্যা $2^n$. **যেমন:** ইনপুট 4 টি হলে আউটপুট $2^4=16$টি হবে। |
| বাইনারি বিট | যেকোনো মুহূর্তে একটিমাত্র ইনপুট 1 হয় এবং বাকি সবগুলো ইনপুট 0 হয়। | যেকোনো মুহূর্তে একটিমাত্র আউটপুট 1 (ইনপুটগুলোর মানের উপর নির্ভর করে) হয় এবং বাকি সবগুলো আউটপুট 0 হয়। |

## রেজিস্টার (Register)

❖ এক ধরনের মেমোরি ডিভাইস যা অস্থায়ীভাবে কতগুলো বিটকে ধারণ বা সংরক্ষণ করে।

❖ **গঠন:** একগুচ্ছ ফ্লিপ-ফ্লপ (Flip-flop) সার্কিট দ্বারা তৈরি। **পরিচালনা করা হয়:** ক্লক পালস দ্বারা।

❖ **ফ্লিপ-ফ্লপের সংখ্যা:** n বিট রেজিস্টারে n সংখ্যক ফ্লিপ-ফ্লপ থাকে এবং n বিট বাইনারি তথ্য সংরক্ষণ করে।

❖ **যে ধরনের ডেটা সংরক্ষণ করে:** ডেটা প্রসেস হওয়ার পূর্বে রেজিস্টারে অস্থায়ীভাবে সংরক্ষিত হয়। **ব্যবহার:**

✓ অস্থায়ীভাবে ডেটা সঞ্চয় করতে

✓ Cache Memory'র বিকল্প হিসেবে

✓ প্রিন্টার এবং কী-বোর্ডের বাফার হিসেবে কাজ করে

✓ ক্যালকুলেটর এবং ডিজিটাল ঘড়িতে

### রেজিস্টার (Register)-এর প্রকারভেদ

❖ **কাজের প্রকৃতি অনুসারে:** রেজিস্টার ৩ প্রকার। যথা:

✓ **সাধারণ রেজিস্টার:** সাধারণ তথ্য সংরক্ষণ করে।

✓ **বিশেষ রেজিস্টার:** বিশেষ কোনো Instruction-এর জন্য Primary Memory হিসেবে ব্যবহার হয়।

✓ **অ্যাকিউমুলেটর (Accumulator):** ALU'র গাণিতিক অপারেশন সাময়িকভাবে সংরক্ষণ করে।

Part- A

❖ **গঠন অনুসারে:** রেজিস্টার – ২ প্রকার। যথা:

✓ **শিফট রেজিস্টার:** Serial Register যা বাইনারি ডেটাকে ১ বিট (ডানে, বামে বা উভয়দিকে) সরাতে ব্যবহার করা হয়।

✓ **বাফার রেজিস্টার:** Parallel Register যা অস্থায়ীভাবে ডেটা সংরক্ষণের জন্য ব্যবহার করা হয়।

## ফ্লিপ-ফ্লপ (Flip-Flop)

❖ **অপর নাম:** ল্যাচ, বাইস্ট্যাবল মাল্টিবাইব্রেটর। মেমোরিতে যে ডেটাকে ইনপুট করা হয় তাকে ফ্লিপ বলা হয় এবং মেমোরি থেকে যে ডেটাকে আউটপুট হিসেবে পাওয়া যায় তাকে ফ্লপ বলে।

❖ **ফ্লিপ-ফ্লপ:** এক ধরনের মেমোরি উপাদান এবং মেমোরি ডিভাইসের ক্ষুদ্রতম একক।

❖ **ফ্লিপ-ফ্লপের ইনপুট/আউটপুট সংখ্যা:** ২টি। একটি ফ্লিপফ্লপ ১টি বাইনারি বিট (0, 1) সংরক্ষণ করে।

❖ **ব্যবহার:** ডেটা ট্রান্সফারে ব্যবহৃত হয়। মেমোরি উপাদান, কাউন্টার এবং রেজিস্টার হিসেবেও ব্যবহৃত হয়।

❖ **ফ্লিপ-ফ্লিপে লজিক গেইট:** ১টি ফ্লিপফ্লপ NAND Gate, NOR Gate দ্বারা তৈরি করা হয়। কোনো ফ্লিপ-ফ্লপে একসাথে ২টি NAND Gate বা ২টি NOR Gate কিংবা এদের সমন্বয়ে তৈরি করা হয়। ১টি ফ্লিপ-ফ্লপে দুইয়ের অধিক লজিক গেইট থাকে না। ফ্লিপফ্লপ বিভিন্ন গাণিতিক অপারেশন করে তথ্য সংরক্ষণ করে এবং গাণিতিক অপারেশনটি লজিক গেইটের মাধ্যমে করে।

## অ্যাডার (Adder)

❖ **অ্যাডার (Adder):** Digital Electronics-এ যে সমবায় সার্কিট দ্বারা যোগের কাজ করা হয় তাকে অ্যাডার বলে।

❖ **অবস্থান:** প্রসেসর (Processor)-এর মধ্যে। অ্যাডার (Adder) – ২ প্রকার। যথা:

✓ Half Adder (অর্ধযোগের বর্তনী) এবং

✓ Full Adder (পূর্ণযোগের বর্তনী)।

| ক্ষেত্র | Half Adder (অর্ধযোগের বর্তনী) | Full Adder (পূর্ণযোগের বর্তনী) |
|---|---|---|
| সংজ্ঞা | যে অ্যাডার ২টি বিট যোগ করে যোগফল (Sum) এবং হাতে থাকা সংখ্যা বা ক্যারি (Carry) বের করতে পারে তাকে হাফ অ্যাডার (Half Adder) বলে। | যে অ্যাডার একটি ক্যারি (Carry) এবং ২টি সংখ্যা বিটসহ মোট তিনটি বিট যোগ করে যোগফল ও হাতে থাকা সংখ্যা বের করে তাকে ফুল অ্যাডার (Full Adder) বলে। |
| গঠন | ১টি X-OR Gate (Sum-এর জন্য) এবং ১টি AND Gate (Carry'র জন্য)-এর সমন্বয়ে তৈরি করা হয়। | ২টি হাফ অ্যাডার (Half Adder) এবং ১টি OR Gate-এর সমন্বয়ে তৈরি করা হয়। |
| মূল পার্থক্য | কোনো যোগের সময় ক্যারি উৎপন্ন হলে তা পরের দুটি যোগফলের সাথে যোগ করা যায় না। | ২টি বিটের যোগফলের সাথে পূর্বের উৎপন্ন ক্যারি (Carry) যোগ করা যায়। |
| ব্যবহার | যোগফল এবং ক্যারি (Carry) বের করতে ব্যবহৃত হয়। | Carry-সহ অপর ২টি সংখ্যা বিট যোগ করতে ব্যবহৃত হয়। |

### বাইনারি অ্যাডার (Binary Adder)

❖ **বাইনারি অ্যাডার (Binary Adder):** দুটি বাইনারি বিট যোগ করতে যে অ্যাডার ব্যবহার করা হয় তাকে বাইনারি অ্যাডার বলে।

❖ **যোগের ধরন:** n বিটের দুটি বাইনারি সংখ্যা – ২ ভাবে যোগ করা যায়। যথা:

| নং | বাইনারি অ্যাডার | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| ১. | প্যারালাল বাইনারি অ্যাডার (Parallel Binary Adder) | ▪ **অ্যাডার (Adder) সংখ্যা:** n টি (হাফ অ্যাডার: ১টি এবং ফুল অ্যাডার: n-1 টি)।<br>▪ সর্বডানের সংখ্যার কোনো ক্যারি থাকে না, তাই ১টি হাফ অ্যাডার ব্যবহার করা হয়। |
| ২. | সিরিয়াল বাইনারি অ্যাডার (Serial Binary Adder) | ▪ **যোগের ধরন:** বিট বাই বিট যোগ করে।<br>▪ **গঠন:** ১টি ফ্লিপ-ফ্লপ (Flip-Flop) এবং ১টি ফুল অ্যাডার (Full Adder) সমন্বয়ে তৈরি। |

Part-A

## কাউন্টার (Counter)

- ❖ একটি Sequential ইলেকট্রনিক সার্কিট যা ইনপুটের পালস সংখ্যা গণনা করে এবং গণনার ফলাফল বাইনারিতে প্রকাশ করে।
- ❖ **ক্লক পালস (Clock Pulse):** এক ধরনের সিগন্যাল বা ভোল্টেজের উপস্থিতি নির্ণায়ক, যা একটি নির্দিষ্ট সময় যে অবস্থায় থাকে পরবর্তী নির্দিষ্ট সময় তার বিপরীত অবস্থায় থাকবে।
- ❖ **সার্কিট ডিজাইন:** কাউন্টারের সার্কিট ডিজাইনের মাধ্যমে বিভিন্ন যুক্তিমূলক (Logical) কাজ করা হয়।
- ❖ **গঠন:** ফ্লিপ-ফ্লপ (Flip-flop) সার্কিট দ্বারা তৈরি করা হয়। **যেসব কাজে কাউন্টার ব্যবহার করা হয় –**
  - ✓ টাইমিং সিগন্যাল প্রদানের কাজে, ইভেন্ট গণনার কাজে
  - ✓ ডিজিটাল ডিভাইসে (যেমন: ডিজিটাল ঘড়ি, কম্পিউটারে), ফ্রিকোয়েন্সির কাউন্টার তৈরিতে
  - ✓ এনালগ (Analog) সিগন্যালকে ডিজিটাল (Digital) সিগন্যালে রূপান্তরের কাজে ব্যবহার করা হয়।
- ❖ **প্রকারভেদ:** ইনপুট ক্লক পালসের উপর ভিত্তি করে কাউন্টার প্রধানত – ২ প্রকার। যথা:

| নং | কাউন্টার (Counter) | ফ্লিপ-ফ্লপ | উদাহরণ |
|---|---|---|---|
| 1. | Synchronous Counter | J-K Type | Ring Counter, MOD-10 Counter, Switchential Counter. |
| 2. | ASynchronous Counter | Toggle (T Type) | Ripple Counter. |

- ❖ **উল্লেখ্য,** D-Type ফ্লিপ-ফ্লপ দিয়ে বাফার রেজিস্টার (Buffer Register) তৈরি করা হয়।

### কাউন্টার সিকুয়েন্স (Counter Sequence)

- ❖ **বাইনারি কাউন্টার:** যে কাউন্টার বাইনারি সিকুয়েন্স (সবচেয়ে সহজ ও সরল সিকুয়েন্স) অনুসরণ করে তাকে বাইনারি কাউন্টার বলে।
- ❖ **মডিউলাস (Modulus):** কাউন্টার সর্বাধিক যতগুলো সংখ্যা গণনা করতে পারে তাকে মডিউলাস বা মোড নাম্বার বলে।
- ❖ বাইনারি কাউন্টারের ক্ষেত্রে n কোনো একটি সংখ্যা হলে -

| | |
|---|---|
| **বিট সংখ্যা:** n টি | **ফ্লিপ-ফ্লপ সংখ্যা:** n টি |
| **মডিউলাস (Modulus) সংখ্যা:** $2^n$ টি | **গণনার সিকুয়েন্স:** 0 থেকে $(2^n - 1)$ টি |

- ❖ **উদাহরণ:** বাইনারি কাউন্টারে বিট সংখ্যা 2 হলে, ফ্লিপ-ফ্লপ সংখ্যা 2টি, মডিউলাস সংখ্যা $2^2 = 4$ টি এবং $2^2 - 1 = 4 - 1 = 3$ অর্থাৎ, 0 থেকে 3 পর্যন্ত গণনার সিকুয়েন্স অনুসরণ করতে পারবে।

## Remove Confusion

❑ **প্রশ্ন: ফ্লিপ-ফ্লপ এবং NOT Gate-এর ইনপুট-আউটপুটের মধ্যকার পার্থক্য কি?**

❑ **উত্তর:** ১টি Not Gate-এর একটি আউটপুট থাকে এবং আউটপুট ইনপুটের বিপরীত হয়। **যেমন:** ইনপুট 0 হলে আউটপুট 1 হবে। ১টি ফ্লিপ-ফ্লপের ২টি আউটপুট থাকে এবং একটি আউটপুট অপর একটি আউটপুটের বিপরীত হয়। **যেমন:** একটি আউটপুট 0 হলে অপর একটি আউটপুট 1 হবে।

❑ **প্রশ্ন: বাইনারি যোগ এবং বুলিয়ান যোগের মধ্যকার পার্থক্য কি?**

❑ **উত্তর: বুলিয়ান যোগের ক্ষেত্রে,** 1 + 1 = 1 (কোনো ক্যারি থাকে না)। সাধারণত কোনো ডিজিটাল/লজিক সার্কিট বুলিয়ান যোগের ভিত্তিতে যোগের কাজ করে। যেমন: OR Gate যা বুলিয়ান যোগ পদ্ধতিতে কাজ করে।

**বাইনারি যোগ বা সাধারণ যোগের ক্ষেত্রে,** 1 + 1 = 10 (অর্থাৎ, 0 হবে এবং ক্যারি 1 থাকবে)। কম্পিউটার বাইনারি যোগের মাধ্যমে যোগের কাজ সম্পন্ন করে।

Part- A

## পরিচ্ছেদ ০৫ — বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. কম্পিউটারের ডাটা প্রসেসিং শেষে আউটপুটের কোন পদ্ধতি ব্যবহার করা হয়? [MRA (সহকারী পরিচালক): ২৩]
A. এনকোডিং B. ডিকোডিং
C. এনকোডার D. ডিকোডার (B)

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. How much data a flip flop can store? [Janata Bank Officer (IT): 20]
A. 4 bit data B. 1 bit data
C. 2 bit data D. 3 bit data (B)

2. Register Circuit is not used in? [Sonali Bank- 16]
A. digital clocks B. computers
C. RAM D. amplifier (D)

3. The transformation of a message into an encoded form is known as [Sonali Bank AP: 16]
A. Memories B. Encoding
C. Decoding D. None of the above (B)

4. Computer technolgy is based on - [IFIC Bank PO 96]
A. Switching on or off of electric current
B. Mechanical addition and subtraction
C. IC chips
D. Liquid crystal display (A)

### বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. যে সিকুয়েন্সিয়াল সার্কিট ইনপুট পালসের সংখ্যা গণনা করতে পারে তাকে কী বলে? [GST (গ ইউনিট): ২১]
A. রেজিস্টার B. শিফট রেজিস্টার
C. অ্যাডার D. কাউন্টার (D)

2. কোনটি এসিনক্রোনাস কাউন্টার? [GST (ক ইউনিট): ২১]
A. রিং কাউন্টার B. MOD-10 কাউন্টার
C. রিপল কাউন্টার D. সবগুলো (C)

3. কোন ডিজিটাল সার্কিটের ইনপুট এবং আউটপুট সংখ্যা সমান? [GST (খ ইউনিট): ২১]
A. হাফ এডার B. ফুল এডার
C. এনকোডার D. কাউন্টার (A)

4. একটি ডিজিটাল সিস্টেমে বেসিক স্টোরেজ উপাদান কোনটি? [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. Flip-flop B. Counter
C. Multipiexer D. Encoder (A)

## অধ্যায়-০৪ — অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ – পঞ্চম পরিচ্ছেদ)

1. যৌগিক গেইট কোনটি?
A. AND B. OR
C. NAND D. NOT

2. ডিজিটাল ইলেকট্রনিক্সের ভিত্তি -
A. বুলিয়ান এলজেবরা B. বাইনারি
C. অক্ট্যাল D. ডেসিম্যাল

3. সার্কিটে পরিপূরকের জন্য কোন গেইট ব্যবহার করা হয়-
A. AND গেইট B. OR গেইট
C. NOT গেইট D. NO গেইট

4. বুলিয়ান অ্যালজেবরায় কয়টি প্রক্রিয়া করা হয়?
A. একটি B. দুটি
C. তিনটি D. অসংখ্য

5. Inverter হিসেবে কাজ করে কোনটি?
A. AND B. NAND
C. NOR D. NOT

6. কোন গেইটের ইনপুটে ১ হলে আউটপুট ০ হয়?
A. XNOR B. NOT
C. XOR D. OR

7. হেক্সাডেসিম্যাল সংখ্যা প্রকাশ করার জন্য কয়টি ইংরেজি অক্ষর ব্যবহৃত হয়?
A. 2 টি B. 6 টি
C. 16 টি D. 16 টি

8. $(157)_{10}$ এর বাইনারি সংখ্যা কত?
A. 10011101 B. 11000011
C. 10111001 D. 10010111

9. $101110111_2 = X_8$ হলে X-এর মান কত?
A. 567 B. 657
C. 765 D. 801

10. দশমিক 3 কে বিসিডি কোডিং-এ লেখা হয়-
A. 0 B. 010
C. 0111 D. 0011

**Answer**

| 1. C | 2. B | 3. C | 4. C | 5. D | 6. B | 7. B | 8. A | 9. A | 10. D |
|---|---|---|---|---|---|---|---|---|---|

11. দৈনন্দিন হিসাব-নিকাশে কোন সংখ্যা পদ্ধতি ব্যবহৃত হয়-
A. দশমিক সংখ্যা B. বাইনারি সংখ্যা
C. অক্টাল সংখ্যা D. হেক্সাডেসিম্যাল সংখ্যা

12. $(266)_{16}$ এর সমতুল্য দশমিক সংখ্যা কত?
A. 614 B. 416
C. 641 D. 662

13. কোন গেইটে একটি ইনপুট ও একটি আউটপুট থাকে?
A. OR B. AND
C. NOT D. NAND

14. 110100 বাইনারি সংখ্যা 1 এর পরিপূরক-
A. 110101 B. 001101
C. 001011 D. 110111

15. $+7_{10}$ এর 2-এর পরিপূরক কত?
A. $1101_2$ B. $1001_2$
C. $1111_2$ D. $1000_2$

16. OR Gate-এ যেকোনো একটি ইনপুট 1-হলে আউটপুট হবে-
A. 0 B. 10
C. 1 D. 11

17. কোন গেইটের যেকোনো একটি ইনপুট ১ হলেই আউটপুট ১ হয়?
A. AND B. NOT
C. XOR D. OR

18. একটি বাইনারি এনকোডারের ইনপুটে ৮টি লাইন থাকলে আউটপুটে কতটি লাইন থাকবে?
A. 1 B. 2
C. 3 D. 4

19. বিসিডি কোডে লেখা 01001001 এর দশমিক মান-
A. 3 B. 30
C. 49 D. 94

20. কোন কোডের সাথে মিল রেখে EBCDIC কোডটি তৈরি করা হয়?
A. Unicode B. BCD
C. ASCII D. কোনটিই নয়

21. ASCII তে কতটি বর্ণমালা সংখ্যা কিংবা যতিচিহ্ন থাকে?
A. 2 টি B. 128 টি
C. 256 টি D. 512 টি

22. নিচের কোনটি তৈরিতে ডিকোডার ব্যবহার করা হয়?
A. কন্ট্রোল ইউনিট B. হাফ অ্যাডার
C. রেজিস্টার D. ফ্লিপ-ফ্লপ

23. পৃথিবীর সকল ভাষাকে কোন কোডভুক্ত করা হয়েছে?
A. BCD B. ASCII
C. UNICODE D. EBCDIC

24. ২-এর পরিপূরক নির্ণয়ের সূত্র কোনটি?
A. ১ এর পরিপূরক + ১
B. ১ এর পরিপূরক - ১
C. ১ এর পরিপূরক + সংখ্যাটির সমকক্ষ বাইনারি
D. ১ এর পরিপূরক + ১০

25. AND গেইটে আউটপুটে ১ পেতে হলে-
A. সবগুলো ইনপুট ০ হবে
B. যেকোন একটি ইপুট ০ হবে
C. সবগুলো ইনপুট ১ হবে
D. সবগুলো আউটপুট ১ হবে

26. $(3560)_{10}$ এর অক্টাল সংখ্যা = কত?
A. 6750 B. 7650
C. 6530 D. 10356

27. $(605)_8$ এর সমতুল্য বাইনারি সংখ্যা কত?
A. 110000 B. 110000101
C. 111000101 D. 110111000

28. BCD-এর পূর্ণরূপ-
A. Binary Coded Decimal
B. Bar Coded Decimal
C. Best Coded Decimal
D. Binary Compact Disc

29. মৌলিক গেইট কয়টি?
A. ১টি B. ২টি C. ৩টি D. ৪টি

30. বাইনারি সংখ্যা 1111-এর দশমিক মান কোনটি?
A. 14 B. 15
C. 16 D. 17

31. XOR গেটে ইনপুট দুটি একই হলে আউটপুট কত হবে?
A. 10 B. 11
C. 1 D. 0

32. কোন কোডের মাধ্যমে দশমিক সংখ্যার প্রতিটি অংককে সমতুল্য বাইনারি সংখ্যায় প্রকাশ করা যায়?
A. ESCII B. EBCDIC
C. BCD D. ASCII

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 11. A | 12. A | 13. C | 14. C | 15. B | 16. C | 17. D | 18. C | 19. C | 20. B | 21. B |
| 22. A | 23. C | 24. A | 25. C | 26. A | 27. B | 28. A | 29. C | 30. B | 31. D | 32. C |

Part- A

33. OR এবং NOT গেইট মিলে কোন গেইট হয়?
A. NOR B. NAND
C. OR D. XOR

34. কোন ধরনের সার্কিটে ইনপুটকৃত মান সংরক্ষণ করা যায়?
A. ফ্লিপ B. ফ্লপ
C. ফ্লপি D. ফ্লিপ-ফ্লপ

35. ইউনিকোডের উদ্দেশ্য কি?
A. বিশ্বের সকল ভাষাকে কম্পিউটারে কোডভুক্ত করা
B. মাল্টিমিডিয়াতে প্রয়োগ করা
C. প্রসেসর তৈরি করা
D. শুধুমাত্র বাংলা ভাষাকে কোডভুক্ত করা

36. একটি n বিট রেজিস্টারে কত সংখ্যক ফ্লিপ-ফ্লপ থাকে?
A. 1টি B. 2টি
C. 10 টি D. n সংখ্যক

37. শুধুমাত্র দশমিক সংখ্যার কোড কোনটি?
A. ASCII B. EBCDIC
C. Unicode D. BCD

38. আউটপুটে 1 পাওয়ার জন্য সব ইনপুট 1 থাকতে হয় কোন গেইটে?
A. AND B. NAND
C. OR D. NOT

39. পজিশনাল সংখ্যা পদ্ধতিতে কোনটি সত্য নয়?
A. মৌলিক চিহ্ন নির্ভরতা B. সর্বজনীনতা
C. জটিল গাণিতিক কাজ
D. ভিত্তিহীন

40. বৃহত্তম অক্টাল অঙ্ক-
A. 1 B. 7
C. 8 D. 9

41. $(236)_8$ এর বাইনারি মান কত?
A. 1001111 B. 10011110
C. 100011011 D. 100110110

42. কম্পিউটারে ব্যবহৃত বর্ণ, অঙ্ক, গাণিতিক চিহ্ন ও বিশেষ চিহ্নের জন্য ব্যবহৃত কোডকে কি বলে?
A. বিসিডি কোড B. আলফানিউমেরিক কোড
C. আসকি কোড D. ইউনিকোড

43. রোমান সংখ্যা কোন ধরনের সংখ্যার উদাহরণ?
A. পজিশনাল সংখ্যা
B. নন পজিশনাল সংখ্যা পদ্ধতি
C. অক্টাল সংখ্যা D. বাইনারি সংখ্যা

44. কোন সংখ্যা পদ্ধতিকে হিন্দু-আরবীয় সংখ্যা পদ্ধতি ব হয়?
A. বাইনারি B. দশমিক
C. অক্টাল D. হেক্সাডেসিমাল

45. ডিকোডার কোথায় থাকে?
A. প্রসেসিং ইউনিটে B. ইনপুট ইউনিটে
C. আউটপুট ইউনিটে D. কন্ট্রোল ইউনিটে

46. বুলিয়ান উপপাদ্য অনুসারে, x+x = কি?
A. 0 B. 1
C. 2 D. x

47. বিনিময় উপপাদ্যের ক্ষেত্রে x+y = কি?
A. x B. y
C. x-y D. y+x

48. X-OR গেইট কয়টি মৌলিক গেইট নিয়ে গঠিত?
A. 3 B. 4
C. 5 D. 6

49. LSB হচ্ছে-
A. Last Signed Bit
B. Least Signed Bit
C. Last Significant Bit
D. Least Significant Bit

50. হাফ অ্যাডার তৈরিতে ব্যবহৃত গেইট-
A. AND ও NOT B. X-OR ও AND
C. NOR ও X-OR D. X-NOR ও NOR

51. হেক্সাডেসিম্যাল সংখ্যা F বাইনারি কত?
A. 10 B. 110
C. 1111 D. 111F

52. বাইনারি 110 এবং 1011-এর যোগফল কত?
A. 1000 B. 11000
C. 1200 D. 10001

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 33. A | 34. D | 35. A | 36. D | 37. D | 38. A | 39. D | 40. B | 41. B | 42. B | 43. B |
| 44. B | 45. D | 46. D | 47. D | 48. A | 49. D | 50. B | 51. C | 52. D | ---- | ---- |

33. OR এবং NOT গেইট মিলে কোন গেইট হয়?
A. NOR  B. NAND
C. OR  D. X-OR

34. কোন ধরনের সার্কিটে ইনপুটকৃত মান সংরক্ষণ করা সম্ভব?
A. ফ্লিপ  B. ফ্লপ
C. ফ্লপি  D. ফ্লিপ-ফ্লপ

35. ইউনিকোডের উদ্দেশ্য কি?
A. বিশ্বের সকল ভাষাকে কম্পিউটারে কোডভুক্ত করা
B. মাল্টিমিডিয়াতে প্রয়োগ করা
C. প্রসেসর তৈরি করা
D. শুধুমাত্র বাংলা ভাষাকে কোডভুক্ত করা

36. একটি n বিট রেজিস্টারে কত সংখ্যা ফ্লিপ-ফ্লপ থাকে?
A. 1টি  B. 2টি
C. 10 টি  D. n সংখ্যক

37. শুধুমাত্র দশমিক সংখ্যার কোড কোনটি?
A. ASCII  B. EBCDIC
C. Unicode  D. BCD

38. আউটপুটে 1 পাওয়ার জন্য সব ইনপুট 1 থাকতে হয় কোন গেইটে?
A. AND  B. NAND
C. OR  D. NOT

39. পজিশনাল সংখ্যা পদ্ধতিতে কোনটি সত্য নয়?
A. মৌলিক চিহ্ন নির্ভরতা B. সর্বজনীনতা
C. জটিল গাণিতিক কাজ
D. ভিত্তিহীন

40. বৃহত্তম অক্ট্যাল অঙ্ক-
A. 1  B. 7
C. 8  D. 9

41. $(236)_8$ এর বাইনারি মান কত?
A. 1001111  B. 10011110
C. 100011011  D. 1000110110

42. কম্পিউটারে ব্যবহৃত বর্ণ, অঙ্ক, গাণিতিক চিহ্ন ও বিশেষ চিহ্নের জন্য ব্যবহৃত কোডকে কি বলে?
A. বিসিডি কোড  B. আলফানিউমেরিক কোড
C. আসকি কোড  D. ইউনিকোড

43. রোমান সংখ্যা কোন ধরনের সংখ্যার উদাহরণ?
A. পজিশনাল সংখ্যা
B. নন পজিশনাল সংখ্যা পদ্ধতি
C. অক্ট্যাল সংখ্যা  D. বাইনারি সংখ্যা

44. কোন সংখ্যা পদ্ধতিকে হিন্দু-আরবীয় সংখ্যা পদ্ধতি বলা হয়?
A. বাইনারি  B. দশমিক
C. অক্ট্যাল  D. হেক্সাডেসিম্যাল

45. ডিকোডার কোথায় থাকে?
A. প্রসেসিং ইউনিটে  B. ইনপুট ইউনিটে
C. আউটপুট ইউনিটে  D. কন্ট্রোল ইউনিটে

46. বুলিয়ান উপপাদ্য অনুসারে, x+x = কি?
A. 0  B. 1
C. 2  D. x

47. বিনিময় উপপাদ্যের ক্ষেত্রে x+y = কি?
A. x  B. y
C. x-y  D. y+x

48. X-OR গেইট কয়টি মৌলিক গেইট নিয়ে গঠিত?
A. 3  B. 4
C. 5  D. 6

49. LSB হচ্ছে-
A. Last Signed Bit
B. Least Signed Bit
C. Last Significant Bit
D. Least Significant Bit

50. হাফ অ্যাডার তৈরিতে ব্যবহৃত গেইট-
A. AND ও NOT  B. X-OR ও AND
C. NOR ও X-OR  D. X-NOR ও NOR

51. হেক্সাডেসিম্যাল সংখ্যা F বাইনারি কত?
A. 10  B. 110
C. 1111  D. 111F

52. বাইনারি 110 এবং 1011-এর যোগফল কত?
A. 1000  B. 11000
C. 1200  D. 10001

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 33. A | 34. D | 35. A | 36. D | 37. D | 38. A | 39. D | 40. B | 41. B | 42. B | 43. B |
| 44. B | 45. D | 46. D | 47. D | 48. A | 49. D | 50. B | 51. C | 52. D | --- | --- |

53. চিহ্ন বিটসহ 250 কে বাইনারিতে প্রকাশ করতে কত বিট প্রয়োজন?
A. 4 বিট B. 3 বিট
C. 9 বিট D. 5 বিট

54. ডিকোডারে n টি ইনপুট দিয়ে কয়টি আউটপুট পাওয়া যায়?
A. 3n টি B. 2n টি
C. $n^3$টি D. $2^n$টি

55. দশমিক পদ্ধতিতে যা '2' বাইনারিতে সেটি-
A. 00 B. 100
C. 10 D. 01

56. এক বাইট কত বিটের সমান?
A. 4 B. 8
C. 10 D.12

57. এক বাইট প্রকাশ করার জন্য কতটি অক্টাল সংখ্যার প্রয়োজন?
A. ২ B. ৩
C. ৪ D. ৫

58. যে ডিজিটাল সার্কিটের মাধ্যমে বাইনারি যোগ প্রক্রিয়া হয় তাকে কী বলে?
A. অ্যাডার B. ডিকোডার
C. OR Gate D. এনকোডার

59. $(1110)_2$ সংখ্যায় '০' কি নির্দেশ করে?
A. bps B. BCD
C. LSB D. MSB

60. চার বিটের বাইনারি সংখ্যা সমন্বয়ে গঠিত হয় কোনটি?
A. ডেসিম্যাল B. অক্টাল
C. হেক্সাডেসিম্যাল D. বাইনারি

61. এক গুচ্ছ ফ্লিপ-ফ্লপ নিয়ে কি গঠিত হয়?
A. রেজিস্টার B. কাউন্টার
C. অ্যাডার D. ডিকোডার

62. কম্পিউটারের BIOS-এর তারিখ সংরক্ষণ করে কোন কোড?
A. BCD B. EBCDIC
C. ASCII D. Unicode

63. ডিকোডার কোন সার্কিটের বিপরীত কাজ করে?
A. অ্যাডার B. রেজিস্টার
C. এনকোডার D. বাফার রেজিস্টার

64. 4 ইনপুট বিশিষ্ট ডিকোডারে কয়টি আউটপুট লাইন থাকে?
A. 2 টি B. 4 টি
C. 8 টি D. 16 টি

65. $(০০০০০১০১)_২$ এর ২-এর পরিপূরক কোনটি?
A. ১১১১১০১০ B. ১১১১১০১১
C. ১১১১১১১০ D. ১১১১০০১০

66. NOR-এর জন্য কোনটি সঠিক?
A. দুটি ইনপুট 1 হলে আউটপুট 1 হবে
B. একটি ইনপুট 0 হলে আউটপুট 0 হবে
C. একটি ইনপুট 0 হলে আউটপুট 1 হবে
D. একটি ইনপুট 1 হলে আউটপুট 0 হবে

67. XNOR গেইটের ইনপুট ০, ১ হলে আউটপুট কোনটি?
A. ০ B. ১
C. ০, ১ D. ১, ০

68. কোনটি বিশেষ গেইট?
A. OR B. NOR
C. XOR D. NAND

69. বাইনারি যোগ ব্যবহার করার জন্য কোন লজিক গেইট ব্যবহৃত হয়?
A. AND B. NAND
C. XOR D. OR

70. ডিজিটাল ঘড়িতে ব্যবহৃত সার্কিটের নাম কী?
A. কাউন্টার B. ডিকোডার
C. মাল্টিপ্লেক্সার D. এনকোডার

71. $(0.875)_{10}$ এর বাইনারি মান কত?
A. $0.111_2$ B. $0.1101_2$
C. $0.011_2$ D. $0.0111_2$

72. সংখ্যা প্রকাশ করার ক্ষুদ্রতম প্রতীক কোনটি?
A. বাইনারি B. দশমিক
C. অঙ্ক D. অক্টাল

73. কম্পিউটার কোন পদ্ধতিতে কাজ করে?
A. ডেসিম্যাল B. হেক্সাডেসিম্যাল
C. বাইনারি D. অক্টাল

74. বাইনারিতে 1+1+1=1 হলে ক্যারি কত থাকে?
A. 0 B. 1
C. 2 D. 3

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 53. C | 54. D | 55. C | 56. B | 57. B | 58. A | 59. C | 60. C | 61. A | 62. A | 63. C |
| 64. D | 65. B | 66. D | 67. A | 68. C | 69. D | 70. A | 71. A | 72. C | 73. C | 74. B |

Part- A

75. বুলিয়ান অ্যালজেবরার ভিত্তি হলো-
A. High-Low
B. On-Off
C. True-False
D. Yes-No

76. NOR গেইট দ্বারা AND গেইট বাস্তবায়ন করতে মোট কতটি NOR গেইট লাগবে?
A. ১টি
B. ২টি
C. ৩টি
D. ৪টি

77. সত্যক সারণির কাজ কি?
A. মান নির্ণয়
B. সত্যতা যাচাই
C. ইনপুট নির্ণয়
D. আউটপুট নির্ণয়

78. NOR গেইটের আউটপুট কখন 1 হয়?
A. যখন ১টি ইনপুট 0 হয়
B. যখন সবগুলো ইনপুট 0 হয়
C. যখন সবগুলো ইনপুট 1 হয়
D. যখন ১টি ইনপুট 1 হয়

79. নিচের কোনটি অস্থায়ীভাবে তথ্য ধারণ করে?
A. কাউন্টার
B. অ্যাডার
C. রেজিস্টার
D. এনকোডার

80. টাইমিং সিগন্যাল প্রদান করতে কোনটি ব্যবহৃত হয়?
A. রেজিস্টার
B. কাউন্টার
C. অ্যাডার
D. ফুল অ্যাডার

81. AND Gate-এ আউটপুট '১' পেতে হলে-
A. সবগুলো ইনপুট '০' হবে
B. যেকোন একটি ইনপুট '১' হবে
C. সবগুলো ইনপুট '১' হবে
D. সর্বাবস্থাতেই আউটপুট '১' হবে

82. ইউনিকোডের রক্ষণাবেক্ষণ করে কোন প্রতিষ্ঠান?
A. ইউনিকোড কনসোর্টিয়াম
B. ইউনিকোড কাউন্সিল
C. ইউনিকোড কর্পোরেশন
D. ইউনিকোড লিমিটেড

83. বুলিয়ান 1 কত ভোল্টেজ প্রকাশ করে?
A. 0V
B. 1V
C. 5V
D. 7V

84. যুক্তিনির্ভর সার্কিটকে কি বলে -
A. মৌলিক গেইট
B. লজিক গেইট
C. যৌগিক গেইট
D. মডেল

85. প্রাথমিকভাবে অ্যাসকি কোড কোথায় ব্যবহৃত হয়?
A. টেলিফোন
B. টেলিপ্রিন্টারে
C. টেলিগ্রাফে
D. টেলিগ্রামে

86. x+xy=x, এটি কী ধরনের উপপাদ্য?
A. সহায়ক উপপাদ্য
B. অনুসঙ্গ উপপাদ্য
C. বিনিময় উপপাদ্য
D. বিভাজন উপপাদ্য

87. কোন সার্কিটের সাহায্যে ডেটাকে কম্পিউটারের বোধ ভাষায় রূপান্তর করা যায়?
A. রেজিস্টার
B. কাউন্টার
C. এনকোডার
D. ডিকোডার

88. নিচের কোনটিতে কাউন্টার ব্যবহৃত হয় না?
A. কম্পিউটারে
B. ডিজিটাল ঘড়িতে
C. ব্যাংকের টাকা তোলার লাইনে
D. কী-বোর্ডে

89. J-এর ASCII Value কত?
A. 72
B. 73
C. 74
D. 75

90. m-এর ASCII Value কত?
A. 108
B. 109
C. 110
D. 111

Answer

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| 75. C | 76. C | 77. B | 78. B | 79. C | 80. B | 81. C | 82. A |
| 83. C | 84. B | 85. B | 86. A | 87. C | 88. C | 89. C | 90. B |

Part-A

# অধ্যায় ০৫ ডেটাবেজ সিস্টেম এবং দৈনন্দিন জীবনে কম্পিউটার

**BCS Question Analysis**

| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ডেটাবেজ সিস্টেম | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| ডেটাবেজ সফটওয়্যার | --- | ১ | ১ | ১ | --- | ১ | --- | --- | ১ | ১ | --- | ৬টি |
| ডেটার কার্যপ্রক্রিয়া | --- | --- | --- | --- | ১ | --- | --- | ১ | --- | --- | --- | ২টি |
| দৈনন্দিন জীবনে কম্পিউটার | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |

## অধ্যায়টির বিভিন্ন পরিচ্ছেদ কিভাবে পড়া শুরু করবেন?

1. আপনার পছন্দ অনুযায়ী যেকোন একটি পরিচ্ছেদ শুরু করতে পারেন। তবে উপরের BCS Question Analysis অংশটি দেখে যে পরিচ্ছেদ থেকে বেশি প্রশ্ন এসেছে সেটি আগে শুরু করতে পারেন।
2. আপনার পছন্দের পরিচ্ছেদের BCS প্রিলিমিনারিতে আসা বিগত প্রশ্নগুলো ভালো করে পড়বেন।
3. পরিচ্ছেদে আলোচিত অংশগুলো ভালো করে ১ বার রিডিং পড়বেন। মুখস্থ করার প্রয়োজন নেই।
4. বিগত বছরের প্রশ্নগুলো রিডিং করে পড়ে নিন। প্রশ্নের প্যাটার্ন সম্পর্কে আইডিয়া নিন।
5. দ্বিতীয় বার পরিচ্ছেদটি পড়া শুরু করুন। **পড়া শুরু করার পূর্বে যে বিষয়গুলো ফোকাস করে পড়া শুরু করবেন** – বিগত বিসিএস প্রিলিমিনারি এবং বিগত নিয়োগ পরীক্ষায় যে টপিকসগুলো প্রশ্ন আসছে সেই টপিকসে বেশি হাইলাইট করবেন। এভাবে পরিচ্ছেদ পড়া শেষ করে আবারো বিগত পরীক্ষার প্রশ্নগুলো সমাধান করবেন।
6. তৃতীয় বার অধ্যায়টির পরিচ্ছেদটি আবার পড়বেন। **এবার পড়ার ক্ষেত্রে যে টপিকগুলো ভালোভাবে পড়বেন –**

| পরিচ্ছেদ | সাজেশন্স |
|---|---|
| **প্রথম পরিচ্ছেদ** | ডেটাবেজ এবং ডেটাবেজের উপাদান, কী (Key) ফিল্ড |
| **দ্বিতীয় পরিচ্ছেদ** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **তৃতীয় পরিচ্ছেদ** | ডেটা স্ট্রাকচার, ডেটার নিরাপত্তা |
| **চতুর্থ পরিচ্ছেদ** | BCS প্রিলিমিনারির জন্য পড়তে হবে না। তবে লিখিত পরীক্ষার জন্য পড়ে রাখতে পারেন। |

Part-A

# পরিচ্ছেদ ০১ ডেটাবেজ সিস্টেম (Database System)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. উপযুক্ত উদাহরণের সাহায্যে উপাত্ত (Data) ও তথ্য (Information) শব্দ দুটির সংজ্ঞা লিখুন। [৪৩তম/৩৮তম/৩৪তম বিসিএস]
2. Software–এর প্রেক্ষিতে Data এবং Information সম্পর্কে বর্ণনা করুন। [৪০তম বিসিএস]
3. ডেটা প্রসেসিং কী? এর ধাপগুলো লিখুন। [৩১তম বিসিএস]

   [Hints: ডেটা প্রসেসিং ধাপসমূহ: ইনপুট (ডেটা), প্রক্রিয়াকরণ (Processing), আউটপুট (ইনফরমেশন)।]
4. Give the difference between Data and Information. [২৯তম/২৭তম বিসিএস]

## ডেটা (Data) এবং তথ্য (Information)

### ডেটা (Data)

❖ **শব্দগত উৎপত্তি:** Data শব্দটি ল্যাটিন শব্দ Datum (তথ্যের উপাদান)-এর বহুবচন।

❖ **শব্দের অর্থ:** Data – উপাত্ত। Bar Diagram-এর মাধ্যমে ডেটা প্রদর্শন করা যায়।

❖ **উপাত্ত (Data):** সুনির্দিষ্ট আউটপুট বা ফলাফল পাওয়ার জন্যে প্রসেসিংয়ে ব্যবহৃত কাঁচামালসমূহকে ডেটা বা উপাত্ত বলে।

❖ বিজ্ঞানের যে শাখায় কম্পিউটারের ডেটা সম্পর্কে রেকর্ডিং, সংরক্ষণ ও অ্যানালাইসি করা হয়, তাকে Data Science বলে।

❖ **ডেটার অন্তর্ভুক্ত বিষয়বস্তু:** কোনো ধারণা (Concept), বস্তু (Object), শর্ত (Condition), অবস্থা (Situation) ইত্যাদির তথ্য (Fact), চিত্র (Figure) বা বর্ণনা (Description).

### তথ্য (Information)

❖ **তথ্য (Information):** সরবরাহকৃত ডেটা থেকে প্রক্রিয়াকরণের পর নির্দিষ্ট চাহিদার প্রেক্ষিতে সুশৃঙ্খল যে ফলাফল পাওয়া যায় তাকে ইনফরমেশন বলে। অর্থাৎ, কম্পিউটারের মেমোরিতে প্রবেশকৃত সুসংগঠিত ডেটাই হলো Information.

❖ **ইনফরমেশন** - সাজানো ডেটা (Data) যা সহজবোধ্য, অর্থবহ, কার্যকর ও ব্যবহারযোগ্য।

❖ ইনফরমেশন যুক্তিমূলক সিদ্ধান্তের মাধ্যমে তৈরি হয় ফলে নির্ভুল, স্পষ্ট এবং সংক্ষিপ্ত হয়।

❖ **উদাহরণ:** নম্বরভিত্তিক ফলাফল, ব্যবসায়িক রিপোর্ট, বৈজ্ঞানিক গবেষণার ফলাফল ইত্যাদি।

### ডেটা (Data) এবং তথ্য (Information)-এর উদাহরণ

❑ কোনো ছাত্রের বিভিন্ন বিষয়ে প্রাপ্ত নম্বর - ডেটা এবং সকল বিষয়ে প্রাপ্ত নম্বর হিসাব করে তৈরিকৃত ফলাফল - ইনফরমেশন।

### ডেটা (Data) এবং তথ্য (Information)-এর মধ্যকার সম্পর্ক

❖ **ইনফরমেশন বা তথ্যের ক্ষুদ্রতম একক** – ডেটা (Data). ডেটা একটি একক ধারণা।

❖ **নির্ভরতা:** ডেটা বা উপাত্তকে প্রক্রিয়াকরণ করে তথ্যে পরিণত করে কম্পিউটারে ডেটা ইনপুট করা হয়। অর্থাৎ, ইনফরমেশন ডেটার উপর নির্ভরশীল।




❖ **ডেটা প্রসেসিং চক্র:** ইনপুট (ডেটা) → প্রক্রিয়াকরণ (Processing) → আউটপুট (ইনফরমেশন)।

❖ **IPOS Cycle:** ৪টি ধাপে সম্পন্ন হয়। যথা: ১. Input, ২. Processing, ৩. Output, ৪. Storage. প্রতিটি ধাপের প্রথম অক্ষরের সমন্বয়ে IPOS Cycle-এর নামকরণ করা হয়েছে।

Part-A

## ডেটাবেজ (Database)

❖ শব্দের অর্থ: Data (ল্যাটিন শব্দ Datum-এর বহুবচন) অর্থ - উপাত্ত এবং Base অর্থ – সমাবেশ।

❖ ডেটাবেজ (Database): পরস্পর সম্পর্কযুক্ত Data (উপাত্ত) বা তথ্যের সমষ্টি যা এক বা একাধিক ফাইল বা টেবিল নিয়ে গঠিত।

❖ উদাহরণ: ভোটার তালিকায় সংরক্ষিত ভোটারদের তথ্যসমূহ, কোনো কোম্পানির কর্মচারীদের ব্যক্তিগত ফাইলের রেকর্ডসমূহ।

❖ অপর নাম: তথ্যভাণ্ডার (কারণ, মেমোরির মতো তথ্য সংরক্ষণ করতে পারে এবং প্রয়োজনানুযায়ী তথ্য পুনরুদ্ধার করা যায়)।

❖ ডেটাবেজের শর্ত: ডেটা বা তথ্যের মধ্যকার পারস্পরিক সম্পর্ক থাকতে হবে।

❖ ডেটাবেজের অন্তর্ভুক্ত বিষয়সমূহ: ডেটা, টেবিল, কুয়েরি, ফর্ম, রিপোর্ট, ম্যাক্রো, মডিউল ইত্যাদি ফাইল।



চিত্র: ডেটাবেজ

❖ ডেটা অ্যাক্সেস নির্ভর করে: Operating frequency, Seek time, Rotationaldelay.

❖ Database Transaction Property-সমূহ হলো: Atomicity, Consistency, Isolation and Durability.

❖ ডেটাবেজে ডেটার Correctness এবং Completeness বলতে বুঝায় – Data Integrity.

❖ ডেটাবেজে তুলনা করার কাজে ব্যবহৃত হয় – COMPARE. ডেটাবেজের Aggregate ফাংশন – Sum.

❖ প্রকারভেদ: গঠন অনুযায়ী ডেটাবেজ – ২ প্রকার। যথা: ১. সাধারণ ডেটাবেজ ও ২. রিলেশনাল ডেটাবেজ।

| ভিত্তি | (১) সাধারণ ডেটাবেজ | (২) রিলেশনাল ডেটাবেজ |
|---|---|---|
| সংজ্ঞা | একটি টেবিল বা পরস্পর সম্পর্কবিহীন একাধিক টেবিলের সাহায্যে গঠিত ডেটাবেজকে সাধারণ ডেটাবেজ বলে। | পরস্পর সম্পর্কযুক্ত একাধিক টেবিলের সাহায্যে গঠিত ডেটাবেজকে রিলেশনাল ডেটাবেজ বলা হয়। |
| কাজ | একই সময়ে একটিমাত্র টেবিল নিয়ে কাজ করা যায়। | একই সময়ে একাধিক টেবিল নিয়ে কাজ করা যায়। |

❖ ডেটাবেজের সাহায্যে-

✓ অতিদ্রুত ডেটা উপস্থাপন, পরিচালনা ও আপডেট করা যায়।

✓ তথ্যসমূহকে Ascending ও Decending অর্ডারে সাজানো যায়।

✓ ডেটার বিন্যাস ঘটানো যায়, ডেটার Duplication কমায়, ফলে Record থেকে ডেটাকে সহজে খুঁজে বের করা যায়।

### ডেটাবেজের উপাদান (Elements of Database)

| উপাদান | তথ্যপ্রবাহ |
|---|---|
| উপাত্ত (Data) | ▪ ডেটা টেবিলের বিভিন্ন ফিল্ডে যা কিছু ইনপুট/Entry (প্রবেশ) দেওয়া হয় তাকে ডেটা বলে।<br>▪ ইনফরমেশন বা তথ্যের ক্ষুদ্রতম একক – ডেটা (Data). |
| ফিল্ড (Field) [ডেটাবেজের ভিত্তি] | ▪ ক্ষুদ্রতম ডেটা ইউনিট যা ব্যবহারকারী একই জাতীয় ডেটাকে একটি ক্যাটাগরিতে নামকরণ করেন।<br>▪ অবস্থান: একটি ডেটা টেবিলের 'কলাম শিরোনাম (Column Heading)'-এ।<br>▪ গঠন: কয়েকটি অক্ষর নিয়ে একটি ফিল্ড গঠিত হয়।<br>▪ সুবিধা: ফিল্ডে ভেলিডেশন অপশন সেট করে ডেটা Entry রোধ করা যায়। |
| রেকর্ড (Record) | ▪ গঠন: পরস্পর সম্পর্কযুক্ত অনেকগুলো ফিল্ডের সমন্বয়ে একটি রেকর্ড গঠিত হয়।<br>▪ অবস্থান: একটি ডেটা টেবিলের প্রতিটি 'সারি (Row)'-কে এক একটি রেকর্ড হিসেবে বিবেচনা করা হয়।<br>▪ ডেটাবেজ থেকে রেকর্ড বাদ দেয়ার অপশন: Delete record. |
| টেবিল (Table) [ডেটাবেজের প্রাণ] | ▪ গঠন: এক বা একাধিক রেকর্ড নিয়ে একটি টেবিল গঠিত হয়। একটি ডেটা টেবিলের একটি নির্দিষ্ট নাম থাকে এবং একাধিক কলাম বা ফিল্ড এবং সারি বা রেকর্ড থাকে। |

Part-A

- **ডেটাবেজের ক্ষুদ্রতম অংশ** – ডেটা (Data) এবং **ডেটাবেজের ক্ষুদ্রতম একক** - ফিল্ড (Field).
- **ডেটাবেজের ভিত্তি** – ফিল্ড (Field) এবং **ডেটাবেজের প্রাণ ও মৌলিক উপাদান** – টেবিল (Table).
- **একই ধরনের Data থাকে** – ফিল্ড (Field)-এ **এবং বিভিন্ন ফিল্ডের বিভিন্ন ধরনের ডেটা থাকে** – রেকর্ড (Record)-এ.
- **অপ্রয়োজনীয় রেকর্ড বাদ দেওয়ার অপশন:** রেকর্ড সিলেক্ট করে Home → Delete → Yes.
- **Data File:** A collection of related information sorted and deal with as a unit. যেসব ফাইলে প্রয়োজনীয় ডেটা সংরক্ষণ করা হয় সেই ফাইলকে ডেটা ফাইল বলে। **ডেটা ফাইল তৈরির সঠিক অনুক্রম:** ফিল্ড → রেকর্ড → টেবিল → ডেটাবেজ।
- **একনজরে ডেটাবেজের বিভিন্ন উপাদানের গঠন:**




**একনজরে Data, Field, Record, Table-এর পরিচয়**




## ডেটা এনটিটি এবং এট্রিবিউট (Data Entity & Attribute)

- **ডেটা এনটিটি (Data Entity):** কোনো ডেটা টেবিলকে চিহ্নিত করার জন্য টেবিলের যে নাম দেওয়া হয় তাকে ডেটা এনটিটি বলে। ডেটা এনটিটি 'বাস্তব অথবা অবাস্তব (অর্থাৎ, ধারণা)'-এর উপর ভিত্তি করে প্রতিষ্ঠিত। অবজেক্ট (কোনো ইনফরমেশন সিস্টেমের একটি সামগ্রিক পদ্ধতি)-কে চিহ্নিত করা যায়।
- **এনটিটি সেট (Entity Set):** একই টাইপের/সমজাতীয় কতগুলো এনটিটির সমাবেশকে এনটিটি সেট (Entity Set) বলে। **উদাহরণ:** একটি ডেটাবেজ (Database) একটি এনটিটি সেট।
- **এট্রিবিউট (Attribute):** একটি এনটিটির বৈশিষ্ট্য প্রকাশের জন্য যে ফিল্ড (Field) ব্যবহার করা হয় তাদের প্রত্যেকটিকে এক একটি এট্রিবিউট (Attribute) বলে। Database-এ Attribute এবং Field একই অর্থে ব্যবহার করা হয়। অর্থাৎ, যা Field তা-ই Attribute.
- **ভ্যালু (Value):** প্রত্যেকটি Attribute-এর যে মান থাকে তাকে ভ্যালু (Value) বলে।
- **সম্পর্ক:** ডেটাবেজের বিভিন্ন উপাদনের সাথে Data Entity এবং Attribute'র সম্পর্ক-
  - ✓ **Data** – Value
  - ✓ **Field** – Attribute
  - ✓ **Record** – Entity
  - ✓ **Table** - Entity Set

## ডেটা সংগঠন (Data Structure)

- **ডেটা সংগঠন (Data Structure):** কম্পিউটারের মাধ্যমে প্রসেসিং-এর উপযোগী ডেটার বিশেষ সংগঠনকে ডেটা সংগঠন বলে।
- **ডেটা সংগঠনের বিভিন্ন অংশ:** বিট, বাইট, অক্ষর, ফিল্ড, রেকর্ড, ফাইল, ডেটাবেজ ইত্যাদি।
- **ডেটা হায়ারার্কি (Data Hierarchy):** ডেটার ধারাবাহিক সংগঠনকে ডেটা হায়ারার্কি বলে।
- **ডেটা হায়ারার্কির ধারাবাহিক ক্রম:** ডেটাবেজ → ফাইল → রেকর্ড → ফিল্ড → অক্ষর → বিট।

Part-A

## ডেটাবেজ মডেল (Database Model)

- **ডেটাবেজ মডেল:** ডেটাবেজ সার্ভারের ডেটার সংগঠনকে ডেটাবেজ মডেল বলে।
- **ডেটাবেজ মডেলে যা থাকে:** কীভাবে একটি ডেটাবেজ গঠন করা হবে এবং কিভাবে ডেটাবেজে ব্যবহার করা হবে।
- **ডেটাবেজ মডেল:** ১. Network Model, ২. Relational Model, ৩. List Structure Model, ৪. Hierarchical Model.

## ডেটা প্রোপার্টিজ

- ডেটা প্রোপার্টিজ থেকে ফিল্ডের আকৃতি, ডেটাসমূহ কীভাবে প্রদর্শিত হবে ও নিয়ন্ত্রিত হবে তা নির্ধারণ করে।
- **কয়েকটি ডেটা প্রোপার্টিজ:** Field size, Format, Input Mask, Default Value, Validation Rule and Text, Required, Allow Zero Length, Index.

## কী (Key) ফিল্ড

- **কী (Key) ফিল্ড:** যে ফিল্ডের উপর ভিত্তি করে ডেটাবেজের ফিল্ডের তথ্যাবলি বা রেকর্ড শনাক্ত, অনুসন্ধান, সম্পর্ক স্থাপন ইত্যাদি কাজ করা হয় তাকে কী (Key) বা কী ফিল্ড (Key Field) বলে।
- **ব্যবহার:** ডেটাবেজের কোনো ঘটনা বা অবস্থা বর্ণনা করার জন্যে Key Field ব্যবহার করা হয়।
- **বিশেষত্ব:** একটি বিশেষ Attribute যা দিয়ে কোনো Entity'র অন্য এক বা একাধিক Attribute-কে সহজে শনাক্ত করা যায়।
- **কী ফিল্ড - ৩ প্রকার। যথা:** ১. প্রাইমারি কী, ২. কম্পোজিট প্রাইমারি কী, ৩. ফরেন কী।

### (১) প্রাইমারি কী (Primary Key)

- **প্রাইমারি কী ফিল্ড:** যে ফিল্ড একটি রেকর্ডকে অদ্বিতীয় (Unique) হিসেবে শনাক্ত করে তাকে প্রাইমারি কী বলে। Null Value (মান নেই এমন ডেটা) থাকে না।
- **উদাহরণ:** Bank Account No, Mobile No, Roll, NID ইত্যাদি।

**Bank Account**

| Account No. | Name |
|---|---|
| 1311 205 | Abdul Jabbar |
| 1311 206 | Nafis Iqbal |

- **বৈশিষ্ট্য:** ১টি টেবিলে মাত্র ১টি প্রাইমারি কী ফিল্ড থাকে যেখানে ডেটাগুলো অদ্বিতীয় হয় এবং ফিল্ডের প্রতিটি ডেটা ভিন্ন হবে।
- **বিশেষত্ব:** একই Value একাধিকবার (Duplicate) থাকে না সেজন্য ডেটা শনাক্তকরণে ব্যবহৃত হয়।

### (২) কম্পোজিট প্রাইমারি কী (Composite Primary Key)

- **কম্পোজিট প্রাইমারি কী:** দুই বা ততোধিক Attribute বা Key সমষ্টি সম্মিলিতভাবে কোনো Entity সেটকে শনাক্ত করতে পারলে তাকে Composite Primary Key বলে। Composite Primary Key-গুলোর একটিকে প্রাথমিক কী বিবেচনা করে বাকিগুলোকে Alternate Key বলে।
- **উদাহরণ:** পাশের চিত্রটির Roll No.-কে প্রাইমারি কী বলা যাবে না। টেবিলটি বিভিন্ন ক্লাসের Student-কে নিয়ে তৈরি করা হয় এবং বিভিন্ন শ্রেণিতে একই রোল নম্বরবিশিষ্ট Student থাকতে পারে। তাই, Roll No. এবং Class যোগ করে কম্পোজিট প্রাইমারি কী চিহ্নিত করা হয়।

**Student's List**

| Roll No. | Name | Class |
|---|---|---|
| 01 | Asma | Nine |
| 05 | Rakib | Ten |

### (৩) ফরেন কী (Foreign Key)

- **ফরেন কী:** যদি একটি টেবিলের প্রাইমারি কী অন্য একটি টেবিলে (রিলেশনাল টেবিলে) ব্যবহৃত হয় তখন তাকে ফরেন কী বলে।
- **ব্যবহার:** একটি টেবিলের সাথে অন্য একটি টেবিলের সম্পর্ক স্থাপন করতে ব্যবহার করা হয়।
- **Foreign Key** - Used to access a particular topic on a different table.

❖ **বিশেষত্ব:** ১টি টেবিলের এক বা একাধিক টেবিলের ফরেন কী থাকতে পারে।

❖ **উদাহরণ:** টেবিল-১ Students Details-এ ID একটি প্রাইমারি কী। টেবিল-২ Student Marks-এ ID একটি প্রাইমারি কী। প্রাইমারি কী ID-এর সাহায্যে প্রথম টেবিলের সাথে দ্বিতীয় টেবিল একটি সম্পর্ক স্থাপন করেছে এবং প্রথম টেবিলের সাপেক্ষে দ্বিতীয় টেবিলের প্রাইমারি কী ID একটি ফরেন কী।




## Remove Confusion

☐ **প্রশ্ন: ডেটাবেজের ক্ষুদ্রতম অংশ কোনটি?** A. Data B. Field

☐ **উত্তর:** ডেটাবেজের ক্ষুদ্রতম অংশ - ডেটা (Data) এবং ডেটাবেজের ক্ষুদ্রতম একক - ফিল্ড (Field).

# পরিচ্ছেদ ০১ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **ডাটাবেজের ভিত্তি কোনটি?** [প্রবাসী কল্যাণ ও বৈদেশিক কর্মসংস্থান মন্ত্রণালয় (কম্পিউটার অপারেটর/উচ্চমান সহকারী): ২৩]
   A. রেকর্ড B. টেবিল
   C. ইনডেক্স D. ফিল্ড Ⓓ

2. **ডেটাবেজ এ কোনগুলো একই অর্থে ব্যবহৃত হয়?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]
   A. এনটিটি ও টেবিল B. এনটিটি সেট ও টেবিল
   C. টেবিল ও কলাম D. এট্রিবিউট ও ফিল্ড Ⓓ

3. **ডেটা ফাইল তৈরির সঠিক অনুক্রম কোনটি?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]
   A. বর্ণ > ফিল্ড > রেকর্ড > ডেটাবেজ
   B. ফিল্ড > রেকর্ড > টেবিল > ডেটাবেজ
   C. রেকর্ড > ফিল্ড > তথ্য > ডেটাবেজ
   D. রেকর্ড > ফিল্ড > বর্ণ > ডেটাবেজ Ⓑ

4. **ডেটাবেজের গুরুত্বপূর্ণ বিষয় হলো-** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ড (নিম্নমান হিসাব সহকারী): ২৩]
   A. ফর্মুলা B. মেনু
   C. ওয়ার্কশীট D. ফিল্ড Ⓓ

5. **Data শব্দটি নিচের কোনটির বহুবচন?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স (গ্রাউন্ড সার্ভিস অ্যাসিস্ট্যান্ট): ২২]
   A. Data B. Datum
   C. Dates D. Dato Ⓑ

6. **ইনস্ট্রাকশন সাইকেল/নির্দেশ চক্রকে কতভাগে ভাগ করা যায়?** [বাংলাদেশ কৃষি গবেষণা কাউন্সিল (কম্পিউটার অপারেটর): 21]
   **Answer:** ২ ভাগে।

7. **কোনটি দিয়ে Database Table-এ Uniqueness নিশ্চিত করা হয়?** [ICT অধিদপ্তর (AP): 20]
   A. Relation B. Entity
   C. Primary key D. Foreign key Ⓒ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which one is not Database Transaction property?** [Asst. Engineer (IT): 21]
   A. Atomicity B. Consistency
   C. Durability D. Quality Ⓓ

2. **Which one is an entity?** [Sonali & Janata Bank (Officer IT): 20]
   A. Roll No B. Student
   C. Passport No. D. Department ID Ⓑ

3. **In flowchart what does below symbol represent?** [BB (Data Entry/Control Operator IT):20]



   A. Document B. Database
   C. Terminal D. Process Ⓑ

4. **In a database, which of the following is used to access a participle topic on a different table?** [Dhaka Bank Ltd. (of TACO):19]
   A. Primary key B. Foreign key
   C. Unique Key D. Protected key Ⓑ

5. **..... is the study of recording, storing and analyzing computer data.** [Rupali Bank (Officer):19]
   A. Database B. Big data
   C. Data Science D. Biostatistics Ⓒ

6. **Any data or instruction entered into the memory of a computer is considered as-** [Basic Bank Ltd. Asst. Manager :18]
   A. Storage B. Output
   C. Input D. Information Ⓓ

7. **In an Entity Relationship Diagram many-to-many relationship corresponds to a__ in actual database.** [Janata Bank (SO) (IT) '6]
A. table B. field
C. row D. primary key (A)

8. **Which of the following is a group of one or more attributes that uniquely indentifies a row?** [Sonali Bank AP: 16]
A. Key B. Determinant
C. Tuple D. Relation (A)

9. **Key to represent relationship between tables is called -** [Janata Bank EO: 17]
A. primary key B. foreign key
C. secondary key D. None of these (B)

10. **Data access time depends on -** [Pubali Bank Junior Officer (Cash) 16; Janata Bank Asst. EO (TELLER) 15]
A. operating frequency B. Seek time
C. rotational delay D. All of the above (D)

11. **'DB' computer abbreviation usually means?** [BB AD 12]
A. Database B. Double Byte
C. Data Block D. Driver Boot (A)

12. **Data processing cycle comprises?** [Agrani Bank (SO) 11]
A. input, storage and output
B. store, retrieve and output
C. input, output and retrieve
D. input, processing and output (D)

13. **A record is a -** [Sonali Bank Officer (Cash) 13]
A. collection of bits B. collection of fields
C. collection of bytes D.collection of files (B)

14. **What does the computer process into information?** [Agrani Bank Officer 11]
A. numbers B. processor
C. input D. data (D)

Part-A

### বিশ্ববিদ্যায় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **একটি Citizen Database-এ কোনটি প্রাইমারি কী হতে পারে?** [GST (ক ইউনিট): ২১]
A. নাম B. বয়স
C. ঠিকানা D. NID নম্বর (D)

2. **কোনো ডেটাবেজ রেকর্ডের ক্ষুদ্রতম অংশকে কি বলে?** [চবি (A ইউনিট): 17-18]
A. ডেটা B. টেবিল
C. ফিল্ড D. টেক্সট (C)

### পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **Records are composed of__such as name, address and phone number.** [NSI সহকারী পরিচালক: 17/ DBBLOfficer 04]
A. Fields B. Bytes
C. Information D. Bits (A)

ব্যাখ্যা: রেকর্ড একাধিক ফিল্ডের সমন্বয়ে গঠিত এবং ফিল্ড একাধিক Information (তথ্য) বা ডেটার সমন্বয়ে গঠিত।

## পরিচ্ছেদ ০২ ডেটাবেজ সফটওয়্যার (Database Software)

### বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **DBMS-এর পূর্ণরূপ কী?** [৪৫তম বিসিএস]
A. Data Backup Management System B. Database Management Service
C. Database Management System D. Data of Binary Management System **Ans: C**

2. **নিচের কোনটি Structured Query Language নয়?** [৪৪তম বিসিএস]
A. Java B. MySQL C. Oracle D. উপরের সবগুলো **Ans. D**

3. **নিচের কোনটি Open Source DBMS?** [৪৩তম বিসিএস]
A. MySQL B. Microsoft SQL Server C. Microsoft Access D. Oracle **Ans: A**

4. **একটি রিলেশনাল ডেটাবেজে কোনটি দ্বারা রিলেশন তৈরি করা হয়?** [৪০তম বিসিএস]
A. Tuples B. Attributes C. Tables D. Rows **Ans. C**

5. **নিচের কোনটি ডেটাবেজ language?** [৩৬তম বিসিএস]
A. Oracle B. C C. MS-Word D. কোনটিই নয় **Ans. A**

6. **নিচের কোনটি ডেটাবেজ ল্যাংগুয়েজ?** [৩৫তম বিসিএস]
A. Data Definition Language B. Data Manipulation Language
C. Query Language D. উপরের সবগুলোই **Ans. D**

BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Database Management System (DBMS) বলতে কী বোঝানো হয়? Relational Database–এ Primary key এবং Foreign key এর ভূমিকার উদাহরণসহ সংক্ষেপে বর্ণনা করুন। [৪১তম বিসিএস]
2. Database কি? বিভিন্ন ধরনের Database উদাহরণ সহকারে বুঝিয়ে দিন। [৩৭তম বিসিএস]
3. DBMS-এর শ্রেণিবিন্যাস বর্ণনা করুন। [৪০তম বিসিএস]

## ডেটাবেজ সফটওয়্যার (Database Software)

❖ যে সফটওয়্যারের সাহায্যে কোনো ডেটা সংরক্ষণ করে যা প্রয়োজন অনুসারে সাজানো বা অন্য কোনো কাজে লাগানো যায় তাকে Database Software বলে। সহজে তথ্য খুঁজতে ডেটাবেজ সফটওয়্যার ব্যবহার করা হয়।

❖ **বিশেষত্ব:** ডেটাবেজ (Database) এবং ব্যবহারকারীর (User) মধ্যে 'সমন্বয়কারী সফটওয়্যার' হিসেবে কাজ করে।

## (1) Database Management System (DBMS)

❖ যে সফটওয়্যার ডেটাবেজ তৈরি, পরিবর্তন, সংরক্ষণ ও পরিচালনার কাজে ব্যবহৃত হয় তাকে DBMS বলে।

❖ সর্বপ্রথম DBMS তৈরি করেন - কম্পিউটার বিজ্ঞানী চার্লস ব্যাচম্যান (১৯৬০ সালে)।

❖ **উপাদান:** ৫টি। **যথা:** ১. সফটওয়্যার, ২. হার্ডওয়্যার, ৩. ডেটা (সবচেয়ে গুরুত্বপূর্ণ উপাদান), ৪. ব্যবহারকারী, ৫. সিস্টেম/পদ্ধতি।

❖ **DBMS-এর কাজ:**

| | | |
|---|---|---|
| ✓ ডেটাবেজ তৈরি করা | ✓ ডেটাবেজ ইন্টারোগেশন | ✓ রিপোর্ট তৈরি করা |
| ✓ প্রয়োজনে রেকর্ড আপডেট করা | ✓ ডেটার নিরাপত্তা নিশ্চিত করা | ✓ নির্দিষ্ট ডেটা অনুসন্ধান করা |
| ✓ অপ্রয়োজনীয় রেকর্ড ডিলিট করা | ✓ নতুন রেকর্ড সংযোজন করা | ✓ ডেটাবেজ রক্ষণাবেক্ষণ করা |

## রিলেশনাল ডেটাবেজ (Relational Database)

❖ **রিলেশনাল ডেটাবেজ (Relational Database):** কোনো একটি কমন ফিল্ডের উপর ভিত্তি করে দুই বা ততোধিক ডেটা টেবিলের/ডেটাবেজের মধ্যে সম্পর্ক স্থাপনের মাধ্যমে যে ডেটাবেজ গঠিত হয় তাকে রিলেশনাল ডেটাবেজ বলে।

❖ **রিলেশনাল ডেটাবেজের শর্ত:** কমপক্ষে ১টি 'Common (সাধারণ) ফিল্ড' এবং ১টি Primary Key Field থাকবে এবং Common ফিল্ডের ডেটা টাইপ, ফিল্ড সাইজ ইত্যাদি একই (Same) হবে। টেবিল/ফাইল একই সময়ে খোলা থাকতে হবে।

❖ **রিলেশনের প্রকারভেদ:** রিলেশনাল ডেটাবেজ – ৩ ধরনের। যথা:

✓ One to One রিলেশন

✓ One to Many রিলেশন এবং Many to One রিলেশন

✓ Many to Many রিলেশন

## (১) One to One রিলেশন

❖ **One to One রিলেশন:** যখন দুটি ডেটা টেবিলের মধ্যে সম্পর্ক স্থাপন করা হয় এবং একটি ডেটা টেবিলের রেকর্ডের সাথে অপর একটি ডেটা টেবিলের কেবলমাত্র একটি রেকর্ডের মধ্যে সম্পর্ক থাকে তখন তাকে One to One রিলেশন বলে।

❖ **ব্যবহার:** কোনো বেসিক ডেটাবেজকে আলাদা টেবিলে সংরক্ষণের জন্য One to One রিলেশন ব্যবহার করা হয়।

Teacher info

| T_Id | Name |
|---|---|
| T001 | Rokib |
| T002 | Kashem |
| T003 | Ridoy |
| T004 | Prantor |

Subject info

| T_Id | Subject_code | Subject |
|---|---|---|
| T001 | 101 | Bangla |
| T002 | 108 | English |
| T003 | 275 | ICT |
| T004 | 174 | Physics |

❖ **উদাহরণ:** পাশের চিত্রটিতে টেবিল-১ Teacher Info এবং টেবিল-২ Subject Info-এর Common Field হলো Teacher ID (T_ID) এবং Teacher ID একটি প্রাইমারি কী ফিল্ড যার মাধ্যমে উভয় ডেটা টেবিল পরস্পরের মধ্যে সম্পর্ক স্থাপন করেছে।

## (২) One to Many এবং Many to One রিলেশন

| One to Many রিলেশন | Many to One রিলেশন |
|---|---|
| একটি ডেটা টেবিলের একটি রেকর্ডের সাথে অপর একটি ডেটা টেবিলের একাধিক রেকর্ডের মধ্যে যে সম্পর্ক থাকে তাকে One to Many রিলেশন বলে। **বহুল ব্যবহৃত একটি রিলেশন পদ্ধতি** - One to Many রিলেশন। | One to Many রিলেশনের বিপরীত পদ্ধতি। একটি ডেটা টেবিলের একাধিক রেকর্ডের সাথে অপর একটি ডেটা টেবিলের একটি রেকর্ডের মধ্যে যে সম্পর্ক থাকে তাকে Many to One রিলেশন বলে। |

❖ **ফরেন কী (Foreign Key)-এর সাথে প্রাইমারি কী (Primary Key)'র সম্পর্ক** – One to Many রিলেশন।

❖ **One to Many এবং Many to One রিলেশন-এর উদাহরণ:**

✓ **One to Many:** পাশের চিত্রটিতে টেবিল-১ Employee ID এবং টেবিল-২ Project Allocation Table-এর কমন ফিল্ড- EmpID (Employee Table). এখানে টেবিল-১ এর প্রাইমারি কী ফিল্ড EmpID-1 এর মাধ্যমে টেবিল-২ এর ৩টি রেকর্ড (সারি- ১, ২, ৩) সম্পর্ক স্থাপন করে One to Many রিলেশন তৈরি করেছে।




| EmpID | Name | Address |
|---|---|---|
| 1 | Emp1 | New Delhi |
| 2 | Emp2 | Mumbai |
| 3 | Emp3 | Uttar Pradesh |

| Allocation ID | EmpID | StartDate |
|---|---|---|
| 1 | 1 | 2014-01-01 |
| 2 | 1 | 2014-08-01 |
| 3 | 1 | 2015-01-01 |
| 4 | 2 | 2014-02-01 |
| 5 | 2 | 2014-07-01 |
| 6 | 3 | 2015-01-01 |

✓ **Many to One:** One to Many'র বিপরীতক্রমে টেবিল-২ এর একাধিক রেকর্ড (সারি–১, ২, ৩)'র সাথে টেবিল-১'র EmpID-1 সম্পর্ক স্থাপন করে Many to One রিলেশন তৈরি করেছে।

## (৩) Many to Many রিলেশন

❖ কোনো ডেটা টেবিলের একাধিক রেকর্ডের সাথে অপর একটি ডেটা টেবিলের একাধিক রেকর্ডের মধ্যে সম্পর্ক থাকে তখন তাকে Many to Many রিলেশন বলে।

❖ দুটি ডেটা টেবিলের মধ্যে একাধিক অনুরূপ রেকর্ড থাকলে একটি Many to Many রিলেশন প্রতিষ্ঠা করা যায়।

❖ **জাংশন টেবিল (Junction Table):**

✓ Many to Many রিলেশন প্রতিষ্ঠিত করতে তৃতীয় একটি ডেটা টেবিল তৈরি করতে হয় যাকে জাংশন টেবিল বলে।

✓ যে দুইটি ডেটা টেবিলের মধ্যে সম্পর্ক তৈরি হয় সেই ২টি ডেটা টেবিলের 'প্রাইমারি কী ফিল্ড' জাংশন টেবিলে অন্তর্ভুক্ত থাকে।

✓ **জাংশন টেবিল উভয় দিক থেকে দেখতে** - One to One-এর মতো।

❖ **উদাহরণ:** পাশের চিত্রটিতে টেবিল-১ ORDERS-এ Order ID এবং টেবিল-২ PRODUCTS-এ Product ID হলো প্রাইমারি কী ফিল্ড। এই দুটি প্রাইমারি কী ফিল্ড জাংশন টেবিল অর্থাৎ, তৃতীয় টেবিলে অন্তর্ভুক্ত রয়েছে। জাংশন টেবিলে Order ID 10248 ৩টি রেকর্ড এবং Order ID 10311 ২টি রেকর্ড রয়েছে। কিন্তু, জাংশন টেবিলে Product ID 42 ২টি রেকর্ড তৈরি করেছে Order ID-এর সাথে। এভাবেই, জাংশন টেবিলে Many to Many রিলেশন একাধিক টেবিলের রেকর্ডের সাথে অপর একটি টেবিলের একাধিক টেবিলের মধ্যে সম্পর্ক স্থাপন করে।

**ORDERS**

| OrderID | CustomerID |
|---|---|
| 10248 | WILMK |
| 10311 | DUMON |

**PRODUCTS**

| ProductID | ProductName |
|---|---|
| 11 | Queso Cabrales |
| 42 | Singaporean Hokkien Fried Mee |
| 69 | Gudbrandsdalsost |
| 72 | Mozzarella di Giovanni |

**ORDER DETAILS**

| OrderID | ProductID | UnitPrice | Quantity |
|---|---|---|---|
| 10248 | 11 | 21.00 | 12 |
| 10248 | 42 | 14.00 | 10 |
| 10248 | 72 | 34.80 | 5 |
| 10311 | 42 | 14.00 | 6 |
| 10311 | 69 | 28.80 | 7 |

## (2) Relational Database Management System (RDBMS)

❖ রিলেশনাল ডেটাবেজ সংশ্লিষ্ট ডেটাবেজ সফটওয়্যারকে রিলেশনাল ডেটাবেজ ম্যানেজমেন্ট সিস্টেম (RDMS) বলে।

❖ **সর্বপ্রথম ধারণা প্রদান করেন:** এডগার ফ্রাঙ্ক কড (Edgar Frank Codd) - ১৯৭০ সালে।

❖ রিলেশনাল ডেটাবেজ মডেলে Table'র মাধ্যমে রিলেশন প্রকাশ করা হয়।

❖ **সফটওয়্যার:** 'Interface Software (Front End-এ)' এবং 'Engine Software (Back End-এ)' সফটওয়্যার RDBMS-এ থাকে।

❖ **ওয়েবসাইট (Website):** ডাইনামিক ওয়েবসাইট তৈরি করতে RDMS ব্যবহার করা হয়।

❖ **RDBMS-এর বৈশিষ্ট্যসমূহ:**

⇨ **রিলেশন:** একাধিক ডেটা টেবিলের মধ্যে রিলেশন তৈরি করে এবং ডেটাকে কেন্দ্রীয়ভাবে নিয়ন্ত্রণ করা যায়।

⇨ **ব্যবহারকারী:** একই সময়ে একই ডেটা একাধিক ব্যবহারকারী ব্যবহার করতে পারে।

⇨ **প্রোগ্রাম/সফটওয়্যার:** অ্যাপ্লিকেশন প্রোগ্রাম/সফটওয়্যার তৈরি করে এবং অন্যান্য প্রোগ্রাম থেকে ডেটা ব্যবহার করা যায়।

⇨ **সুবিধা:** এন্ট্রি ফর্ম তৈরি করা যায় এবং Executive ফাইল তৈরি করা যায়।

### জনপ্রিয় ডেটাবেজ সফটওয়্যারসমূহ

| Types of Software | Database Software |
|---|---|
| Open Source | MySQL (বহুল ব্যবহৃত), SQLite, PostgreSQL, MariaDB, FirebirdSQL, IBM DB2, Cubrid, SYBASE. |
| Business/Licensed | Oracle (বহুল ব্যবহৃত), Microsoft Access, FileMaker, Microsoft SQL Server, INFORMIX, dBASE, Visual Foxpro. |

❖ Microsoft (MS) Access-এর সাহায্যে কম মেমোরি ও রিসোর্স নিয়ে সহজে প্রোগ্রাম লেখা যায়।

❖ Oracle একই সাথে একটি ডেটাবেজ সফটওয়্যার এবং ডেটাবেজ ল্যাঙ্গুয়েজ।

## ডেটাবেজ তৈরি

❖ **বর্তমানে বহুল ব্যবহৃত এবং জনপ্রিয় ডেটাবেজ প্রোগ্রাম:** মাইক্রোসফট অ্যাকসেস।

❖ **ডেটাবেজ তৈরি:** মাইক্রোসফট অ্যাকসেসের মাধ্যমে – ৩ ভাবে ডেটাবেজ তৈরি করা যায়। **যথা:** ১. Database Wizard থেকে, ২. Menu থেকে, ৩. ডেটাবেজ ল্যাঙ্গুয়েজ দিয়ে কোড লিখে।

### ডেটা টাইপ (Data Type)

❖ **ডেটা টাইপ:** ডেটাবেজ তৈরি করতে এন্ট্রিকৃত ডেটার ধরনের উপর নির্ভর করে ডেটাবেজে ফিল্ড টাইপ উল্লেখ করতে হয়।

❖ **বিভিন্ন ধরনের ফিল্ড টাইপ সম্পর্কে আলোচনা করা হলো-**

| ফিল্ড টাইপ | সাইজ বা ধারণক্ষমতা | ব্যবহারক্ষেত্র |
|---|---|---|
| Text | ২৫৫টি ক্যারেক্টার | আলফানিউমেরিক (বর্ণভিত্তিক) ডেটার (বর্ণ, সংখ্যা, চিহ্ন, তারিখ) ব্যবহারের ক্ষেত্রে। যেমন: Name, Title, Address ইত্যাদি। |
| Number | ৮ বাইট (Replication ID-তে ১৬ বাইট) | সংখ্যাভিত্তিক (Numeric) ডেটার ক্ষেত্রে ব্যবহার করা হয়। |
| Auto Number | ৪ বাইট (Replication ID-তে ৮ বাইট) | স্বয়ংক্রিয়ভাবে ধারাবাহিক ডেটা এন্ট্রি করতে ব্যবহার করা হয়। |
| Currency | ৮ বাইট | মুদ্রা বা টাকা সংক্রান্ত ডেটা এন্ট্রি করার জন্য ব্যবহার করা হয়। |
| Date/Time | ৮ বাইট | তারিখ ও সময় জাতীয় ডেটার ক্ষেত্রে ব্যবহার করা হয়। |
| Logical | ১ বাইট | বুলিয়ান মান সংরক্ষণে। যেমন: লজিক্যাল ডেটা (Yes/No). |
| Memo | ১৬ বাইট (বা $২^{১৬}$= ৬৫,৫৩৬টি ক্যারেক্টার) | বর্ণনা বা বিবরণমূলক লেখার জন্য ব্যবহার করা হয়। |

| ফিল্ড টাইপ | সাইজ বা ধারণক্ষমতা | ব্যবহারক্ষেত্র |
|---|---|---|
| OLE Object | প্রায় ২ গিগাবাইট (GB) পর্যন্ত | **পূর্ণরূপ:** Object Linking and Embedding. যে সকল তথ্য সফটওয়্যারের মাধ্যমে তৈরি করা হয়; ডেটাবেজের মাধ্যমে নয় (যেমন: Picture, Video) এমন ডেটা টাইপের ক্ষেত্রে ব্যবহৃত হয়। |
| Hyperlink | -------------- | ডেটাবেজ থেকে ওয়েবপেজের সাথে লিঙ্ক করতে ব্যবহার করা হয়। |
| Look up Wizard | ৪ বাইট | লিস্টে পছন্দকৃত ডেটা ইনপুট করার জন্য ব্যবহৃত হয়। |

## কুয়েরি (Query)

❖ **কুয়েরি (Query):** কোনো একটি নির্দিষ্ট শর্ত বা বৈশিষ্ট্যের আলোকে ডেটাবেজের অন্তর্গত টেবিলের বিপুল সংখ্যক ডেটার মধ্য থেকে কোনো ডেটা বা রেকর্ড আলাদা করে প্রদর্শন করা বা ছাপানোকে কুয়েরি (Query) বলে।

❖ **যেভাবে ডেটা নির্বাচন করা হয়:** এক্সপ্রেশন, অপারেটর, ফিল্টার ইত্যাদি ব্যবহার করে।

❖ **কাজ:** কুয়েরির সাহায্যে ডেটা Input, Update, Delete, Modify ও Retrieve করা যায়।

❖ **প্রকারভেদ:** কাজের ধরনের উপর ভিত্তি করে কুয়েরি (Query) – ৪ প্রকার। যথা:

| কুয়েরি (Query) | তথ্যপ্রবাহ |
|---|---|
| Select Query | ▪ সর্বাপেক্ষা জনপ্রিয় কুয়েরি। ডেটাবেজে এক বা একাধিক ডেটা টেবিল থেকে প্রয়োজনীয় ফিল্ডসমূহ সিলেক্ট করে যে কুয়েরি করা হয়, তাকে সিলেক্ট কুয়েরি (Select Query) বলে।<br>▪ **কাজ:** ডেটা Retrieve (পুনরুদ্ধার) করা, ডেটা ক্যালকুলেশন করে ফলাফল প্রকাশ করা ইত্যাদি। |
| Parameter Query | ▪ ফিল্ড অনুসারে ডায়ালগ বক্সে তথ্য পূরণ করে যে কুয়েরি করা হয় তাকে প্যারামিটার কুয়েরি বলে। |
| Crosstab Query | ▪ ডেটাবেজে কুয়েরি করা ফলাফলকে সামারি (Summary) আকারে প্রদর্শনের জন্য যে কুয়েরি করা হয় তাকে ক্রসট্যাব কুয়েরি (Crosstab Query) বলে। |
| Action Query | ▪ কোনো কুয়েরির ফলাফলের ভিত্তিতে বর্তমান ডেটা টেবিলের রেকর্ডসমূহের তথ্য/ডেটা পরিবর্তনের জন্য যে কুয়েরি করা হয়, তাকে অ্যাকশন কুয়েরি (Action Query) বলে।<br>▪ **অ্যাকশন কুয়েরি (Action Query) – ৪ প্রকার।** যথা:<br>✓ **Delete Query:** অপ্রয়োজনীয় ডেটা সিলেক্ট করে মুছতে (Delete) ব্যবহার করা হয়।<br>✓ **Update Query:** ফিল্ডের মান আপডেট করার জন্য ব্যবহৃত হয়।<br>✓ **Append Query:** এক বা একাধিক রেকর্ড সংযোজনের জন্য ব্যবহার করা হয়।<br>✓ **Make Table Query:** কুয়েরিকৃত ডেটাসমূহকে ভিন্ন টেবিলে সংযোজনের জন্য ব্যবহৃত হয়। |

### কুয়েরি ল্যাঙ্গুয়েজ (Query Language)

❖ **Query Language:** যে ল্যাঙ্গুয়েজের সাহায্যে কুয়েরি (Query) করা হয় তাকে Query Language বলে।

❖ **ভিত্তি:** ডেটা ম্যানিপুলেশনের উপর ভিত্তি করে বিভিন্ন কুয়েরি ল্যাঙ্গুয়েজ তৈরি করা হয়েছে।

❖ **প্রকারভেদ:** বহুল ব্যবহৃত কুয়েরি ল্যাঙ্গুয়েজ (Query Language) - ৩টি। যথা:

| Query Language | তথ্যপ্রবাহ |
|---|---|
| QBE (Query By Example) | ▪ প্রথম চিত্রভিত্তিক (Graphical) কুয়েরি ল্যাঙ্গুয়েজ।<br>▪ যে ল্যাঙ্গুয়েজে একটি Example-এর মাধ্যমে ব্যবহারকারী কি করতে চায় তা বর্ণনা করা হয় এবং উক্ত Example অনুসারে কুয়েরি করা হয় তাকে QBE (Query By Example) বলে। |
| QUEL (QUEry Language) | ▪ **ভিত্তি:** Tuple (ডেটা টেবিলের সারি অর্থাৎ, রেকর্ড) ক্যালকুলাসের উপর ভিত্তি করে তৈরি করা হয়।<br>▪ **সীমাবদ্ধতা:** Relational বীজগণিত অপারেশন (যেমন: Intersection, Union) সমর্থন করে না।<br>▪ **ব্যবহৃত Statement-সমূহ:** Create, Range, Index, Modify. |

| Query Language | তথ্যপ্রবাহ |
|---|---|
| SQL (Structured Query Language) | ▪ উদ্ভাবন করা হয়: ১৯৭৪ সালে (IBM-এর San Jose Research Center-এ)<br>▪ ANSI এবং ISO সমর্থিত কম্পিউটার ল্যাঙ্গুয়েজ (ডেটাবেজ তৈরি করার জন্য)।<br>▪ বিশেষত্ব: Oracle Database, Microsoft Access ইত্যাদি ডেটাবেজের সাথে কাজ করে।<br>▪ ব্যবহার: ডেটাবেজ তৈরি করাসহ Data Update, Delete, Retrieve করতে ব্যবহার করা হয়। |

❑ QBE, QUEL এবং SQL-৩টি কুয়েরি ভাষাই হলো - Relatational Database Management System.

## SQL (Structured Query Language)-এর স্টেটমেন্ট

| স্টেটমেন্ট (Statement) | ব্যবহার এবং কমান্ড (Command) |
|---|---|
| Data Definition Language (DDL) | ▪ ডেটাবেজ/টেবিলের নাম পরিবর্তন, গঠন, ডেটা Delete করে।<br>▪ কমান্ড: CREATE (নতুন ডেটাবেজ তৈরিতে), DROP (টেবিল ডিলেট করতে), ALTER (স্ট্রাকচার পরিবর্তনে), TRUNCATE (সকল রেকর্ড মুছতে), RENAME (টেবিলের নাম পরিবর্তন করতে). |
| Data Manipulation Languge (DML) | ▪ Data-এর Retrieve, Delete, Update, Index করে।<br>▪ কমান্ড: SELECT (শর্ত সাপেক্ষে ডেটা নির্বাচনে), INSERT (টেবিলে নতুন রেকর্ড সংযোজনে), UPDATE (রেকর্ড আপডেটে), DELETE (রেকর্ড মুছতে), CLOSE (রেকর্ড বন্ধ করতে), MODIFY (রেকর্ড পরিবর্তনে), INDEX, FIND, STORE (নতুন রেকর্ড জমা করতে)। |
| Data Control Language (DCL) | ▪ সীমিত ডেটার মধ্যে Access করার বিশেষাধিকার প্রদান করে।<br>▪ কমান্ড: GRANT (ডেটাতে অ্যাকসেসের প্রবেশাধিকারে), REVOKE (অ্যাকসেস সুবিধা প্রদানে), ANALYZE (স্টেটমেন্ট বিশ্লেষণে), AUDIT (স্টেটমেন্ট ট্র্যাক করতে), COMMENT (মন্তব্য লিখতে), GIVE (অবজেক্ট প্রদানে)। |
| Transaction Control Language (TCL) | ▪ ডেটাবেজের Transaction বা ডেটার লেনদেন পরিচালনা করে।<br>▪ কমান্ড: COMMIT (ডেটা স্থায়ীভাবে সংরক্ষণে), ROLL NOBACK, SAVEPOINT, SET TRANSACTION. |

## Remove Confusion

❑ **প্রশ্ন: SQL কি?** **A.** Programming Language **B.** Query Language

❑ **উত্তর:** SQL এক ধরনের প্রোগ্রামিং ল্যাঙ্গুয়েজ যার সাহায্যে ডেটাবেজে কুয়েরি করা হয়। SQL-একই সাথে প্রোগ্রামিংয়ের জন্য Programming Language এবং ডেটাবেজের জন্য Query Language. SQL একটি চতুর্থ প্রজন্ম (Fourth Generation-4G)-এর Very High Level Programming Language.

# পরিচ্ছেদ ০২ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. ডাটাবেইজ ল্যাঙ্গুয়েজের উদাহরণ কোনটি?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (MMA): ২২]

**A.** XQuery **B.** OQL
**C.** LINQ **D.** সবগুলোই ⓓ

**2. চারটি ডেটাবেস ম্যানেজমেন্ট সিস্টেমের নাম লিখুন।** [IDRA (Computer Operator): 21]

**Answer:** MySQL, Microsoft Access, Oracle, dBASE.

**3. কম্পিউটারে ডেটাবেজ তৈরি করার জন্য নিচের কোন সফটওয়্যারটি সর্বাধিক উপযোগী?** [ঢাকা পাওয়ার ডিস্ট্রিবিউশন কোম্পানি Junior Assistant Manager Finance): ২০]

**A.** এম এস এক্সেল **B.** পাওয়ার পয়েন্ট ⓓ
**C.** নোটপ্যাড **D.** কোনোটিই নয়

**4. Data প্রদর্শনের উপায়সমূহ -** [সেবা পরিদপ্তরের সিনিয়র স্টাফ নার্স: ১৬]

**A.** Bar Diagram **B.** Histogram ⓐ
**C.** Line Chart **D.** Frequency পলিগন

7. **রিমোট সেন্সিং বা দূর অনুধাবন বলতে বিশেষভাবে বুঝায়-** [১৫তম বিসিএস]

A. রেডিও ট্রান্সমিটার সহযোগে দূর থেকে তথ্য সংগ্রহ
B. কোয়াসার মাধ্যমে মহাজাতিক উৎস থেকে সংকেত অনু
C. রাডারের সাহায্যে চারদিকের পরিবেশের অবলোকন
D. উপগ্রহের সাহায্যে দূর থেকে ভূমণ্ডলের অবলোকন

Ans: D

8. **মাইক্রোওয়েভের মাধ্যমে যে টেলিযোগাযোগ ব্যবস্থা আমাদের দেশে প্রচলিত তাতে মাইক্রোওয়েভ অধিকাংশ দূরত্ব অতিক্রম করে-** [১১তম বিসিএস]

A. ওয়েভ গাইডের মধ্য দিয়ে
B. ভূমি ও আয়নোস্ফিয়ারের মধ্যে প্রতিফলন হতে হবে
C. বিশেষ ধরনের ক্যাবলের মধ্য দিয়ে
D. খোলামেলা জায়গার মধ্য দিয়ে সরলরেখায়

Ans: A

## BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. বিভিন্ন প্রকারের স্যাটেলাইটের বর্ণনা দিন এবং সেগুলোর সুনির্দিষ্ট ব্যবহার উল্লেখ করুন। [৪৪তম বিসিএস]
2. Computer Network-এ Transmission Media-এর প্রধান কাজ কী? Transmission Media-এর কয়েকটি উদাহরণ দিন। [৪৩তম বিসিএস]

   [**Hints:** Transmission Media গুলো হচ্ছে – ১. তার মাধ্যম (Wire Medium), ২. তারবিহীন মাধ্যম (Wireless Medium)]
3. 'বঙ্গবন্ধু-১ স্যাটেলাইট' সম্বন্ধে সংক্ষেপে বর্ণনা দিন। [৪১তম বিসিএস]
4. রেডিও ওয়েভ এবং মাইক্রোওয়েভ-এর মধ্যে পার্থক্যসমূহ উল্লেখ করুন। [৪১তম বিসিএস]
5. অপটিক্যাল ফাইবার (Optical Fibre) কী? এ ফাইবারের প্রয়োগ উল্লেখ করুন। [৩৪তম/২০তম বিসিএস]
6. স্যাটেলাইট কমিউনিকেশন ও অপটিক্যাল কমিউনিকেশন সিস্টেমের মধ্যে পার্থক্য লিখুন। [৩৪তম বিসিএস]
7. স্যাটেলাইট কী? ইহা কত প্রকার ও কী কী? [৩৩তম বিসিএস]
8. Fiber optic কত প্রকার ও কী কী? Optical fiber-এর মাধ্যমে কীভাবে ডাটা আদান-প্রদান করা যায়? [৩০তম বিসিএস]
9. Fiber Optic Communication system এর গুরুত্ব লিখুন। [২৮তম বিসিএস]
10. What do you understand by VSAT? [২৭তম বিসিএস]
11. সাবমেরিন ক্যাবল কি? [২৫তম বিসিএস]
12. অপটিক্যাল ফাইবার বলতে কি বুঝেন? ইহার ব্যবহার কোথায় হয়? [১৯তম/১৩তম বিসিএস]
13. মাইক্রোওয়েভ কি? আমাদের দেশে এর কি ব্যবহার রয়েছে। [১৩তম বিসিএস]

## ডেটা কমিউনিকেশন মাধ্যম (Data Communication Medium)

❖ **ডেটা কমিউনিকেশন মাধ্যম:** যার মধ্য দিয়ে উৎস (প্রেরক প্রান্ত) থেকে গন্তব্যে (প্রাপক প্রান্তে) ডেটা ট্রান্সমিশন বা স্থানান্তরিত হয় তাকে ডেটা কমিউনিকেশন মাধ্যম বলে। ডেটা কমিউনিকেশন মাধ্যম – ২ প্রকার। যথা:

| **ক্ষেত্র** | **(১) তার মাধ্যম (Wire Medium)** | **(২) তারবিহীন মাধ্যম (Wireless Medium)** |
|---|---|---|
| **অপর নাম** | গাইডেড (Guided) মিডিয়া | আনগাইডেড (Unguided) মিডিয়া |
| **তরঙ্গ** | নির্ধারিত দৈহিক পথ ধরে পরিচালিত হয় | ইলেকট্রিক সিগন্যাল আকারে মুক্ত স্থানের মাধ্যমে পরিচালিত হয় |
| **উদাহরণ** | ক্যাবল/তার, টেলিফোন লাইন, ফাইবার অপটিক লাইন | বেতার তরঙ্গ, ভূ-উপগ্রহ ব্যবস্থা, মাইক্রোওয়েভ, ইনফ্রারেড |

Part- B

## তার/ক্যাবল মাধ্যম (Wired/Cable Medium)

- **ডেটা স্থানান্তর:** Wired Medium-এ তার বা ক্যাবলের সাহায্যে কোনো সলিড মাধ্যমের (**যেমন:** কপার, অ্যালুমিনিয়াম ইত্যাদি) মধ্য দিয়ে নির্দেশিত পথে বৈদ্যুতিক বা আলোক সংকেত প্রবাহিত হয়।
- **গঠন:** তামা (কপার, অ্যালুমিনিয়াম) ও কাচ (বা স্বচ্ছ প্লাস্টিক) দিয়ে তৈরি।
- **DOCSIS:** Data Over Cable Service Interface Specifications.
- **ব্যবহার:** স্বল্প দূরত্বের নেটওয়ার্কের ক্ষেত্রে ডেটা স্থানান্তর এবং WAN (Wide Area Network) নেটওয়ার্কের হাইস্পিড ডেটা কমিউনিকেশনে ক্যাবল মাধ্যম ব্যবহৃত হয়। **কয়েকটি জনপ্রিয় তার বা ক্যাবল মাধ্যম নিচে আলোচনা করা হলো:**

### (১) কো-এক্সিয়াল ক্যাবল (Co-Axial Cable)

- **গঠন:** ২টি বিদ্যুৎ পরিবাহী এবং ২টি বিদ্যুৎ অপরিবাহী বা অন্তরক (Insulator)/পরাবৈদ্যুতিক পদার্থ দিয়ে তৈরি করা হয়।
- **ডেটা ট্রান্সফার রেট নির্ভর করে** - তারের দৈর্ঘ্য এবং ব্যবহৃত ফ্রিকোয়েন্সির উপর।
- **দূরত্ব:** 10 Mbps (Megabits per second)-এ ১ কিলোমিটার পর্যন্ত ডিজিটাল ডেটা প্রেরণ করে।
- **কো-এক্সিয়াল ক্যাবলের প্রকারভেদ:** কো-এক্সিয়াল ক্যাবল – ২ প্রকার। যথা:

| নং. | কো-এক্সিয়াল ক্যাবল | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| ১. | থিননেট (Thinnet) [তারের ব্যাস – 0.25 ইঞ্চি] | ▪ **অপর নাম:** চিপারনেট, থিন ইথারনেট, থিনওয়্যার।<br>▪ **অধিক পরিচিত:** '10BASE2 ইথারনেট' নামে। **উল্লেখ্য,** 10BASE2 বলতে বুঝায়, এই প্রযুক্তিতে সর্বোচ্চ ২০০ মিটার দূরত্বে ১০ মেগাবাইট ডেটা আদান-প্রদান করা যাবে। এখানে, 10 হলো - Bandwidth এবং 2 হলো – ক্যাবলের দৈর্ঘ্য।<br>▪ **বৈশিষ্ট্য:** হালকা ও ফ্লেক্সিবল বা নমনীয়। |
| ২. | থিকনেট (Thicknet) | ▪ **অপর নাম:** থিক ইথারনেট (Thick Ethernet).<br>▪ **অধিক পরিচিত:** '10BASE5 ইথারনেট' নামে। **উল্লেখ্য,** 10BASE5 বলতে বুঝায়, এই প্রযুক্তিতে সর্বোচ্চ ৫০০ মিটার দূরত্বে ১০ মেগাবাইট ডেটা আদান-প্রদান করা যাবে।<br>▪ **বৈশিষ্ট্য:** ভারী, মোটা ও নন-ফ্লেক্সিবল বা অনমনীয়। |

- **অসুবিধা:** ১ কি.মি. এর অধিক দূরত্বে ডেটা ট্রান্সমিশনে রিপিটার (Repeater) ব্যবহার করা হয়।
- **ব্যবহার:** ডিশ টিভি বা ক্যাবল টিভি নেটওয়ার্ক (বহুল ব্যবহৃত), টেলিভিশন নেটওয়ার্ক, কম্পিউটার নেটওয়ার্ক ইত্যাদিতে।
- **নেটওয়ার্কে কো-অ্যাক্সিয়াল ক্যাবল:**

| ক্ষেত্র | তথ্যপ্রবাহ |
|---|---|
| ধরন | ▪ 'ইথারনেট (Ethernet)' নামক নেটওয়ার্ক তৈরি করা হয় যার সাহায্যে কম্পিউটার নেটওয়ার্ক তৈরি হয়। |
| কানেক্টর | ▪ BNC (Bayonet Neil-Concelman). **ব্যবহার:** নেটওয়ার্কের সংযোগ প্রদানে ব্যবহৃত হয়।<br>▪ RF কানেক্টর (**ব্যবহার:** বাসা বাড়িতে ডিশ বা ক্যাবল টেলিভিশনের কানেকশন করতে ব্যবহার করা হয়)। |

Part- B

## (২) টুইস্টেড পেয়ার ক্যাবল (Twisted Pair Cable)



- **গঠন:** দুটি পরিবাহী তার (সুষমভাবে মোড়ানো থাকে) এবং তার দুটিকে পৃথক রাখতে অপরিবাহী তার (Wire) ব্যবহার করা হয়। অর্থাৎ, টুইস্টেড পেয়ার ক্যাবলে তারসমূহ প্যাঁচানো ও জোড়ায় জোড়ায় থাকে।
- **মোট তারের সংখ্যা:** ৮টি (৪ জোড়া) এবং প্রতি জোড়া তারের কমন রং – সাদা।
- **প্রকারভেদ:** টুইস্টেড পেয়ার ক্যাবল – ২ প্রকার। যথা:

| টুইস্টেড পেয়ার ক্যাবল | তথ্যপ্রবাহ |
|---|---|
| আবরণযুক্ত টুইস্টেড পেয়ার (Sheilded Twisted Pair-STP) | ▪ **গঠন:** একটি আবরণ (Shield) থাকে যা অ্যালুমিনিয়ামের তৈরি।<br>▪ **কাজ:** আবরণটি ক্যাবলকে ইলেক্ট্রোম্যাগনেটিক ইন্টারফারেন্সের হাত থেকে রক্ষা করে। |
| আবরণহীন টুইস্টেড পেয়ার (Unsheilded Twisted Pair-UTP) | ▪ **গঠন:** জ্যাকেট বা প্লাস্টিকের আবরণে মোড়ানো (অ্যালুমিনিয়ামের তৈরি) একাধিক জোড়া টুইস্টেড পেয়ার ক্যাবল বা তারের সমষ্টি।<br>▪ **অধিক ব্যবহৃত স্ট্যান্ডার্ড** – UTP Category –5,6 (LAN-এ).<br>▪ ১০০ মিটারের অধিক দূরত্বে ডেটা ট্রান্সমিশন করতে পারে না। |

- **অসুবিধা:** বেশি দূরত্বে পাঠানোর ক্ষেত্রে ২ কি.মি. পরপর রিপিটার ব্যবহার করতে হয়।
- **ব্যবহার:** 'টেলিফোন লাইনে' (সর্বপ্রথম ব্যবহার করা হয়) এবং 'কম দূরত্বের যোগাযোগ রক্ষার্থে' (ব্যাপকভাবে ব্যবহৃত হয়)।
- **নেটওয়ার্কে টুইস্টেড পেয়ার ক্যাবল:** LAN, ইথারনেট নেটওয়ার্কে, সকল ধরনের টেলিফোন নেটওয়ার্কে এবং ব্রডব্যান্ড ইন্টারনেট কানেকশনে টুইস্টেড পেয়ার ক্যাবল ব্যবহার করা হয়।
- **জনপ্রিয় টুইস্টেড পেয়ার ক্যাবল কানেক্টর (Co-Axial Cable Connector):**

| কানেক্টর | পিন সংখ্যা | ব্যবহার |
|---|---|---|
| RJ (Registered Jacket) **11** | ৪টি | টেলিফোন লাইনের কানেকশনে ব্যবহার করা হয়। |
| RJ (Registered Jacket) **45** | ৬টি | LAN বা ইথারনেট নেটওয়ার্কে কম্পিউটার কানেক্ট করতে ব্যবহৃত হয়। |

## (৩) অপটিক্যাল ফাইবার ক্যাবল (Optical Fiber Cable)

- **অপটিক্যাল ফাইবার:** বৈদ্যুতিক অন্তরক বা ডাই-ইলেকট্রিক পদার্থ (যেমন: সিলিকা, মাল্টি কম্পোনেন্ট কাচ) দিয়ে তৈরি এক ধরনের কাঁচের তন্তু বা ফাইবার যা আলোর পূর্ণ অভ্যন্তরীণ প্রতিফলনকে কাজে লাগিয়ে আলোর গতিতে ডেটা আদান-প্রদান করে।
- **তৈরি করতে ব্যবহৃত হয়:** গ্লাস কোর ও প্লাস্টিক কাড।
- **ডেটা ট্রান্সফার করে:** আলোক সিগন্যাল (ইলেকট্রনিক সিগন্যালের পরিবর্তে) পদ্ধতিতে [আলোক সিগন্যালের মাধ্যমে সর্বাপেক্ষা দ্রুতগতিতে ডেটা ট্রান্সমিট করে]।




- **ডেটা আদান-প্রদানে ব্যবহার করা হয়** – লেজার রশ্মি। অপটিক্যাল ফাইবারে ইলেকট্রোম্যাগনেটিক নয়েজের সমস্যা নেই।
- **DWDM (Dense Wavelength Division Multiplexing)** is the technology for boosting transformation capacity of optical fiber cable.

### অপটিক্যাল ফাইবার ক্যাবলের বৈশিষ্ট্য

✓ **গতি:** আলোর গতির ($3\times10^8$) সমান।
✓ **ব্যান্ডউইথ:** উচ্চ ব্যান্ডউইথসম্পন্ন।
✓ **বিদ্যুৎ চৌম্বক প্রভাব:** মুক্ত (EMI নেই)।
✓ **বিশেষত্ব:** একই সাথে একাধিক তথ্য ট্রান্সফার করতে পারে।
✓ অপটিক্যাল ফাইবারে আলোর পালস ব্যবহৃত হয়।
✓ **ডেটা ট্রান্সমিশন মিডিয়া:** লেজার রশ্মি।
✓ **নেটওয়ার্কের ব্যাকবোন:** ফাইবার অপটিক ক্যাবল।
✓ **আলোক ধর্ম:** পূর্ণ অভ্যন্তরীণ প্রতিফলন।
✓ **নিরাপত্তা:** ডেটা সংরক্ষণের নিরাপত্তা ও গোপনীয়তা বেশি।

❖ **স্তর:** অপটিক্যাল ফাইবার ক্যাবলের স্তর বা অংশ – ৩টি। যথা:

| নং | স্তর বা অংশ | উপাদান | তথ্যপ্রবাহ |
|---|---|---|---|
| ১. | কোর (Core) | সিলিকা মাল্টিকম্পোনেন্ট কাচ/স্বচ্ছ প্লাস্টিক | ▪ সবচেয়ে ভেতরের স্তর। ▪ আলোক সিগন্যাল সঞ্চালন করে। |
| ২. | ক্ল্যাডিং (Cladding) | কাচের তৈরি | ▪ কোর থেকে নির্গত আলোক রশ্মি প্রতিফলিত করে পুনরায় Core-এ ফেরত পাঠায়। |
| ৩. | জ্যাকেট (Jacket) | প্লাস্টিক দিয়ে মোড়ানো | ▪ একটি আবরণ যা তার (Wire)-কে ঘর্ষণ, মরিচা থেকে রক্ষা করে। |

**Point Out**

❑ **Core'র উপরের স্তর** – Cladding এবং **Cladding-কে আবৃত করে রাখে** – Jacket.

❑ **Jacket-এ ব্যবহৃত প্লাস্টিক উপাদান** – PVC (Polyvinyl Chloride), পলিইথিলিন (Polyethylene-PE), পলিইউরেথিন (Polyurethane), পলিমাইড (Polyamide) ইত্যাদি।

❖ **সুবিধা:** পরিবেশের তাপ, চাপ ইত্যাদি বাধা সৃষ্টি করতে পারে না (পূর্ণ অভ্যন্তরীণ প্রতিফলনের সাহায্যে ডেটা ট্রান্সফার করে বলে)।

❖ **অসুবিধা:** U আকৃতিতে বাঁকানো যায় না।

### তার (Wired) ক্যাবল মাধ্যমের মধ্যকার তুলনা

| বৈশিষ্ট্য | টুইস্টেড পেয়ার ক্যাবল | কো-এক্সিয়াল ক্যাবল | ফাইবার অপটিক |
|---|---|---|---|
| ব্যান্ডউইথ | ১০ Mbps - ১ Gbps | ১০ Mbps | ১০ Mbps - ১০ Gbps |
| ক্যাবল দৈর্ঘ্য | ১০০ মিটার | ২০০মি. - ৫০০মি. | ২ কি.মি. – ১০০ কি.মি. |
| নিরাপত্তা | দুর্বল | দুর্বল | উচ্চ |
| বাঁকানোর কোণ | ৩৬০ ডিগ্রি/ফুট | ৩৬০ ডিগ্রি/ফুট | ৩০ ডিগ্রি/ফুট |
| ইন্টারফারেন্স রেটিং | দুর্বল | মধ্যম | খুব ভালো |
| ডেটার ধরন | অ্যানালগ ও ডিজিটাল | অ্যানালগ ও ডিজিটাল | আলোক সিগন্যাল |
| অধিক ব্যবহারক্ষেত্র | টেলিফোন লাইনে | ডিশ বা টিভি ক্যাবলে | সাবমেরিন ক্যাবলে |

### সাবমেরিন ক্যাবল [উদ্দেশ্য: আন্তর্জাতিক টেলিযোগাযোগ ব্যবস্থা সম্প্রসারণ]

❖ সমুদ্রের তলদেশ দিয়ে স্থাপিত আন্তঃমহাদেশীয় ফাইবার অপটিক যা বিভিন্ন দেশের মধ্যে টেলিযোগাযোগ স্থাপনে ব্যবহৃত হয়।

❖ **সাবমেরিন ক্যাবল ব্যবহৃত হয়** – ইন্টারনেট সংযোগে। অর্থাৎ, Information Technology-এর সাথে সম্পর্কিত।

❖ **বাংলাদেশের সাবমেরিন ক্যাবলের ল্যান্ডিং স্টেশন** – ২টি। যথা: ১. ঝিলংজা, কক্সবাজার এবং ২. কুয়াকাটা, পটুয়াখালী।

❖ **বাংলাদেশের জন্যে নির্ধারিত আন্তর্জাতিক ব্যান্ডউইথ সীমা** – ২৪। **বাংলাদেশের সাবমেরিন ক্যাবল:**

✓ **মালিকানা:** Bangladesh Submarine Cable Company Limited (BSCCL)

✓ **নিয়ন্ত্রক:** Bangladesh Telecommunication Regulatory Commission (BTRC)

| ভিত্তি | SEA – ME – WE – 4 | SEA – ME – WE – 5 |
|---|---|---|
| পূর্ণরূপ | South East Asia-Middle East- West Europe – 4 | South East Asia-Middle East –West Europe – 5 |
| সহায়তা করে | ------------------------ | অ্যালকাটেল লুজেন, ফ্রান্স |
| চালু | ২০০৫ | ২১ ফেব্রুয়ারি, ২০১৭ |

| ভিত্তি | SEA – ME – WE – 4 | SEA – ME – WE – 5 |
|---|---|---|
| বাণিজ্যিকভাবে চালু | ------------------------- | ১০ সেপ্টেম্বর, ২০১৭ |
| গতি | ২০০ Gbps | ১৩০০ Gbps |
| দৈর্ঘ্য | ২০০০০ কি.মি. | ২৫০০০ কি.মি (মেয়াদ: ২০-২৫ বছর) |
| দূরত্ব | ------------------------- | ফ্রান্সের মার্সেলি থেকে সিঙ্গাপুর |
| যুক্ত দেশ | ১৬টি দেশ | ১৮টি দেশ |
| ল্যান্ডিং স্টেশন | ঝিলংঝা, কক্সবাজার | কলাপাড়া, কুয়াকাটা, পটুয়াখালী |

❖ BSCCL ৮ ফেব্রুয়ারি, ২০১৬ থেকে ১০ জিবিপিএস আইপি ব্যান্ডউইডথ ভারতের ত্রিপুরাতে রপ্তানি করছে।

**তৃতীয় সাবমেরিন ক্যাবল (SEA-ME-WE-6) [5G শক্তিশালী নেটওয়ার্ক তৈরিতে সহায়ক]**

❖ **Landing Station স্থাপিত হবে:** কক্সবাজার জেলায়।

❖ **ক্যাবলটির বিস্তৃতি:** সিঙ্গাপুর - ফ্রান্স পর্যন্ত (ভারত মহাসাগর, আরব সাগর, লোহিত সাগর হয়ে ভূমধ্যসাগর অবধি বিস্তৃত)।

❖ **ক্যাবলটির কোর ল্যান্ডিং স্টেশন হবে:** সিঙ্গাপুর, ভারত, জিবুতি, মিসর ও ফ্রান্সে।

## তারবিহীন কমিউনিকেশন মাধ্যম (Wireless Communication Medium)

❖ **Wireless Communication System:** কোনো প্রকার তার (Wire) ব্যবহার না করে একাধিক ডিভাইসের মধ্যে ডে আদান-প্রদান তথা যোগাযোগ করার পদ্ধতিকে Wireless Communication System বলে।

❖ **ওয়্যারলেস মিডিয়াতে ডেটা আদান-প্রদান করা হয়** - ইলেকট্রোম্যাগনেটিক রেডিয়েশন দ্বারা **(মাধ্যম:** বায়ু)।

❖ **উদাহরণ:** কর্ডলেস টেলিফোন, কি-বোর্ড, সেলুলার ফোন, বিভিন্ন রিমোট কন্ট্রোল খেলনা, প্রিন্টার, মাউস, PAN, WiFi ইত্যাদি।

### (১) বেতার তরঙ্গ বা রেডিও ওয়েভ

❖ ৩ KHz - ১ GHz মধ্যে সীমিত ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামকে রেডিও ওয়েভ বলে।

**ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রাম:** ইলেকট্রোম্যাগনেটিক বিকিরণ বা রেডিয়েশনের সম্ভাব্য সকল ফ্রিকোয়েন্সির সমাহার।

❖ **যেভাবে ডেটা সিগন্যাল প্রেরণ করা হয়:** রেডিও যন্ত্রপাতি (যেমন: রেডিও ট্রান্সমিটার, রেডিও রিসিভার, এন্টেনা এবং উপযুক্ত টার্মিনা যন্ত্রপাতি ইত্যাদি) ব্যবহার করে এক স্থান থেকে অন্য স্থানে বৈদ্যুতিক সংকেত বা সিগন্যাল পাঠানো হয়।

❖ **রেডিও কমিউনিকেশন সিস্টেমে ব্যবহৃত পদ্ধতি:** এএম ব্রডকাস্ট, এফএম ব্রডকাস্ট ও মাইক্রোওয়েভ ব্রডকাস্ট ইত্যাদি।




❖ **দূরবর্তী স্থানে রেডিও ওয়েব:** পাহাড়-পর্বত বা বাঁধাযুক্ত কিংবা দূরবর্তী স্থানের যোগাযোগের জন্য টাওয়ার বসিয়ে Transmitter থেকে সিগন্যাল পাঠানো হয়। সেই সিগন্যাল বায়ুমণ্ডলের আয়োনোস্ফিয়ারে বাঁধা পেয়ে গন্তব্যের রিসিভারে গৃহীত হয়।

❖ **Radio link is a tool of banking communication in a** – Remote area.

- ❑ **সর্বপ্রথম বেতার বা ওয়্যারলেসের ব্যবহার:** ইতালিয়ান পদার্থবিদ গুগলিয়েলমো মার্কোনি (Guglielmo Marconi) জাহাজ থেকে সমুদ্র উপকূলে মোর্শ কোড ব্যবহার করে টেলিগ্রাফের মাধ্যমে যোগাযোগ সফল করেন - ফেব্রুয়ারি, ১৯০১ সালে।
- ❑ **রেডিও তরঙ্গ গ্রহণকারী যন্ত্র আবিষ্কার করেন** - বাংলাদেশি বিজ্ঞানী স্যার জগদীশ চন্দ্র বসু (১৮৯৯ সালে)।

❖ **ব্যবহার:** যেসব কাজে রেডিও ওয়েব ব্যবহার করা হয় –

⇨ রেডিও/বেতার যন্ত্রে এবং কম্পিউটার নেটওয়ার্ক তৈরিতে
⇨ টেলিকমিউনিকেশনে মোবাইল যোগাযোগের লিংক স্থাপনে
⇨ টেলিভিশন ব্রডকাস্টিং বা সম্প্রচার ব্যবস্থায়
⇨ রাডারসহ বিমান ও নৌযানের বিভিন্ন নেভিগেশন সিস্টেমে
⇨ ইন্টারনেট সংযোগের জন্য টাওয়ার টু টাওয়ার রেডিও লিংকে

❖ **অসুবিধা:** রেডিও ওয়েবের ফ্রিকোয়েন্সি কম হওয়ায় এক সাথে বেশি ডেটা ট্রান্সমিট করতে পারে না।

## (২) মাইক্রোওয়েভ (Microwave)

❖ ৩০০ MHz (০.৩ GHz) থেকে ৩০০ GHz-এর মধ্যে সীমিত ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামকে মাইক্রোওয়েভ বলে।

❖ গঠন: ২টি ট্রান্সসিভার (Transceiver) নিয়ে গঠিত (১টি সিগন্যাল ট্রান্সমিট করে এবং অপরটি সিগন্যাল রিসিভ করে)।

❖ মাইক্রোওয়েভের যোগাযোগ – ২ ধরনের। যথা: ১. টেরেস্ট্রিয়াল মাইক্রোওয়েভ এবং ২. স্যাটেলাইট মাইক্রোওয়েভ।

| মাইক্রোওয়েভ | তথ্যপ্রবাহ |
|---|---|
| টেরেস্ট্রিয়াল মাইক্রোওয়েভ (Terrestrial Microwave) | ▪ ট্রান্সমিটার এবং রিসিভার ভূ-পৃষ্ঠে বসানো হয়।<br>▪ মেগাহার্টজ রেঞ্জের ফ্রিকোয়েন্সির সীমার নিচের দিকের ফ্রিকোয়েন্সি ব্যবহার করা হয়।<br>▪ প্রধান অসুবিধা: কোনোভাবেই মধ্যবর্তী বাধা অতিক্রম করতে পারে না। |
| স্যাটেলাইট মাইক্রোওয়েভ (Satellite Microwave) | ▪ প্রধান উপাদান: Receiver, Receiver Antenna, Transmitter, Transmitter Antenna, পাওয়ার বা সোলার চ্যানেল (ইলেকট্রিক্যাল যন্ত্রগুলো চালানোর জন্য)।<br>▪ কৃত্রিম উপগ্রহের মাধ্যমে ভূপৃষ্ঠের দুটি স্টেশনের মধ্যে Communication হয়। |

❖ আমাদের দেশে প্রচলিত টেলিযোগাযোগ ব্যবস্থায় মাইক্রোওয়েভ অধিকাংশ দূরত্ব অতিক্রম করে - ওয়েভ গাইডের মধ্য দিয়ে।

❖ অসুবিধা: বাকা পথে চলতে পারে না। ফলে প্রেরক এবং গ্রাহক প্রান্তে কোনো ধরনের বাধা থাকলে সংকেত পাঠানো যায় না। উল্লেখ্য, কৃত্রিম উপগ্রহের মাধ্যমে মাইক্রোওয়েভের এই সমস্যা দূর করা হয়।

## Satellite (উপগ্রহ)

❖ স্যাটেলাইট: একটি বস্তু যা নিজের চেয়ে বড় আরেকটি বস্তুকে কেন্দ্র করে প্রদক্ষিণ করে তাকে স্যাটেলাইট বলে।

❖ স্যাটেলাইট – ২ ধরনের। যথা: ১. প্রাকৃতিক স্যাটেলাইট এবং কৃত্রিম স্যাটেলাইট

⇨ প্রাকৃতিক স্যাটেলাইট: চাঁদ পৃথিবীর একটি স্যাটেলাইট।

⇨ কৃত্রিম স্যাটেলাইট: যেমন - বঙ্গবন্ধু স্যাটেলাইট।

❖ কাজের ধরনের উপর ভিত্তি করে স্যাটেলাইট – ৩ ধরনের। যথা:

| নং | স্যাটেলাইট | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| 1. | Low Earth Orbit (LEO) | ▪ অবস্থান: পৃথিবী পৃষ্ঠ থেকে ১৬০-২০০০ কি.মি. উপরে অবস্থান করে।<br>▪ সাধারণত পৃথিবীকে পর্যবেক্ষণকারী স্যাটেলাইটগুলি এই কক্ষপথে অবস্থান করে।<br>▪ আন্তর্জাতিক স্পেস স্টেশন LEO স্যাটেলাইটের কক্ষপথে অবস্থিত।<br>▪ ব্যবহার: টেলিযোগাযোগ এবং ইন্টারনেটের জন্য ব্যবহার করা হয়। |
| 2. | Medium Earth Orbit (MEO) | ▪ অবস্থান: পৃথিবী পৃষ্ঠ থেকে ২০০০০ কি.মি. উপরে অবস্থান করে।<br>▪ সাধারণত জিপিএস স্যাটেলাইটগুলো এই অবস্থান করে এবং গতিবেগ মন্থর।<br>▪ ব্যবহার: নেভিগেশন এবং সামরিক বাহিনীর কাজে ব্যবহার করা হয়। |
| 3. | Geostationary Earth Orbit (GEO) | ▪ অবস্থান: পৃথিবী পৃষ্ঠ থেকে ৩৫০০০ কি.মি. উপরে অবস্থান করে।<br>▪ কক্ষপথে অ্যান্টেনার অবস্থান নির্দিষ্ট থাকে।<br>▪ ব্যবহার: রেডিও এবং টিভি-এর ট্রান্সমিশনের কাজে ব্যবহার করা হয়। |

Part- B

## বাংলাদেশের প্রথম কৃত্রিম যোগাযোগ উপগ্রহ - বঙ্গবন্ধু স্যাটেলাইট-১

- **উৎক্ষেপণ সময়:** ১১ মে, ২০১৮ (স্থানীয় সময়)। **বাংলাদেশ সময়:** ১২ মে, ২০১৮ (রাত ২টা ১৪ মিনিটে)।
- **উৎক্ষেপণের স্লোগান:** জয় বাংলা, জয় বঙ্গবন্ধু। বিশ্বের ৫৭তম দেশ হিসেবে স্যাটেলাইটের মালিকানা লাভ করে।
- **উৎক্ষেপণ স্থান:** কেনেডি স্পেস সেন্টার, অরল্যান্ডো, ফ্লোরিডা, যুক্তরাষ্ট্র।
- **স্যাটেলাইটটি বহন করে:** SpaceX-এর রকেট ফ্যালকন-৯ করে।
- **বঙ্গবন্ধু -১ স্যাটেলাইট নির্মাণ করে:** থেলেস এলেনিয়া স্পেস কোম্পানি, ফ্রান্স।
- **স্যাটেলাইটটি মহাকাশে যে স্থানে অবস্থান করে:** জিওস্টেশনারি ট্রান্সফার অরবিট (জিটিও)।
- **বাংলাদেশের প্রথম জিওস্টেশনারি স্যাটেলাইট** - বঙ্গবন্ধু স্যাটেলাইট-১। **স্যাটেলাইটটির স্থায়িত্ব:** ১৫ বছর।
- **বঙ্গবন্ধু-১ স্যাটেলাইট উৎক্ষেপণে যে ৩টি দেশের অবদান রয়েছে** – ফ্রান্স, যুক্তরাষ্ট্র, রাশিয়া।
- **নিয়ন্ত্রণ ও পরিচালনার জন্য Landing Station রয়েছে** - ২টি। (ক) জয়দেবপুর, গাজীপুর (খ) বেতবুনিয়া, রাঙ্গামাটি।
- **বাংলাদেশের প্রথম উপগ্রহ ভূ-কেন্দ্রের বর্তমান নাম:** সজীব ওয়াজেদ উপগ্রহ ভূ-কেন্দ্র (পূর্বনাম ছিল: বেতবুনিয়া উপগ্রহ ভূ-কেন্দ্র)। উদ্বোধন করা হয়: ১৪ জুন, ১৯৭৫। উল্লেখ্য, দেশের উপগ্রহ ভূ-কেন্দ্রের সংখ্যা – ৪টি।
- **ট্রান্সপন্ডার সংখ্যা:** ৪০টি ট্রান্সপন্ডার (২০টি বাংলাদেশ ব্যবহার করবে; বাকি ২০টি অন্য দেশের কাছে ভাড়া দেওয়া হবে।

### বঙ্গবন্ধু স্যাটেলাইট-২

- **উৎক্ষেপণ করা হবে:** ২০২৩ সালে। **বাংলাদেশের পক্ষে চুক্তি করে:** BSCL.
- **নির্মাণ ও উৎক্ষেপণ করবে:** গ্লাভকসমস (রাশিয়ার মহাকাশ বিষয়ক রাষ্ট্রীয় প্রতিষ্ঠান)। **উৎক্ষেপণের সময়কাল:** ২০২৩।
- **উদ্দেশ্য:** পরিবেশগত পর্যবেক্ষণ, আবহাওয়া, মানচিত্র এবং প্রতিরক্ষা।

### একনজরে বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ ও বঙ্গবন্ধু স্যাটেলাইট-২

| ক্ষেত্র | বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ | বঙ্গবন্ধু স্যাটেলাইট-২ |
|---|---|---|
| উৎক্ষেপণ | ১১ মে, ২০১৮ | করা হয় নি [অভিযানের সময়কাল: ১৮ বছর] |
| উৎক্ষেপণ স্থান | ফ্লোরিডা, যুক্তরাষ্ট্র | রাশিয়া (সম্ভাব্য) |
| সহায়তা | Space X (যুক্তরাষ্ট্র), ফ্রান্স, রাশিয়া | গ্লাভকসমস, রাশিয়া |
| ধরন | Geostationary (GEO) Communications & Broadcasting | Low Earth Orbit (LEO) observation [LEO স্যাটেলাইট ৫০০-৮০০ কি.মি. উচ্চতায় প্রদক্ষিণ করে]। |
| পরিচালনায় | BSCL (Bangladesh Satellite Company Limited) | |

### স্যাটেলাইট পরিচালনায় বাংলাদেশ - BSCL (Bangladesh Satellite Company Limited)

- বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ পরিচালনা, সফল ব্যবহার ও বাণিজ্যিক কার্যক্রম নিয়ন্ত্রণ করে।
- **প্রতিষ্ঠাকালীন নাম:** বাংলাদেশ কমিউনিকেশন স্যাটেলাইট কোম্পানি লিমিটেড (BCSCL) **[নাম পরিবর্তন করা হয়:** ১৬ আগস্ট, ২০২০]
- BSCL একটি রাষ্ট্রীয় মালিকানাধীন কোম্পানি। **প্রতিষ্ঠাকাল:** ১৫ আগস্ট, ২০১৭।

## যুক্তরাষ্ট্রের বেসরকারি মহাকাশ ভ্রমণ প্রতিষ্ঠান - SpaceX

- **প্রথমবারের মতো কোনো 'বেসরকারি সংস্থা' হিসেবে পৃথিবী থেকে আন্তর্জাতিক মহাকাশ স্টেশনে নভোচারী প্রেরণ করে** - SpaceX (**প্রতিষ্ঠাতা:** ইলন মাস্ক)। **মহাকাশযানের নাম** - ড্রাগন মহাকাশযান।
- **যাত্রা শুরু করে:** ১৫ নভেম্বর, ২০২০ (যুক্তরাষ্ট্রের ফ্লোরিডা থেকে)।
- **আন্তর্জাতিক মহাকাশ স্টেশনে নভোচারীরা পৌঁছায়** - ১৬ নভেম্বর, ২০২০।
- **মহাকাশযানের নভোচারী** – ৪ জন। তারা হলেন: ১. মাইকেল হপকিন্স (যুক্তরাষ্ট্র), ২. ভিক্টর গ্লোভার (যুক্তরাষ্ট্র), ৩. শ্যানন ওয়াকার (যুক্তরাষ্ট্র), ৪. সসাইচি নোগুচি (জাপান)



## বিশ্বের প্রথম 6G উপগ্রহ উৎক্ষেপণ

- **পরীক্ষামূলকভাবে বিশ্বের প্রথম 6G উপগ্রহ উৎক্ষেপণ করে** – চীন (৭ নভেম্বর, ২০২০)।
- **উপগ্রহ উৎক্ষেপণ কেন্দ্র:** চীনের শ্যাংজি প্রদেশের থাইয়ুয়েন উপগ্রহ উৎক্ষেপণ কেন্দ্র।
- **উৎক্ষেপিত 6G স্যাটেলাইটটির নাম:** তিয়ানইয়ান-৫।

## বাংলাদেশের প্রথম কৃত্রিম ন্যানো/ক্ষুদ্রাকৃতির স্যাটেলাইট – 'ব্র্যাক অন্বেষা'

- **মহাকাশে উৎক্ষেপণ করা হয়:** ৪ জুন, ২০১৭ [কেফ কেনেডি মহাকাশকেন্দ্র, USA (SpaceX ফ্যালকন - ৯ নামক রকেটে করে)]।
- **তৈরি করেন:** মাইসুন ইবনে মনোয়ার, রায়হানা শামস ইসলাম, আবদুল্লা হিল কাফি।
- **তত্ত্বাবধায়ক:** জাপানের কিউটেকের ল্যাবরেটরি অব স্পেস ক্র্যাফট এনভায়রনমেন্ট ইন্টারঅ্যাকশন ইঞ্জিনিয়ারিং। **নিয়ন্ত্রণ করা হয়:** ঢাকার মহাখালী থেকে।
- **স্যাটেলাইটে লেখা:** আমার সোনার বাংলা, আমি তোমায় ভালোবাসি; এবং দেশের মানচিত্র আঁকা।
- **নীল আর্মস্ট্রং-এর চাঁদে অবতরণের অন্যতম অংশীদার:** বাংলাদেশি রফিক উদ্দিন আহমেদ। তিনি *চন্দ্রজয়ের নভোযান – অ্যাপোলো ১১'র* নকশা প্রণয়ন ও কারিগরি দায়িত্বে ছিলেন।




## মহাকাশ গবেষণায় বাংলাদেশ (SPARRSO)

- **পূর্ণরূপ:** Bangladesh Space Research and Remote Sensing Organization (বাংলাদেশ মহাকাশ গবেষণা ও দূর অনুধাবন প্রতিষ্ঠান)।
- বাংলাদেশ সরকারের প্রতিরক্ষা মন্ত্রণালয়ের অধীন একটি সরকারি স্বায়ত্তশাসিত মহাকাশ গবেষণা প্রতিষ্ঠান।
- **প্রতিষ্ঠিত হয়:** ১৯৮০ সালে (SPARRSO ঢাকার আগারগাঁও-এ অবস্থিত)।
- **প্রধান কাজ:** বাংলাদেশের ঘূর্ণিঝড় ও অন্যান্য প্রাকৃতিক দুর্যোগের পূর্বাভাস প্রদান করা, বাংলাদেশের স্যাটেলাইট ছবিগুলো তত্ত্বাবধান করা, মহাকাশ ও দূর অনুধাবন প্রযুক্তি সম্পর্কে সমীক্ষা, জরিপ, প্রশিক্ষণ ও কারিগরি গবেষণার ব্যবস্থা করা।
- **ভূমি জরিপে যে কৃত্রিম উপগ্রহ ব্যবহার করে:** LANDSAT ও NOA.

## Very Small Aperture Terminal (VSAT)

- **ভি-স্যাট (VSAT):** ছোট আকারের সংযোগযন্ত্র যা দ্বিমুখী ভূ-উপগ্রহকেন্দ্র হিসেবে কাজ করে অর্থাৎ ভূ-পৃষ্ঠ থেকে স্যাটেলাইটে যোগাযোগ করার জন্যে ব্যবহার করা হয়। স্যাটেলাইট কানেকশনে লোকাল অ্যান্টেনা হিসেবে কাজ করে।




- **প্রথম ভিস্যাট তৈরি করে:** ১৯৮৫ সালে শ্লুমবার্গার (Schlumberger) তৈল গবেষণা কেন্দ্র ও হিউস অ্যারোস্পেস।
- **VSAT'র থালা আকৃতির অ্যান্টেনার ব্যাস:** ৩ মিটারের কম।
- **VSAT সবচেয়ে বেশি ব্যবহৃত হয়** – বিক্রয়কেন্দ্রে ক্রেডিট কার্ড সংক্রান্ত তথ্য আদান-প্রদানের জন্য। বর্তমানে প্রায় সকল ভি-স্যাট ইন্টারনেট প্রটোকল (IP) ভিত্তিক এবং এর বহুমুখী ব্যবহার রয়েছে।

## (৩) ইনফ্রারেড (Infrared-IR)

- ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামের ৩০০ গিগাহার্জ (GHz) থেকে ৪৩০ গিগাহার্জ (GHz) পর্যন্ত ফ্রিকোয়েন্সিকে ইনফ্রারেড বলে।
- **ইনফ্রারেড বিকিরণ আবিষ্কার করেন:** উইলিয়াম হার্শেল (১৮০০ সালে)।
- **ইলেক্ট্রোম্যাগনেটিক বিকিরণের তরঙ্গ দৈর্ঘ্যের সীমা:** ১ মাইক্রোমিটার থেকে ১ মিলিমিটার।



Part- B

❖ **TV Remote'র Carrier frequency'র Range:** Infared Range'র। অবলোহিত রশ্মি (IR) থেকে তাপ পাওয়া যায়।

❖ **প্রেরক ও গ্রাহক প্রান্ত:** প্রেরক প্রান্তে একটি LED (Light Emitting Diode) থাকে যা ইনফ্রারেড সংকেতকে ট্রান্সমিট করে অদৃশ্য আলোতে রূপান্তর করে এবং গ্রাহক প্রান্তে একটি ফটোডায়োড থাকে যা প্রেরক প্রান্ত থেকে প্রেরণ করা অদৃশ্য আলো শনাক্ত করে রিসিভারের ইলেকট্রনিক সার্কিটের সাহায্যে বৈদ্যুতিক সংকেতে রূপান্তর করে।




❖ **ব্যবহার:** টিভি, সিডি প্লেয়ার, মিউজিক সিস্টেমসহ যাবতীয় সকল ইলেকট্রনিক যন্ত্রের রিমোট কন্ট্রোলে ব্যবহার করা হয়।

❖ **সুবিধা:** স্বল্প দূরত্বে (প্রায় ১০ মিটার পর্যন্ত) এবং সীমিত ব্যান্ডউইডথ (১১৫ kbps)-এ কাজ করে।

❖ **অসুবিধা:** অধিক দূরত্বে ডেটা ট্রান্সমিট করতে পারে না এবং আলোক রশ্মি, ধূলাবালি, বর্ষা ও কুয়াশা ডেটা ট্রান্সমিশনে প্রভাব ফেলতে পারে।

## একনজরে রেডিও ওয়েভ, মাইক্রোওয়েভ, ইনফ্রারেড

| তথ্য | রেডিও ওয়েভ | মাইক্রোওয়েভ | ইনফ্রারেড |
|---|---|---|---|
| সংজ্ঞা | 3 KHz - 1 GHz-এর মধ্যে সীমিত ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামকে রেডিও ওয়েভ বলে। | 3 GHz - 300 GHz-এর মধ্যে সীমিত ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামকে মাইক্রোওয়েভ বলে। | 300 GHz – 400 THz-এর মধ্যে সীমিত ইলেকট্রোম্যাগনেটিক স্পেকট্রামকে ইনফ্রারেড বলে। |
| রেঞ্জ | ওয়াইড-রেঞ্জ কমিউনিকেশন | মিডিয়াম-রেঞ্জ কমিউনিকেশন | শর্ট-রেঞ্জ কমিউনিকেশন |
| বৈশিষ্ট্য | পাহাড় বা বিল্ডিং ভেদ করতে পারে। | বাঁকা পথে সিগন্যাল চলতে পারে না। | শক্ত দেয়াল ভেদ করতে পারে না। |
| ব্যবহার | রেডিও, টেলিভিশন সম্প্রচারে | টেলিযোগাযোগ ও স্যাটেলাইটে | সিকিউরিটি সিস্টেম, রিমোট কন্ট্রোল যথা ছোটোখাটো ডেটা ট্রান্সফারে |

*** *KHz = কিলোহার্টজ, GHz = গিগাহার্টজ, THz = টেরাহার্টজ।*

# পরিচ্ছেদ ০২ — বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **বঙ্গবন্ধু স্যাটেলাইট ১ উৎক্ষেপণ করা হয় কোন স্থান থেকে?** [জ্বালানি ও খনিজ সম্পদ (কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]
   **উত্তর:** যুক্তরাষ্ট্রের ফ্লোরিডার কেনেডি স্পেস সেন্টার থেকে।
2. **বাংলাদেশে স্থাপিত প্রথম ভূ-উপগ্রহ কেন্দ্র কোথায় অবস্থিত?** [জনপ্রশাসন মন্ত্রণালয় (অফিস সহকারী কাম কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]
   **উত্তর:** রাঙ্গামাটির বেতবুনিয়া।
3. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ এর নির্মাতা প্রতিষ্ঠান ও দেশের নাম কি?** [BHBFC (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
   **উত্তর:** থ্যালেস অ্যালেনিয়া স্পেন, ফ্রান্স।
4. **বাংলাদেশের সাবমেরিন ক্যাবল ল্যান্ডিং স্টেশন কোন কোন স্থানে অবস্থিত?** [BHBFC (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]
   **উত্তর:** ঝিলংজা, কক্সবাজার।
5. **বাংলাদেশের তৈরি প্রথম স্যাটেলাইটের নাম কি?** [পার্বত্য জেলা পরিষদ (সহকারী পরিদর্শক ও সহকারী প্রশিক্ষক): ২৩]
   **উত্তর:** বঙ্গবন্ধু স্যাটেলাইট-১।
6. **Coaxial Cable কি নামে পরিচিত?** [বাংলাদেশ টেলিভিশন (উপ-সহকারী প্রকৌশলী): ২৩]
   **A.** Heliax **B.** RF Cable ⓒ
   **C.** BX Cable **D.** Optical Cable

7. **Optical Fiber কী?** [জনশক্তি, কর্মসংস্থান ও প্রশিক্ষণ ব্যুরো (অফিস সহায়ক): ২৩]
A. সরু তার  B. ধাতব তার
C. সরু ধাতব তার  D. সরু কাচ তন্তু  Ⓓ

8. **কোনটির কারণে দ্রুতগতির ইন্টারনেট সহজলভ্য হতে শুরু করেছে?** [বাংলাদেশ বিমান এয়ারলাইন্স (GSO): ২৩]
A. ফাইবার অপটিক নেটওয়ার্ক
B. মোবাইল নেটওয়ার্ক
C. লোকাল এরিয়া নেটওয়ার্ক
D. ওয়্যারলেস নেটওয়ার্ক  Ⓐ

9. **কোন ধরনের স্যাটেলাইট কমিউনিকেশনে কম পাওয়ার প্রয়োজন হয়?** [বাংলাদেশ টেলিভিশন (উপ-সহকারী প্রকৌশলী): ২৩]
A. GEO  B. LEO
C. MEO  D. HEO  Ⓑ

10. **ডিজিটাল যোগাযোগ ব্যবস্থার প্রধান সুবিধা কোনটি?** [বাংলাদেশ টেলিভিশন (উপ-সহকারী প্রকৌশলী): ২৩]
A. Regenerative Repeater এর মাধ্যমে দূরবর্তী স্থানে যোগাযোগ করা
B. কম শক্তি খরচ করা
C. খরচ কম
D. বেশি পাওয়ার দিয়ে ট্রান্সমিশন করা যায়  Ⓐ

11. **ফাইবার অপটিক্যাল ক্যাবলে কী ধরনের সিগন্যাল ট্রান্সমিট থাকে?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (ট্রাফিক হেলপার): ২৩]
A. ইলেকট্রিক্যাল সিগন্যাল  B. লাইট সিগন্যাল
C. রেডিও সিগন্যাল  D. ম্যাগনেটিক সিগন্যাল  Ⓑ

12. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ এর মেয়াদ কত বছর?** [বেবিচক (এরোড্রাম কর্মকর্তা): ২৩]
A. ১০  B. ১২
C. ১৫  D. ১৮  Ⓒ

13. **বঙ্গবন্ধু স্যাটেলাইট তার কক্ষ পথে ঘুরার দ্রুতি হলো-** [BPSC (ইন্সট্রাক্টর): ২৩]
A. $4\ kms^{-1}$  B. $3.07\ kms^{-1}$
C. $4.07\ kms^{-1}$  D. $5.07\ kms^{-1}$  Ⓑ

14. **মাইক্রোওয়েভ কোথায় ব্যবহৃত হয়?** [BPSC (ইন্সট্রাক্টর): ২৩]
A. রেডিও  B. রাডারে
C. গোয়েন্দা কাজে  D. ক্যান্সার নির্ণয়ে  Ⓑ

15. **অপটিক্যাল ফাইবারে আলোর কোন ঘটনাটি ঘটে?** [BPSC (ইন্সট্রাক্টর): ২৩]
A. প্রতিসরণ  B. বিচ্ছুরণ
C. অপবর্তন  D. অভ্যন্তরীণ প্রতিফলন  Ⓓ

16. **কোন দেশের সহায়তায় 'বঙ্গবন্ধু স্যাটেলাইট-২' উৎক্ষেপণ করা হবে?** [বিদ্যুৎ উন্নয়ন বোর্ড (নিম্নমান হিসাব সহকারী): ২৩]
A. যুক্তরাজ্য  B. ফ্রান্স
C. যুক্তরাষ্ট্র  D. রাশিয়া  Ⓓ

17. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ কোন ধরনের কৃত্রিম উপগ্রহ?** [বাংলাদেশ সরকারি কর্ম কমিশন (বিভিন্ন পদ): ২২]
A. GEO  B. LEO
C. MEO  D. কোনটি নয়  Ⓐ

18. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ কোন ফ্রিকোয়েন্সি ব্যান্ডে কাজ করে?** [বাংলাদেশ সরকারি কর্ম কমিশন (বিভিন্ন পদ): ২২]
A. K and Ku  B. K and C
C. Ku and C  D. C band  Ⓒ

19. **কোন দেশ প্রথম কৃত্রিম উপগ্রহ স্পুটনিক-১ উৎক্ষেপণ করেছিলো?** [তথ্য ও সম্প্রচার মন্ত্রণালয় (সহকারী তথ্য কর্মকর্তা): ২২]
A. আমেরিকা  B. সোভিয়েত ইউনিয়ন
C. যুক্তরাজ্য  D. ফ্রান্স  Ⓑ

20. **'বঙ্গবন্ধু-১' একটি-** [পরিবার পরিকল্পনা অধিদপ্তর (সহকারী পরিবার পরিকল্পনা কর্মকর্তা): ২২]
A. সেতুর নাম
B. ডিজিটাল ডাটা সেন্টারের নাম
C. কৃত্রিম উপগ্রহের নাম
D. বিদ্যুৎকেন্দ্রের নাম  Ⓒ

21. **'বঙ্গবন্ধু স্যাটেলাইট-২' কী ধরনের স্যাটেলাইট হবে?** [বাংলাদেশ পল্লী উন্নয়ন বোর্ড (পল্লী উন্নয়ন কর্মকর্তা): ২২]
A. কমিউনিকেশন স্যাটেলাইট
B. ওয়েনার স্যাটেলাইট
C. আর্থ অবজারভেশন স্যাটেলাইট
D. ন্যাভিগেশন স্যাটেলাইট  Ⓒ

22. **চন্দ্রপৃষ্ঠে অবতরণকারী মনুষ্যবাহী ১ম মহাকাশযানের নাম কি?** [তথ্য ও সম্প্রচার মন্ত্রণালয় (সহকারী তথ্য কর্মকর্তা): ২২]
A. এ্যাপোলো-১২  B. এ্যাপোলো-১৪
C. এ্যাপোলো-১১  D. এ্যাপোলো-১৫  Ⓒ

Part- B

23. 'বঙ্গবন্ধু স্যাটেলাইট-২' তৈরি এবং উৎক্ষেপণ করবে কোন প্রতিষ্ঠান? [CGA (সিনিয়র একাউন্টস ক্লার্ক): ২২]
A. গ্লাভকসমস (রাশিয়া) B. রোসাটম (রাশিয়া)
C. কসমস (রাশিয়া) D. থ্যালেস এলেনিয়া (ফ্রান্স)
Ⓐ

24. বঙ্গবন্ধু-১ স্যাটেলাইটটি কোন কোম্পানির রকেটের মাধ্যমে উৎক্ষেপণ করা হয়েছে? [পররাষ্ট্র মন্ত্রণালয় (ব্যক্তিগত কর্মকর্তা): ২২]
A. Boeing B. Virgin Galacitc
C. Blue D. SpaceX
Ⓓ

25. বেতবুনিয়া উপগ্রহ ভূ-কেন্দ্র উদ্বোধন করা হয়- [ডাক অধিদপ্তর (কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২২]
A. ১৪ জুন, ১৯৭৫ B. ১ জুলাই, ১৯৭৫
C. ১৪ জুন, ১৯৭৬ D. ১ জুলাই, ১৯৭২
Ⓐ

26. বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ উৎক্ষেপণ করার মাধ্যমে বাংলাদেশ বিশ্বে স্যাটেলাইট উৎক্ষেপণকারী কততম দেশ হিসেবে অন্তর্ভুক্ত হয়েছে? [BTRC (কাউন্টারম্যান): ২২/বিভিন্ন মন্ত্রণালয় (ব্যক্তিগত কর্মকর্তা): ২২]
A. ৫৭ B. ৪০
C. ৪৭ D. ৩৭
Ⓐ

27. বাংলাদেশ কোন সাবমেরিন ক্যাবলের সাথে যুক্ত? [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21]
A. LASH B. SEA-ME-WE4
C. SPLASH D. SEA-EM-WE8
Ⓑ

28. বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ কোথায় উৎক্ষেপণ করা হয়? [NSI (Field Officer): 21]
A. ফ্লোরিডা B. টেক্সাস
C. ক্যালিফোর্নিয়া D. নিউইয়র্ক
Ⓐ

29. বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ কোন স্পেস সেন্টার থেকে উৎক্ষেপণ করা হয়? [NSI (Field Officer): 21]
A. কেপ ক্যানাভেরাল স্পেস লাঞ্চ সেন্টার
B. স্টেনিস স্পেস সেন্টার
C. জন্সন স্পেস সেন্টার
D. কেনেডি স্পেস সেন্টার
Ⓓ

30. SPARRSO কি? [Biman Bangladesh Airlines (AM): 21]
A. একটি কৃষি গবেষণা কেন্দ্র
B. সরকারি কলেরা গবেষণা কেন্দ্র
C. সরকারি মহাকাশ গবেষণা কেন্দ্র
D. একটি আন্তর্জাতিক পরমাণু গবেষণা কেন্দ্র
Ⓒ

31. সম্প্রতি যুক্ত হওয়া বাংলাদেশের তৃতীয় সাবমেরিন কেবল SEA-ME-WE-6 কনসোর্টিয়ামের ল্যান্ডিং স্টেশন কোথায় হবে? [Biman Bangladesh Airlines (AM): 21]
A. বান্দরবন B. কক্সবাজার
C. সিলেট D. কুয়াকাটা
Ⓑ

32. Which of the following contest of one or more filaments of glass fiber wrapped in protective layers that carries data by means of pulse of light? [BEZA (AD): 20]
A. Twisted pair B. Coaxial cable
C. Optical fiber D. Satellite
Ⓒ

33. বাংলাদেশের একমাত্র স্যাটেলাইট কোন দেশ থেকে উৎক্ষেপণ করা হয়? [কৃষি মন্ত্রণালয় (কম্পিউটার অপারেটর: ১৯]
A. ইতালি B. ফ্রান্স
C. যুক্তরাষ্ট্র D. জার্মানি
Ⓒ

34. বাংলাদেশের প্রথম কৃত্রিম উপগ্রহের নাম কি? [নির্বাচন কমিশন (অফিস সহায়ক): ১৯]
A. বঙ্গবন্ধু B. বঙ্গবন্ধু-১
C. সোনার বাংলা D. জয় বাংলা
Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. Which communication media is necessary to access online banking from a plane or ship? [BB (AD): 22]
A. WiFi B. Optical Fiber
C. Satellite D. Radio Link
Ⓒ

2. Satellite Communication works through- [Combined 5 Banks (Officer): 22]
A. Radar B. Fiber Optic Cable
C. Transponder D. TV signal
Ⓒ

3. The name of the spacecraft Landed on Mars recently sent by NASA- [MRA (AD): 21]
A. Sojourner B. Perseverence
C. Elisa D. Rover
Ⓑ

4. The BNC connector is a miniature quick connect/disconnect connector that is used for _ cable. [Janata Bank Officer (IT): 20]
A. Ribbon Electric B. Shielded Twisted Pair
C. Co-axial D. Fiber Optics
Ⓒ

5. Which is the disadvantage of Optical Fiber? [Janata Bank Officer (IT): 20]
A. Resistance to corrosive materials
B. Greater immunity to tapping
C. Unidirectional light propagation
D. None of these
Ⓓ



Part- B

6. **Which one of the following have higher bandwidth?** [Janata Bank Officer (IT): 20]
A. Shielded Twisted Pair
B. Unshielded Twisted Pair
C. Coaxial Cables
D. Fiber Optic Cables (D)

7. **When was first artificial satellite established?** [BB (Data Entry/Control Operator IT):20]
A. 1940 B. 1960
C. 1950 D. 1970

Note: সঠিক উত্তর নেই। প্রথম কৃত্রিম উপগ্রহ প্রতিষ্ঠিত হয় ১৯৫৭ সালে।

8. **What is the name of the first Nano satellite made by Bangladesh?** [IFIC Bank (TSO): 19]
A. Onneshya B. Bangabandhu
C. Neya 18 D. Neya 19 (A)

9. **Which one of the following waves are used by common TV remote control?** [IFIC Bank (TSO): 19]
A. Radio waves B. Ultrasonic waves
C. Infrared waves D. Lasers (C)

10. **Which one is the natural satellite of earth?** [Pubali Bank (TAJO Cash):19]
A. Atlas B. Arief
C. Oberon D. Moon (D)

11. **Where is the secondary ground station of Bangabandhu Satelite-1 located?** [IFIC Bank (TSO): 19]
A. Gazipur B. Betbunia
C. France D. Russia (B)

12. **Radio link is a tool of banking communication in a-**[PKB (EO):19/(Cash) 18; Janata Bank (EO): 15]
A. WAN area B. LAN area
C. Remote area D. VAN area (C)

ব্যাখ্যা: রেডিও ওয়েব ব্যবহার করে যেকোনো দূরত্বে [যেমন: প্রত্যন্ত অঞ্চলে (Remote Area), পাহাড়-পর্বত বা বাঁধাযুক্ত কিংবা দূরবর্তী স্থানে] যোগাযোগের জন্য টাওয়ার বসিয়ে Transmitter থেকে সিগন্যাল পাঠানো হয়।

13. **"The time to communicate between Bangladesh and USA is the same as that to communicate between two adjacent houses in Bangladesh."- In which case is the above true?** [Sonali Bank Asst. Engg. (IT) 16]
A. Fiber optic B. Satellite
C. Twisted pair D. Radio link (B)

14. **Which of the following is not a Data transmission medium?** [Sonali Bank Officer (IT) 2016]
A. Infrared B. Satellite
C. Search Engine D. Cables (C)

15. **Optical Fiber carries data at the speed of light as it is made of-** [Janata Bank (EO-FA): 15]
A. UTA (Ultra thin aluminum)
B. Copper C. Titanium
D. Bundle of relfecting glass (D)

16. **What does DOCSIS stand for?** [BB (AD): 12]
A. Data Over Cable Service Interface Specification
B. Data Over Cable Security Internet Std
C. Data Over Cable Secure International Stds
D. Data Over Cable Service Internet Standard (A)

17. **In Bangladesh, BTRC provides bandwidth of internet services through submarine cable network. Which of the following submarine cable networks is connected with Bangladesh?** [BB Officers (General): 15; DBBL (Asst. Officer): 09]
A. Southern Cross Cable
B. FLAG C. C2C North Ring
D. SEA-ME-WE (D)

18. **Fiber optic cable is used for?** [Sonali Bank (AE IT): 16]
A. LAN is an officer B. telephone lines
C. Data connectivity among the branches of offices
D. None of the above (D)

19. **সাবমেরিন ক্যাবল প্রযুক্তিতে নিচের কোন ধরনের মাধ্যম ব্যবহৃত হয়?** [Sonali Bank (SO): 14]
A. VSAT B. শব্দ তরঙ্গ
C. চুম্বক তরঙ্গ D. অপটিক্যাল ফাইবার (D)

20. **'সাবমেরিন ক্যাবল' শব্দটি ব্যবহৃত হয়-** [BB (AD): 08; Southeast Bank: 05]
A. Education system
B. Communication system
C. Data transformation
D. Information Technology (D)

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **কোনটি ইটের দেয়াল ভেদ করতে পারে না?** [GST (গ ইউনিট): ২১]
A. রেডিও ওয়েভ B. মাইক্রোওয়েভ
C. ইনফ্রারেড D. কোনোটিই নয় (C)

2. **কোনটি উপগ্রহে ডেটা প্রেরণের সাথে সম্পর্কিত?** [GST (খ ইউনিট): ২১]
A. Downlink B. Modulate
C. Demodulate D. Uplink (D)

Part- B

3. **অপটিক্যাল ফাইবারের সবচেয়ে ভিতরের অংশ কোনটি?** [রাবি (বি ইউনিট): 21]

A. বাফার B. ক্ল্যাডিং

C. জ্যাকেট D. কোর (D)

4. **তারহীন যোগাযোগ মাধ্যম কোনটি?** [চবি (A ইউনিট): 17-18]

A. মাইক্রোওয়েভ B. এসটিপি

C. ফাইবার অপটিক D. ইউটিপি (A)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ মহাকাশে কত তারিখে উৎক্ষেপণ করা হয়?** [MRA (সহকারী পরিচালক): ২৩/খাদ্য অধিদপ্তর (খাদ্য পরিদর্শক): ২১/Pubali Bank (TAJO): 19]

A. ১২ মে ২০১৮ B. ১৪ মে ২০১৮

C. ০৮ মে ২০১৮ D. ২১ মে ২০১৮ (A)

2. **দেশের প্রথম কৃত্রিম উপগ্রহ বঙ্গবন্ধু-১ কোন মহাকাশযানে উৎক্ষেপণ করা হয়?** [পররাষ্ট্র মন্ত্রণালয় (সহকারী সাইফার কর্মকর্তা): ২২/CGA (একাউন্টস ক্লার্ক): ২২/রাবি (বি ইউনিট): 21]

A. ফ্যালকন-৫ B. ফ্যালকন-৯

C. নভোতরী-১০ D. কোনটিই নয় (B)

3. **বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ কোন দেশের সহায়তায় নির্মিত হয়েছে?** [রাবি (অবাণিজ্য শাখা): 21/মাদকদ্রব্য নিয়ন্ত্রণ অধিদপ্তর (হিসাবরক্ষক): ১৯]

A. যুক্তরাষ্ট্র B. যুক্তরাজ্য

C. ফ্রান্স D. জার্মানি (C)

4. **ফাইবার অপটিক ক্যাবল কিসের তৈরি?** [রাবি (অবাণিজ্য শাখা): 21/বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (উপ-সহকারী প্রকৌশলী): 20]

A. কাঁচ তন্তু/গ্লাস B. কপার

C. প্লাস্টিক D. কোনটি নয় (A)

5. **বঙ্গবন্ধু ১ (বিডি-১) নামে প্রথম বাংলাদেশি জিওস্টেশনারি কমিউনিকেশন স্যাটেলাইট পরিচালনা করবে/তত্ত্বাবধানে থাকবে** -[বাংলাদেশ পুষ্টি গবেষণা ইনস্টিটিউট: ১৯/রাবি ডি ইউনিট: 16-17]

A. BRTC B. SPARRSO

C. BSCL D. NASA (C)

6. **Which one of the following is the fastest data transmission media?** [দুদক (AD): 13; Sonali Bank (SO): 10]

A. Twisted-pair cable B. Coaxial cable

C. Cat-5 D. Fiber-optic cable (D)



বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ GEO স্যাটেলাইট

বঙ্গবন্ধু স্যাটেলাইট-২ LEO স্যাটেলাইট

Part- B

# পরিচ্ছেদ ০৩ ওয়্যারলেস কমিউনিকেশন সিস্টেম (Wireless Communication System)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **Piconet কী?** [৪৪তম বিসিএস]
   A. WiFi Network B. Wide Area Network C. Bluetooth Network D. 5G Network **Ans. C**
2. **নিচের কোনটি Bluetooth-এর IEEE standard?** [৪৩তম বিসিএস]
   A. IEEE 802.15 B. IEEE 802.1 C. IEEE 802.3 D. IEEE 802.11 **Ans. A**
3. **ব্লুটুথ কত দূরত্ব পর্যন্ত কাজ করে?** [৪১তম বিসিএস]
   A. ১০-৩০ মিটার B. ১০-৫০ মিটার C. ১০-১০০ মিটার D. ১০-৩০০ মিটার **Ans. C**
4. **নিচের কোনটির যোগাযোগের দূরত্ব সবচেয়ে কম?** [৪১তম বিসিএস]
   A. Wi-Fi B. Bluetooth C. Wi-Max D. Cellular network **Ans. B**
5. **Bluetooth কিসের উদাহরণ?** [৪০তম বিসিএস]
   A. Personal Area Network B. Local Area Network C. Virtual Private Network D. কোনটি নয় **Ans. A**
6. **ওয়াই-ফাই (Wi-Fi) নেটওয়ার্কে সংযোগের জন্য সংশ্লিষ্ট ডিভাইসটির সংযোগ মাধ্যম কোনটি?** [৩৭তম বিসিএস]
   A. তামার তার B. অপটিক্যাল ফাইবার C. তারহীন সংযোগ D. উপরের সবকটি **Ans. C**
7. **WiMAX-এর পূর্ণরূপ কী?** [৩৬তম বিসিএস]
   A. Worldwide Interoperability for Microwave Access B. Worldwide Internet for Microwave Access C. Worldwide Interconnection for Microwave Access D. কোনটিই নয় **Ans. A**
8. **Wi-Fi কোন স্ট্যান্ডার্ড-এর উপর ভিত্তি করে কাজ করে?** [৩৬তম বিসিএস]
   A. IEEE 802.11 B. IEEE 804.11 C. IEEE 803.11 D. IEEE 806.11 **Ans. A**
9. **কোনটি তারবিহীন দ্রুতগতির ইন্টারনেট সংযোগের জন্য উপযোগী?** [৩২তম বিসিএস]
   A. ওয়াইম্যাক্স B. সি-মস C. ব্লু-টুথ D. ব্রডব্যান্ড **Ans. A**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. Wifi access point বলতে কী বোঝানো হয়? [৪১তম বিসিএস]
2. GPS-এর উপর সংক্ষিপ্ত আলোচনা করুন। [৩৮তম বিসিএস]
3. Bluetooth কি? সংক্ষেপে বর্ণনা করুন। [৩৭তম বিসিএস]
4. ব্লুটুথ টেকনোলজি সম্পর্কে আলোচনা করুন। [৩৬তম বিসিএস]
5. কম্পিউটার নেটওয়ার্কে ব্যবহৃত তারবিহীন প্রযুক্তির নাম কী? এ প্রযুক্তির মূল অসুবিধা কী? [৩৩তম বিসিএস]
6. Wimax প্রযুক্তি কী? [৩১তম বিসিএস]

## হটস্পট (Hotspot)

❖ **হটস্পট (Hotspot):** এক ধরনের ওয়্যারলেস নেটওয়ার্ক (Wireless Network) যা মোবাইল, কম্পিউটার ও বিভিন্ন ডিভাইসে (যেমন: ফোন, ট্যাব, নোটবুক, ল্যাপটপ ইত্যাদি) ইন্টারনেট সংযোগে ব্যবহার করা হয়।

❖ **জনপ্রিয় হটস্পট প্রযুক্তি:** ব্লুটুথ (Bluetooth), ওয়াই-ফাই (Wi-Fi), ওয়াইম্যাক্স (WiMax)।

Part-B

## (১) ব্লুটুথ (Bluetooth)



- ❖ স্বল্প দূরত্বের (১-১০০ মিটারের কাছাকাছি) ভেতর বিনা খরচে ব্যক্তিগত Data Transmission-এর জন্য বহুল ব্যবহৃত প্রযুক্তি।
- ❖ **আবিষ্কারক:** Dr. Jaap Haartsen (টেলিকম কোম্পানি 'Ericsson' কর্তৃক) - **১৯৯৪ সালে।**
- ❖ **নামকরণ করেন:** ডেনমার্কের রাজা 'হ্যারোল্ড ব্লুটুথ (Harald Bluetooth)'র নামানুসারে।
- ❖ **ব্যবহৃত প্রযুক্তি:** নিম্ন ফ্রিকোয়েন্সির 'রেডিও ওয়েভ (Radio Wave)' ব্যবহার করা হয়।
- ❖ **Bluetooth-এর প্রথম ভার্সন** - Bluetooth 1.0. **অসুবিধা:** ডেটা ট্রান্সফারে সিকিউরিটি কম।
- ❖ **Bluetooth ব্যবহৃত ডিভাইস:** মোবাইল ফোন, হেডসেট, মাইক্রোকম্পিউটার (ডেস্কটপ, ল্যাপটপ, পামটপ), প্রিন্টার, ডিজিটাল ক্যামেরা, GPS Receiver, ট্রাফিক কন্ট্রোল ডিভাইস ইত্যাদিতে ব্যবহৃত হয়।

### ব্লুটুথ (Bluetooth) নেটওয়ার্ক

| | |
|---|---|
| **পিকোনেট (Piconet)** | ▪ ব্লুটুথ প্রযুক্তির মাধ্যমে যে নেটওয়ার্ক তৈরি করা হয় তার মৌলিক উপাদানকে পিকোনেট বলে। **(রেফারেন্স:** তথ্য ও যোগাযোগ প্রযুক্তি - প্রকৌশলী মুজিবুর রহমান)<br>▪ ব্লুটুথের নেটওয়ার্ককে পিকোনেট বলে। **(রেফারেন্স:** HSC বোর্ড বই)<br>▪ **পিকোনেটের আওতায় সিগন্যাল আদান-প্রদান হয়:** ৮টি যন্ত্রের সাথে (১টি মাস্টার নোড ও ৭টি দাস নোড)। |
| **স্ক্যাটারনেট (Scatternet)** | ▪ পাশাপাশি সংযুক্ত দুটি পিকোনেটকে একত্রে স্ক্যাটারনেট বলে। **স্ক্যাটারনেটে ২টি পিকোনেটকে একটি সাধারণ দাস নোডের (১টি পিকোনেটে ২৫৫টি দাস নোড থাকে) মাধ্যমে সংযুক্ত করা হয়।** |
| ❑ স্ক্যারনেটে দুইয়ের অধিক পিকোনেটকে ব্রিজ (Bridge)-এর মাধ্যমে সংযুক্ত করতে হয়। | |

## (২) ওয়াই-ফাই (Wireless Fidelity - Wi-Fi)




- ❖ **ওয়াই-ফাই:** একটি তারবিহীন (Wireless) প্রযুক্তি যা কোনো ইলেকট্রনিক ডিভাইসকে উচ্চগতির ইন্টারনেট সংযোগ বা কম্পিউটার নেটওয়ার্কের মধ্যে ইন্টারনেট সংযোগ প্রদান করে।
- ❖ **জনক:** ভিক্টর ভিক হেইয়েস [**আবিষ্কার করেন:** ২১ সেপ্টেম্বর, ১৯৯৮]।
- ❖ **ব্যবহৃত প্রযুক্তি:** উচ্চ ফ্রিকোয়েন্সির 'রেডিও ওয়েব (Radio Wave)' ব্যবহার করা হয়।
- ❖ **Light Fidelity: উদ্ভাবক** - প্রফেসর হারাল্ড হাস (জুলাই, ২০১১)। একটি দ্বিমুখী, উচ্চগতির এবং ওয়াই-ফাই অনুরূপ সম্পূর্ণরূপে সংযুক্ত বেতার যোগাযোগ প্রযুক্তি। **গতি:** প্রতি সেকেন্ডে 224 GB.
- ❖ ওয়াই-ফাই রাউটার (Router)-এর সাহায্যে Wi-Fi Hotspot তৈরি করে Cellular Network-এর মাধ্যমে স্মার্টফোনে ইন্টারনেট কানেক্ট করা হয়। **Wi-Fi ব্যবহৃত ডিভাইস:** ল্যাপটপ, পেরিফেরাল ডিভাইস (মাউস, কী-বোর্ড, প্রিন্টার), স্মার্টফোন, MP3 প্লেয়ার, ভিডিও গেম Console এবং ব্যক্তিগত কম্পিউটারে ব্যবহার করা হয়।
- ❖ **অসুবিধা:** ডেটা স্থানান্তর ধীরগতিসম্পন্ন এবং ডেটার নিরাপত্তা ঝুঁকি বেশি।

### ওয়াইফাই অ্যালায়েন্স (Wi-Fi Alliance)

- ❖ ওয়াই-ফাই ট্রেডমার্কের মালিকানা একটি অলাভজনক প্রতিষ্ঠান যা Wi-fi প্রযুক্তির মান উন্নয়নে কাজ করে।
- ❖ **Wi-Fi Alliance'র বাণিজ্যিক ট্রেডমার্ক** - IEEE 802.11. (IEEE Standard)

## (গ) ওয়াইম্যাক্স (WiMax - Worldwide Interoperability for Microwave Access)

- সর্বাধুনিক উচ্চগতির ব্রডব্যান্ড ইন্টারনেট প্রটোকল সার্ভিস যা তারবিহীন (Wireless) ব্যবস্থায় ইন্টারনেট সেবা প্রদান করে।
- **আবিষ্কারক:** ওয়াইম্যাক্স ফোরাম (Wimax Forum) - ২০০১ সালে।
- **প্রযুক্তি:** TDD (Time Division Duplexing), FDD (Frequency Division Duplexing).
- **ইন্টারনেট:** ব্রডব্যান্ড (Broadband) ইন্টারনেট সার্ভিস প্রদান করে।
- **দূরত্বে ওয়াইম্যাক্স (WiMax):** LAN-এর ক্ষেত্রে - ৩০ মিটার; MAN-এর ক্ষেত্রে - ৫০ কিলোমিটার। অধিক দূরত্বে সংযোগের জন্য লাইন-অফ-সাইট (Line of Sight) ব্যবহার করা হয়।
- **ওয়াইম্যাক্স কর্তৃক প্রাপ্ত সার্ভিসসমূহ:** VoIP (Voice Over Internet Protocol) Service, Wi-Fi Hotspot, Mobile Television Service, Emergency Service, IPTV (Internet Protocol Television).
- **বিশেষত্ব:** Fiber Optic Cable এবং Digital Subscriber Line (টেলিফোন লাইনের মাধ্যমে ডেটা ট্রান্সফার করে)-এর বিকল্প পদ্ধতি হিসেবে WiMax ব্যবহার করা যায়।

### একনজরে ব্লুটুথ, ওয়াই-ফাই, ওয়াইম্যাক্স

| ক্ষেত্র | ব্লুটুথ (Bluetooth) | ওয়াই-ফাই (Wi-Fi) | ওয়াইম্যাক্স (WiMAX) |
|---|---|---|---|
| IEEE স্ট্যান্ডার্ড | IEEE 802.15.1 | IEEE 802.11 [দ্রুততম সংস্করণ: IEEE 802.11G] | IEEE 802.16 |
| ফ্রিকোয়েন্সি | 2.45 GHz | 2.45 GHz – 5 GHz | 2 GHz - 66 GHz |
| রেঞ্জ বা দূরত্ব | 1 মি. - 100 মি. | 50 মি. - 200 মি. | প্রায় 50 কিলোমিটার |
| ব্যান্ডউইথ | 1 Mbps | 11 Mbps - 300Mbps | 800 Mbps - 1 Gbps |
| নিরাপত্তা | কম | ব্লুটুথ থেকেও কম | বেশি |
| নেটওয়ার্ক | Wireless PAN (WPAN) | Wireless LAN (WLAN) | Wireless MAN (WMAN) |

## গ্লোবাল পজিশনিং সিস্টেম বা জিপিএস (Global Positioning System-GPS)




- একটি মহাকাশ ভিত্তিক রেডিও নেভিগেশন সিস্টেম যেখানে কৃত্রিম উপগ্রহের মাধ্যমে পৃথিবীর যেকোনো স্থানের ভৌগোলিক অবস্থান ও সময় সম্পর্কে অতি দ্রুত এবং নিখুঁতভাবে তথ্য সরবরাহ করে।
- জিপিএস এক ধরনের একমুখী যোগাযোগ ব্যবস্থা যেখানে ব্যবহারকারীরা উপগ্রহ থেকে পাঠানো সংকেত শুধুমাত্র গ্রহণ করতে পারে কিন্তু নিজেরা উপগ্রহে সঙ্কেত পাঠাতে পারে না।
- **আবিষ্কার করে:** আমেরিকার প্রতিরক্ষা মন্ত্রণালয় (১৯৭৭ সালে); তখন শুধুমাত্র আমেরিকার প্রতিরক্ষা মন্ত্রণালয় ব্যবহার করত। পরবর্তীতে ১৯৯৫ সালে ২৪টি স্যাটেলাইটের সমন্বয়ে সৃষ্ট নেটওয়ার্ককে পৃথিবীর সকল জায়গা থেকে ব্যবহারযোগ্য একটি স্বয়ংসম্পূর্ণ সিস্টেম হিসেবে ঘোষণা করে। বর্তমানে এটি সকলের জন্য উন্মুক্ত।
- **পরিচালনা করে:** যুক্তরাষ্ট্রের সামরিক বাহিনী (স্যাটেলাইটের ট্র্যাকিং স্টেশনের মাধ্যমে)।
- **প্রধান কাজ:** যেকোনো স্থির বা চলমান বস্তুর অবস্থান নির্ণয় করা।
- **ব্যবহার:** কোনো কিছুর অবস্থান নির্ণয়ে (যেমন: মোবাইল, ল্যাপটপের অবস্থান, জাহাজের গতিবিধি, উড়োজাহাজের অবস্থান, দিক নির্ণয়ে, রাইড শেয়ারিং-এ যানবাহনের অবস্থান নির্ণয়ে) ব্যবহার করা হয়।



Part- B

# পরিচ্ছেদ ০৩ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **কোনটি ব্যবহার করে কম্পিউটার এবং স্মার্টফোনে একই সাথে ইন্টারনেট সংযোগ দেয়া যায়?** [নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট কোম্পানী বাংলাদেশ লিমিটেড (ইলেক্ট্রনিক মেইন্টেনেন্স): ২৩]
   A. PAN  B. LAN
   C. WiFi  D. Bluetooth  Ⓒ

2. **GIS-এর পূর্ণরূপ কোনটি?** [১৭তম শিক্ষক নিবন্ধন: ২২]
   A. Geographical Information System
   B. Geological Information System
   C. Geographical Integrated System
   D. Geological Integrated System  Ⓐ

3. **WiMAX কি?** [পোস্টমাস্টার জেনারেল (পোস্টাল অপারেটর): ২৩/স্বরাষ্ট্র মন্ত্রণালয়ের মাদকদ্রব্য নিয়ন্ত্রণ (পরিদর্শক): 13]
   A. তারবিহীন ইন্টারনেট প্রযুক্তি
   B. মোবাইল প্রযুক্তি
   C. টেলিফোন প্রযুক্তি
   D. জ্বালানিবিহীন অটোমোবাইল প্রযুক্তি  Ⓐ

4. **GPS-এর পূর্ণরূপ কোনটি?** [NSI (ফিল্ড স্টাফ): ২৩/প্রা.সহ.শি. ২২/Biman Bangladesh Airlines (AM): 21]
   A. Great Positioning System
   B. Global Pointing System
   C. Global Positioning System
   D. Global Publication System  Ⓒ

5. **কোনটি তারবিহীন দ্রুতগতির ইন্টারনেট?** [নির্বাচন কমিশন সচিবালয় (ডেটা এন্ট্রি অপারেটর): ২১]
   A. ওয়াইম্যাক্স  B. সি-মস
   C. ব্লু-টুথ  D. ব্রডব্যান্ড  Ⓐ

6. **নিচের গুলোর মধ্যে কোনটি সাধারণত সবচেয়ে কম দূরত্বে (বা সবচেয়ে কাছাকাছি) তথ্য প্রেরণের জন্য ব্যবহৃত হয়?** [BEPZA (Asst Manager): 22/BTCL (AM): 22]
   A. Wimax  B. GSM
   C. WiFi  D. Bluetooth  Ⓓ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Bluetooth operations use-** [combined Bank Exam (officer): 23/ Bangladesh Bank AD 2015]
   A. magnetic technology
   B. radio technology
   C. laser technology
   D. optical technology  Ⓑ

2. **Which of of the following wireless communication system has the fastest speed?** [Combined Bank Exam (Officer): 22]
   A. Bluetooth  B. Wi-Fi
   C. WiMax  D. Fiber Optic  Ⓒ

3. **What is the frequency range of the IEEE 802.11a standard?** [Rupali Bank Ltd. (ANE): 21]
   A. 2.4 Gbps  B. 5 Gbps
   C. 2.4 GHz  D. 5 GHz  Ⓓ

4. **What is the maximum data transfer speed offered by Bluetooth 4.0?** [PKB (Senior Officer): 21]
   A. 10 Mbps  B. 24 Mbps
   C. 5 Mbps  D. 50 Mbps  Ⓑ

5. **What is the abbreviation of NFC?** [United Commercial Bank Ltd. (Probationary officer:20)]
   A. Next-Field Communication
   B. Near-Field Communicating
   C. Near-Field Comunication
   D. Near-Field Communication  Ⓓ

6. **A device that connects to a network without the use of cables is said to be?** [Janata Bank Ltd.(Assitant Executive Taller):19]
   A. distributed  B. centralized
   C. free  D. none of these  Ⓓ

> **ব্যাখ্যা:** কোনো প্রকার ক্যাবল ব্যবহার না করে একটি ডিভাইসকে নেটওয়ার্কে কানেক্ট করা হলো – Wireless (ওয়্যারলেস) কমিউনিকেশন সিস্টেম। **ভুল উত্তর:** free.

7. **The abbreviation of VSAT is-** [Janata Bank Ltd.(EO-FA) 2015/ Sonali Bank Ltd. Senior Officer 2014]
   A. Very Small Aperture Terminal
   B. Very Soft Apparatus Tunnel
   C. Vital Satellite Altitude Tester
   D. Vital and Small Apparatus Tester  Ⓐ

8. **The local antenna for satellite connection is called a-** [Agrani Bank Ltd. Officer 2013]
   A. VSAT  B. Modem
   C. Terminal  D. DTA  Ⓐ

9. **Bluetooth is the popular name for the___wireless networking standard.** [Bangladesh Bank AD: 2011]
   A. 802.15  B. 802.11
   C. 702.15  D. 702.11  Ⓐ



Part- B

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **WiMAX প্রযুক্তিতে ব্যপ্ত এলাকা (মিটারে) কত?** [GST গুচ্ছভুক্ত ভর্তি পরীক্ষা (ক ইউনিট): ২১]
A. 10-50 B. 100-500
C. 1000-5000 D. 10000-50000 Ⓓ

2. **হটস্পট কী?** [GST গুচ্ছভুক্ত ভর্তি পরীক্ষা (খ ইউনিট): ২১]
A. নিরাপত্তা ব্যবস্থা B. এক ধরনের সফটওয়্যার
C. তারবিহীন নেটওয়ার্ক D. কোনোটিই নয় Ⓒ

3. **সবচেয়ে বেশি এলাকাজুড়ে যোগাযোগের পদ্ধতি হলো-** [রাবি (বি ইউনিট): 21]
A. ওয়াইফাই B. ওয়াইম্যাক্স
C. ব্লুটুথ D. স্যাটেলাইট Ⓓ

4. **কোন IEEE টি ওয়াইফাই স্ট্যান্ডার্ড?** [রাবি (বি ইউনিট): 21]
A. ৮০২.১১ B. ৮০২.১১U
C. ৮০২.১৬ D. ৮০২.১৫ Ⓐ

5. **ওয়াইম্যাক্স ব্যবহৃত হয় কোনটির ক্ষেত্রে?** [রাবি (বি ইউনিট): 21]
A. LAN B. MAN
C. PAN D. WAN Ⓑ

6. **Bluetooth-এর Bandwidth কত?** [জাককানইবি (B ইউনিট): 17-18]
A. 2 Mbps B. 10 Mbps
C. 5 Mpbs D. 1 Mbps Ⓓ

7. **হট-স্পট হিসেবে কোন প্রযুক্তি ব্যবহৃত হয়?** [বাংলাদেশ মেরিন একাডেমি (B ইউনিট): 16-17]
A. Bluetooth B. Wi-Fi
C. WiMax D. সবগুলো Ⓓ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. **Bluetooth technology uses-** [বন অধিদপ্তর (অফিস সহকারী কাম কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩/BB (AD): 22]
A. Infrared B. Microwave
C. Radio wave D. Laser Light Ⓒ

2. **Wi-Fi-এর পূর্ণরূপ কোনটি?** [NSI (ফিল্ড স্টাফ): ২৩/Combined Bank Exam (Officer): 22/NSI (AD): 17]
A. Wireless Internet B. Wireless Field
C. Wireless Fibre D. Wireless Fidelity Ⓓ

3. **হটস্পট কি?** [মাউশি (অফিস সহকারী কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩/ঢাবি (খ ইউনিট): ২১]
A. নির্দিষ্ট উত্তপ্ত এলাকা
B. তারযুক্ত ইন্টারনেট ব্যবস্থা
C. তারবিহীন ইন্টারনেট ব্যবস্থা
D. বিশ্বব্যাপী নেটওয়ার্ক ব্যবস্থা Ⓒ

4. **নিচের কোনটি তারবিহীন দ্রুতগতির ইন্টারনেট সংযোগের জন্য উপযোগী?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (সহকারী পরিচালক): ২৩/Combined 5 Banks (Officer): 22]
A. সি-মস B. ওয়াই-ম্যাক্স
C. ব্রডব্যান্ড D. ব্লু-টুথ Ⓑ

5. **Bluetooth কীসের উদাহরণ?** [কর্মসংস্থান ব্যাংক (সহ. অফিসার): ২১/রেলপথ মন্ত্রণালয় (Computer Operator): 21]
A. Personal Area Network
B. Local Area Network
C. Virtual Private Network
D. কোনোটিই নয় Ⓐ

Part- B

## অধ্যায়-০২ অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ - তৃতীয় পরিচ্ছেদ)

1. রেডিও এবং টেলিভিশন সম্প্রচার কোন ধরনের কমিউনিকেশন মোড?
   A. সিমপ্লেক্স এবং ইউনিকাস্ট
   B. হাফডুপ্লেক্স এবং ইউনিকাস্ট
   C. সিমপ্লেক্স এবং ব্রডকাস্ট
   D. ফুল ডুপ্লেক্স এবং ব্রডকাস্ট
2. অ্যাসিনক্রোনাস ট্রান্সমিশনে ডেটা পাঠানোর ক্ষেত্রে-
   A. একটি স্টার্ট বিট পাঠানো হয়
   B. ইনফরমেশন সিগন্যাল পাঠানো হয়
   C. স্টপ বিট পাঠানো হয়
   D. শুরুতে ১টি স্টার্ট ও শেষে ১টি স্টপ বিট পাঠানো হয়
3. ডেটা কমিউনিকেশনের মূল উপাদান কতটি?
   A. ৫টি B. ৭টি
   C. ৪টি D. ৩টি
4. কমিউনিকেশন সিস্টেমের মাধ্যমে আদান-প্রদান করা হয়-
   A. তথ্য B. বিট
   C. রেকর্ড D. ফাইল
5. কোন প্রক্রিয়ায় প্রেরক তাৎক্ষণিকভাবে ডেটা ট্রান্সমিশন করতে পারে?
   A. সিনক্রোনাস B. অ্যাসিনক্রোনাস
   C. মাল্টিকাস্ট D. আইসোক্রোনাস
6. তথ্য আদান-প্রদানের ক্ষেত্রে ধাতব তারের মাধ্যমে কী পাঠানো হয়?
   A. মাইক্রোওয়েভ B. বৈদ্যুতিক সংকেত
   C. ইলেকট্রোম্যাগনেটিক রে D. রেডিও ওয়েভ
7. ডেটা কমিউনিকেশনের মিডিয়াম বা মাধ্যম হিসেবে নিচের কোনটি ব্যবহার করা হয়?
   A. রাউটার . B. মডেম
   C. ফাইবার অপটিক ক্যাবল D. সার্ভার
8. ডেটা বিটের বিন্যাসের মাধ্যমে স্থানান্তরের প্রক্রিয়াকে কোন মেথড বলা হয়?
   A. ডেটা ট্রান্সমিশন মেথড B. বিট সিনক্রোনাইজেশন
   C. আইসোক্রোনাস ট্রান্সমিশন D. ডেটা ট্রান্সফরমেশন
9. নিচের কোন পদ্ধতিতে প্রেরক কম্পিউটার সবসময় গ্রাহক কম্পিউটারে শুধুমাত্র ডেটা পাঠায়?
   A. সিমপ্লেক্স B. ফুল ডুপ্লেক্স
   C. ব্রডকাস্ট D. হাফ ডুপ্লেক্স
10. দ্রুত গতির ডেটা ট্রান্সমিশন কোনটি?
    A. সিরিয়াল B. প্যারালাল
    C. বিট ডেটা D. অ্যাসিনক্রোনাস
11. সিনক্রোনাস ট্রান্সমিশনের সুবিধা কোনটি?
    A. বেশি ডেটা ট্রান্সমিট হয়
    B. বিরতিহীনভাবে ডেটা ট্রান্সমিট করে
    C. ব্লক আকারে ডেটা ট্রান্সমিট হয়
    D. সার্ভারের অপ্রয়োজনীয়তা
12. একই সময়ে উভয়দিকে ডেটা প্রেরণের মোডকে কী বলে?
    A. ফুল-ডুপ্লেক্স B. সিমপ্লেক্স
    C. হাফ-ডুপ্লেক্স D. ইউনিকাস্ট
13. SMS কোন পদ্ধতিতে ডেটা কমিউনিকেশন করে?
    A. হাফ-ডুপ্লেক্স B. সিমপ্লেক্স
    C. ফুল-ডুপ্লেক্স D. ইউনিকাস্ট
14. মোবাইল ফোন কোন পদ্ধতিতে ডেটা কমিউনিকেশন করে?
    A. সিমপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
    C. ফুল-ডুপ্লেক্স D. ব্রডকাস্ট
15. ইন্টারনেটের গতি কিসের উপর নির্ভর করে?
    A. ব্যান্ডউইথ B. টেলিফোন স্টেশন
    C. সার্ভার D. মোবাইল
16. টুইস্টেড পেয়ার ক্যাবলে কমন রঙের তার কোনটি?
    A. লাল B. কালো
    C. সবুজ D. সাদা
17. নিচের কোনটি ফুল ডুপ্লেক্সের উদাহরণ?
    A. ওয়াকিটকি B. রেডিও
    C. টেলিফোন D. টিভি

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. C | 2. D | 3. A | 4. A | 5. D | 6. B | 7. C | 8. A | 9. A | 10. B | 11. C |
| 12. A | 13. A | 14. C | 15. A | 16. D | 17. C | ---- | ---- | ---- | ---- | ---- |



Part- B

18. কোন প্রক্রিয়ায় প্রেরক তাৎক্ষণিকভাবে ডেটা ট্রান্সমিশন করতে পারে?
A. সিনক্রোনাস B. অ্যাসিনক্রোনাস
C. আইসোক্রোনাস D. মাল্টিকাস্ট

19. অপটিক্যাল ফাইবারের সবচেয়ে ভেতরের অংশে কোনটি?
A. কোর B. বাফার
C. জ্যাকেট D. সকেট

20. কিসের জন্য তারবিহীন মাধ্যমে কোনো তারের প্রয়োজন হয় না?
A. ইলেকট্রন B. আলো
C. প্রোটন D. ইলেকট্রোম্যাগনেটিক তরঙ্গ

21. VSAT-এর পূর্ণরূপ কী?
A. Very Secure Apeture Terminal
B. Very Small Apeture Transformer
C. Very Small Apeture Terminal
D. Very Smart Apeture Terminal

22. Bluetooth স্বল্প দূরত্বের মধ্যে কয়টি ডিভাইসের মধ্যে আদান-প্রদান করে?
A. ২টি B. ৩টি
C. ৫টি D. ৬টি

23. স্টপ বিট প্রয়োজন হয় কোনটিতে?
A. সিনক্রোনাস B. অ্যাসিনক্রোনাস
C. আইসোক্রোনাস D. মাল্টিকাস্ট

24. থিননেটের অন্য নাম কী?
A. 20 BASIC-2 B. 10 BASE-2
C. 10 BASE-5 D. 5 BASE-2

25. WiMax দ্বারা কোন নেটওয়ার্ক তৈরি করা যায়?
A. LAN B. PAN
C. MAN D. WAN

26. Wi-Fi এর পূর্ণরূপ কী?
A. Wire Fidelity B. Wireless Fiedlity
C. Wireless Fidelity D. Wire Fiedlity

27. DSL-এর পূর্ণরূপ কী?
A. Digital Source Line
B. Digital Security Line
C. Digital Section Line
D. Digital Subscriber Line

28. WiMax-এ কোন ধরনের ডেটা ট্রান্সমিশন ব্যবহার করা হয়?
A. সিমপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
C. ফুল-ডুপ্লেক্স D. মাল্টিপ্লেক্স

29. Bluetooth-এর Standard কত?
A. 802.15 B. 802.25
C. 802.11 D. 802.16

30. কী বোর্ড ও কম্পিউটারের মধ্যকার ডেটা ট্রান্সমিশন পদ্ধতি-
A. সিমপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
C. ফুল-ডুপ্লেক্স D. ইউনিকাস্ট

31. Zigbee প্রযুক্তি কোন ধরনের কাজে ব্যবহার করা হয়?
A. ডেটা স্থানান্তরে B. ডেটা রিসিভে
C. ডেটা সংগ্রহে D. ডেটা প্রক্রিয়াকরণে

32. সর্বোচ্চ গতিতে ডেটা ট্রান্সফার করে কোনটি?
A. টুইস্টেড পেয়ার ক্যাবল B. কো-অ্যাক্সিয়াল ক্যাবল
C. ফাইবার অপটিক D. কোনোটিই নয়

33. সবচেয়ে বেশি এরিয়াজুড়ে কমিউনিকেশন করার পদ্ধতি-
A. WiFi B. WiMax
C. Bluetooth D. Satellite

34. অ্যাসিনক্রোনাস ডেটা ট্রান্সমিশন করা হয় কোনটিতে?
A. কম্পিউটার থেকে কম্পিউটারে
B. মডেম থেকে মডেমে
C. কী-বোর্ড থেকে কম্পিউটারে
D. কম্পিউটার থেকে মোবাইলে

35. বাংলাদেশের মহাকাশ গবেষণা ও দূর অনুধাবন প্রতিষ্ঠান কোনটি?
A. BTCL B. BSCL
C. BTRC D. SPARRSO

36. কোর, ক্লাডিং ও জ্যাকেট দিয়ে কোনটি তৈরি করা হয়?
A. কো-অ্যাক্সিয়াল B. অপটিক্যাল ফাইবার
C. টুইস্টেড ফাইবার D. রাউটার

37. Wi-Fi কোন ধরনের প্রযুক্তি ব্যবহার করে দূরবর্তী স্থানে তথ্য প্রেরণ করে?
A. মাইক্রোওয়েভ B. রেডিও ওয়েব
C. ইনফ্রারেড D. উপরের সবগুলো

38. কোর, ক্লাডিং ও জ্যাকেট দিয়ে নিচের কোনটি তৈরি করা হয়?
A. কো-এক্সিয়াল B. অপটিক্যাল ফাইবার
C. টুইস্টেড পেয়ার D. রাউটার

Part- B

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 18. C | 19. A | 20. D | 21. C | 22. A | 23. B | 24. B | 25. C | 26. C | 27. D | 28. C |
| 29. A | 30. A | 31. C | 32. C | 33. D | 34. C | 35. D | 36. B | 37. B | 38. B | |

39. কিভাবে আন্তঃমহাদেশীয় অপটিক্যাল ফাইবার সারা বিশ্বে ছড়িয়ে পড়েছে?
A. সমুদ্রের তলদেশ দিয়ে B. বায়ুর মধ্য দিয়ে
C. মাটির নিচ দিয়ে D. ভূ-উপগ্রহের মধ্য দিয়ে

40. নিচের কোনটি ডেটা কমিউনিকেশনের উৎস?
A. টেলিফোন লাইন B. ক্যাবল
C. রাউটার D. কম্পিউটার

41. ফাইবার অপটিক ক্যাবলের সুবিধা কোনটি?
A. ডেটার গতি 1 mbps
B. বিদ্যুৎ চৌম্বক প্রভাবমুক্ত
C. অপেক্ষাকৃত সহজে স্থাপনযোগ্য
D. রক্ষণাবেক্ষণ খরচ কম

42. টুইস্টেড পেয়ার ক্যাবলে কয় জোড়া তার থাকে?
A. ১ B. ২
C. ৩ D. ৪

43. কৃত্রিম উপগ্রহের মাধ্যমে কোনটিতে সিগন্যাল আদান-প্রদান করা হয়?
A. টেরিস্ট্রিয়াল B. রেডিও ওয়েভ
C. স্যাটেলাইট D. Wi-Fi

44. যার মধ্য দিয়ে ডেটা এক স্থান থেকে অন্য স্থানে যায় তাকে কী বলে?
A. প্রেরক B. প্রাপক
C. মাধ্যম D. গন্তব্য

45. নিচের কোনটি মাল্টিকাস্টের উদাহরণ?
A. পেজার B. E-mail
C. রেডিও D. টেলিভিশন

46. স্টার্ট/স্টপ বিটের ট্রান্সমিশন -
A. আইসোক্রোনাস B. অ্যাসিনক্রোনাস
C. বিট সিনক্রোনাইজেশন D. সিনক্রোনাস

47. ব্যান্ডউইথ কি?
A. ডেটা প্রবাহের মাধ্যম
B. ডেটা প্রবাহের হার
C. ডেটা প্রবাহের দিক
D. ডেটা প্রবাহের পদ্ধতি

48. একটি কমিউনিকেশনের ব্যান্ডউইথ কিসের উপর নির্ভর করে?
A. মিডিয়ামের উপর
B. কম্পিউটারের উপর
C. ব্যবহারকারীর ব্যবহারের উপর
D. সার্ভারের উপর

49. ফাইবার অপটিক ক্যাবল কি ধরনের সিগন্যাল ট্রান্সমিট করে?
A. ইলেকট্রিক্যাল সিগন্যাল B. লাইট সিগন্যাল
C. রেডিও সিগন্যাল D. ম্যাগনেটিক সিগন্যাল

50. টুইস্টেড পেয়ার ক্যাবল সংযোগ করতে যে ধরনের কানেক্টর ব্যবহার করা হয় -
A. RJ-45 B. RJ-46
C. ST D. BNC

51. কোন তারবিহীন প্রযুক্তি ব্যবহার করে কম্পিউটার ও স্মার্টফোনে একই সাথে ইন্টারনেট সংযোগ দেয়া যাবে?
A. Bluetooth B. Wi-Fi
C. WAN D. LAN

52. একই সাথে অনেকগুলো দেশের যোগাযোগের জন্য নিচের কোনটি ব্যবহার করতে হয়?
A. স্যাটেলাইট B. অপটিক্যাল ফাইবার
C. ইনফ্রারেড D. টেরিস্ট্রিয়াল

53. রেডিও, মডেম ও অ্যান্টেনা প্রয়োজন হয় কোন ক্ষেত্রে?
A. ওয়্যারলেস ল্যান B. ওয়্যারলেস ম্যান
C. ওয়্যারলেস ওয়ান D. ওয়্যারলেস প্যান

54. কত দূর পর্যন্ত ওয়াই-ম্যাক্স বেস স্টেশন ইন্টারনেট অ্যাকসেস সুবিধা প্রদান করে?
A. 70 km – 100 km B. 1 km – 8 km
C. 1 km – 50 km D. 1 m – 1 km

55. Zigbee প্রযুক্তির বিস্তৃতি কত কিলোমিটার পর্যন্ত?
A. ০.১ কিলোমিটার B. ১ কিলোমিটার
C. ১০ কিলোমিটার D. ১০০ কিলোমিটার

56. কোন প্রতিষ্ঠানটির অধীনে NFC Forum গঠন করা হয়?
A. সনি B. নকিয়া
C. ফিলিপস D. উপরের সবগুলো

Answer

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 39. A | 40. D | 41. B | 42. D | 43. C | 44. C | 45. B | 46. B | 47. B | 48. A | 49. B |
| 50. A | 51. B | 52. A | 53. A | 54.C | 55. A | 56. D | ------ | ------ | ------ | ------ |



Part- B

57. Bluetooth প্রযুক্তিতে কয়টি ডিভাইসের মধ্যে কানেকশন করা যায়?

A. ১টি B. ২টি

C. ৩টি D. ৪টি

58. বিরতিহীন ডেটা ট্রান্সমিশন কোনটি?

A. সিনক্রোনাস B. বিট সিনক্রোনাস

C. অ্যাসিনক্রোনাস D. আইসোক্রোনাস

59. ইন্টারনেট ব্রাউজিং কোন ধরনের ডেটা ট্রান্সমিশন মোডের উদাহরণ?

A. হাফ-ডুপ্লেক্স B. ফুল-ডুপ্লেক্স

C. মাল্টিকাস্ট D. ইউনিকাস্ট

60. ট্রান্সমিশন সিস্টেম থেকে ডেটা সিগন্যাল গ্রহণ করা কার কাজ?

A. সেন্ডারের কাজ B. রিসিভারের কাজ

C. মডেমের কাজ D. সিগন্যালের কাজ

61. কোনটি সবচেয়ে দ্রুতগতির ডেটা ট্রান্সমিশন পদ্ধতি?

A. ব্রডব্যান্ড B. ভয়েস ব্যান্ড

C. ন্যারো ব্যান্ড D. লার্জ ব্যান্ড

62. মাইক্রোওয়েভ হলো এক ধরনের-

A. ম্যাগনেটিক তরঙ্গ B. ইলেক্ট্রোম্যাগনেটিক তরঙ্গ

C. স্যাটেলাইট D. রেডিও টপোলজি

63. VSAT কোথায় স্থাপন করা হয়?

A. আকাশে B. ভূমিতে

C. পানিতে D. মহাকাশে

64. কোন পদ্ধতিতে ডেটা ব্লক আকারে স্থানান্তরিত হয়?

A. সিনক্রোনাস B. অ্যাসিক্রোনাস

C. ভয়েস ব্যান্ড D. ব্রডব্যান্ড

65. নিচের কোন বৈশিষ্ট্যটি অ্যাসিনক্রোনাস ট্রান্সমিশনের বেলায় প্রযোজ্য?

A. ইন্সটলের খরচ অত্যন্ত বেশি

B. প্রতিটি বর্ণের সাথে একটি স্টার্ট বিট গ্রহণ করতে হয়

C. প্রেরকের প্রাইমারি স্টোরেজ ডিভাইসের প্রয়োজন হয়

D. ডেটা ট্রান্সমিশনের গতি কম

66. কোনটি কো-অ্যাক্সিয়াল ক্যাবলের ডেটা সিগন্যালকে EMI থেকে রক্ষা করার জন্য ব্যবহৃত হয়?

A. মেটালিক ফয়েল B. প্লাস্টিকের ফয়েল

C. সলিড কপার ওয়্যার D. মেটালিক সিল্ড

67. ওয়্যারলেস একসেস পয়েন্ট হলো-

A. হটস্পট B. মডেম

C. রাউটার D. সুইচ

68. Wi-Fi এর কভারেজ এরিয়া কত?

A. 50 - 100 মিটার B. 50 - 200 মিটার

C. 50 - 300 মিটার D. 100 - 200 মিটার

69. প্রাপক ও গ্রাহককে একই সময়ে সাড়া অথবা উপস্থিত না থাকলেও ডেটা কমিউনিকেট করা যায় তাকে কি বলে?

A. সিনক্রোনাস

B. অ্যাসিনক্রোনাস

C. আইসোক্রোনাস D. বিটক্রোনাস

70. রিয়েল টাইম অ্যাপ্লিকেশনের ক্ষেত্রে ডেটা ট্রান্সফারে ব্যবহৃত হয় কোনটি?

A. আইসোক্রোনাস B. সিনক্রোনাস

C. অ্যাসিনক্রোনাস D. বাইট

71. রেডিও ওয়েভ বায়ুমণ্ডলের কোন স্তর থেকে প্রতিফলিত হয়?

A. ট্রপোস্ফিয়ার B. স্ট্রাটোস্ফিয়ার

C. মেসোস্ফিয়ার D. আয়োনোস্ফিয়ার

72. ভূপৃষ্ঠে মাইক্রোওয়েভ সংযোগের উপায় কি?

A. টেরিস্ট্রিয়াল B. স্যাটেলাইট

C. রেডিও ওয়েভ D. ইনফ্রারেড

73. বাংলাদেশের প্রথম জিওস্টেশনারি স্যাটেলাইট কোনটি?

A. বঙ্গবন্ধু স্যাটেলাইট-১ B. ব্র্যাক অন্বেষা

C. ন্যানো স্যাটেলাইট D. কোনোটিই নয়

74. কোন ধরনের ডিভাইস দিয়ে পৃথিবীর যেকোনো জায়গায় কাজ করা যায়?

A. ব্লুটুথ ডিভাইস B. Wi-Max ডিভাইস

C. Wi-Fi ডিভাইস D. NIC ডিভাইস

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 57. B | 58. D | 59. A | 60. C | 61. A | 62. B | 63. B | 64. A | 65. B | 66. D | 67. C |
| 68. B | 69. B | 70. A | 71. D | 72. A | 73. A | 74. C | ------ | ------ | ------ | ------ |

# অধ্যায় ০৩ কম্পিউটার নেটওয়ার্ক (Computer Network)

| BCS Question Analysis | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
| কম্পিউটার নেটওয়ার্ক | ১ | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | ১ | --- | ২টি |
| নেটওয়ার্কিং ডিভাইস, নেটওয়ার্ক টপোলজি | --- | ১ | --- | ১ | ১ | --- | --- | --- | ১ | --- | ১ | ৫টি |
| কম্পিউটার নেটওয়ার্ক মডেল ও প্রোটোকল | --- | ১ | --- | ১ | --- | --- | ২ | ১ | --- | --- | --- | ৫টি |
| ক্লায়েন্ট সার্ভার ম্যানেজমেন্ট | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- | --- |
| ক্লাউড কম্পিউটিং | ১ | ১ | ২ | ১ | ১ | --- | --- | ১ | --- | ১ | --- | ৮টি |

## অধ্যায়টির বিভিন্ন পরিচ্ছেদ কিভাবে পড়া শুরু করবেন?

1. অধ্যায়টি যেভাবে সাজানো হয়েছে সেভাবেই শুরু করবেন। তাহলে অধ্যায়ের ধারাবাহিকতা খোঁজে পাবেন। অধ্যায়টি ভালোভাবে পড়বেন। BCS Question Analysis পার্টটি দেখে আশা করি বুঝতে পারছেন অধ্যায়টি কতো গুরুত্বপূর্ণ।
2. প্রথম পরিচ্ছেদ থেকে শুরু করবেন। পরিচ্ছেদটি থেকে BCS প্রিলিমিনারিতে আসা বিগত প্রশ্নগুলো ভালো করে পড়বেন।
3. পরিচ্ছেদে আলোচিত অংশগুলো ভালো করে ১ বার রিডিং পড়বেন। মুখস্থ করার প্রয়োজন নেই।
4. বিগত বছরের প্রশ্নগুলো একপলকে দেখে নিন। ভালো করে পড়ে উত্তরটি দেখে নিন এবং প্রশ্নের প্যাটার্ন সম্পর্কে আইডিয়া নিন। এভাবে একটি পরিচ্ছেদ শেষ করে নিন।
5. দ্বিতীয়বার পরিচ্ছেদটি পড়া শুরু করুন। পুরো অধ্যায়টি ভালো করে পড়বেন। **পড়া শুরু করার পূর্বে যে বিষয়গুলো ফোকাস করে পড়া শুরু করবেন** – বিগত বিসিএস প্রিলিমিনারি এবং বিগত নিয়োগ পরীক্ষায় যে টপিকসগুলো প্রশ্ন আসছে সেই টপিকসে বেশি হাইলাইট করবেন। এভাবে পরিচ্ছেদ পড়া শেষ করে আবারো বিগত পরীক্ষার প্রশ্নগুলো সমাধান করবেন।
6. তৃতীয় বার অধ্যায়টির পরিচ্ছেদটি আবার পড়বেন। **এবার পড়ার ক্ষেত্রে যে টপিকগুলো ভালোভাবে পড়বেন –**

| পরিচ্ছেদ | সাজেশন্স |
|---|---|
| **প্রথম পরিচ্ছেদ** | PAN, LAN, CAN, MAN, WAN. |
| **দ্বিতীয় পরিচ্ছেদ** | সম্পূর্ণ পরিচ্ছেদ (নেটওয়ার্ক টপোলজি আপনাকে লিখিত পরীক্ষায়ও এগিয়ে রাখবে) |
| **তৃতীয় পরিচ্ছেদ** | সম্পূর্ণ পরিচ্ছেদ |
| **চতুর্থ পরিচ্ছেদ** | অন্যান্য পরিচ্ছেদের মতো এতোটা গুরুত্বপূর্ণ নয়। |
| **পঞ্চম পরিচ্ছেদ** | সম্পূর্ণ পরিচ্ছেদ |

Part- B

# পরিচ্ছেদ ০১ কম্পিউটার নেটওয়ার্ক (Computer Network)

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

## BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **নিচের কোন নেটওয়ার্কটি সবচেয়ে বেশি জায়গা ব্যাপ্তি হয়?** [৪৬তম বিসিএস]
   A. LAN B. WAN C. MAN D. PAN **Ans: B**
2. **পারসোনাল কম্পিউটার যুক্ত করে নিচের কোনটি তৈরি করা যায়?** [৩৫তম বিসিএস]
   A. Super Computer B. Network C. Server D. Enterprise **Ans: B**

## BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. আমাদের সমাজে Computer Network-এর প্রভাবসমূহ লিখুন। [৪৩তম বিসিএস]
2. লোকাল এরিয়া নেটওয়ার্ক বা LAN কী? কয়েকটি LAN এর উদাহরণ দিন। [৩৩তম/৩০তম বিসিএস]

## Computer Network

❖ **Network:** কম্পিউটারের সাথে অন্যান্য ডিভাইস যার মাধ্যমে সংযুক্ত হয় তাকে Network বলে।

❖ **Computer Network:** পরস্পর ডেটা আদান প্রদানের লক্ষ্যে বিভিন্ন কম্পিউটার কোনো যোগাযোগ মাধ্যম দ্বারা একসঙ্গে যুক্ত থাকলে তাকে Computer Network বলে। **যেমন:** ইন্টারনেট।

## কম্পিউটার নেটওয়ার্কের প্রকারভেদ

### (ক). ভৌগোলিক বিস্তৃতি অনুসারে

❖ **কম্পিউটার নেটওয়ার্ক** - ৫ প্রকার। *[রেফারেন্স: তথ্য ও যোগাযোগ প্রযুক্তি - HSC বোর্ড বই]*

1. PAN (Personal Area Network)
2. LAN (Local Area Network)
3. CAN (Campus Area Network)
4. MAN (Metropolitan Area Network)
5. WAN (Wide Area Network)

### PAN (Personal Area Network

❖ কোনো ব্যক্তির আশেপাশে বা নিজেদের মধ্যে বিভিন্ন ইনফরমেশন টেকনোলজি ডিভাইসসমূহ যে নেটওয়ার্কের মাধ্যমে সংযুক্ত থাকে তাকে PAN বলে। **যেমন:** ল্যাপটপ, PDA, মোবাইল ইত্যাদি।

❖ **বিশেষত্ব:** কম্পিউটারসমূহ বাসের (যেমন: USB, Fireware) মাধ্যমে তার দ্বারা নেটওয়ার্কে যুক্ত থাকতে পারে।

❖ **ব্যবহার:** পারসোনাল কম্পিউটার ডিভাইসসমূহের মধ্যে যোগাযোগের জন্য ব্যবহৃত হয়।

### LAN (Local Area Network)

❖ একটি নির্দিষ্ট দূরত্বে অবস্থানকারী পারসোনাল কম্পিউটারসমূহ যে নেটওয়ার্কের মাধ্যমে সংযুক্ত থাকে তাকে LAN বলে।

❖ **LAN-এর IEEE Standard** – IEEE 802.1. **Ethernet family of protocol used in** - LAN.

❖ **নেটওয়ার্ক কানেক্টিং ডিভাইস:** Hub, Switch, Repeater.

❖ **1 pairs of stations can simultaneously communicate on** - Ethernet LAN.

❖ **সিকিউরিটি বাড়ানো যায়:** পাসওয়ার্ড পরিবর্তন করে, স্পাইওয়্যার প্রোগ্রাম ইনস্টল করে, প্রক্সি সার্ভার ব্যবহার করে।

❖ **বিশেষত্ব:** শ্রেণি সংযোগের মাধ্যমে কম্পিউটারসমূহ যুক্ত থাকে যেখানে তার/তারবিহীন সংযোগ থাকতে পারে।

❖ **উদাহরণ:** কলেজ-বিশ্ববিদ্যালয়, গবেষণাগার, অফিস, একটি বিল্ডিং-এর সংযুক্ত পারসোনাল কম্পিউটারসমূহের নেটওয়ার্ক।

### CAN (Campus Area Network)

❖ **গঠন:** একাধিক LAN-এর সমন্বয়ে গঠিত। **বিস্তৃতি:** 1 থেকে 5 কিমি দূরত্ব পর্যন্ত বিস্তৃত।

❖ **ব্যবহার:** বিশ্ববিদ্যালয়ের প্রশাসনিক ভবন, একাডেমিক ভবন, লাইব্রেরি ভবন, স্টুডেন্ট সেন্টার, আবাসিক হলসমূহ, জিমনেসিয়াম এবং অন্যান্য কাজে ব্যবহৃত ভবনে স্থাপিত একাধিক LAN সংযুক্ত করতে CAN ব্যবহার করা হয়।

❖ **উদাহরণ:** Googleplex এবং Microsoft-এর নেটওয়ার্ক।

Part-B

## MAN (Metropolitan Area Network)

❖ একটি শহর বা প্রতিষ্ঠানের বিভিন্ন স্থানে অবস্থিত কম্পিউটারগুলোর মধ্যে যে নেটওয়ার্ক সংযোগ থাকে তাকে MAN বলে।

❖ **নেটওয়ার্কিং কানেক্টিভিটি ডিভাইস:** হাব, সুইচ, রিপিটার, ব্রিজ, গেটওয়ে ইত্যাদি।

❖ **ট্রান্সমিশন মিডিয়া:** টেলিফোন লাইন, অপটিক্যাল ফাইবার ক্যাবল, রেডিও ওয়েভ, টেরিস্ট্রিয়াল মাইক্রোওয়েভ।

❖ **বিশেষত্ব:** বেশি পরিমাণে তথ্য আদান-প্রদান করতে পারে। **উদাহরণ:** টেলিফোন লাইন, তার দিয়ে টিভি নেটওয়ার্ক সংযোগ।

## WAN (Wide Area Network)

❖ দেশের একপ্রান্ত থেকে অন্যপ্রান্ত অথবা একদেশ থেকে অন্যদেশের মধ্যে যে নেটওয়ার্ক সংযোগ থাকে তাকে WAN বলে।

❖ WAN ১০০ মাইলের অধিক দূরত্বের নেটওয়ার্কে তথ্য প্রেরণ করতে পারে। **যেমন:** ইন্টারনেট (বৃহত্তম কম্পিউটার নেটওয়ার্ক)।

## নেটওয়ার্কসমূহের মধ্যকার মৌলিক পার্থক্য

| বিষয়বস্তু | PAN | LAN | MAN | WAN |
|---|---|---|---|---|
| গতি | খুবই কম | দ্রুত (১০ - ১০০ Mbps) | কম (১০০ Mbps) | সবচেয়ে কম (১.৫ Mbps) |
| আকার | ১০ মিটার | ১০ কি.মি. বা তার কম | ২০০ কি.মি. | বিশ্বব্যাপী |
| মাধ্যম | ব্লুটুথ (Bluetooth), USB | কো-অ্যাক্সিয়াল ক্যাবল, UTP ক্যাবল, অপটিক ফাইবার ক্যাবল | টেলিফোন লাইন, মডেম, মাইক্রোওয়েভ | টেলিফোন লাইন, ফাইবার অপটিক ক্যাবল, স্যাটেলাইট, রেডিও ওয়েভ |
| সংখ্যা | খুবই কম | কমসংখ্যক | বেশি সংখ্যক | অনেক বেশি সংখ্যক |

## নেটওয়ার্কসমূহের গাঠনিক দিক থেকে তুলনা



- ❑ **PAN: ১০ মিটারের মধ্যে** অবস্থানরত **পারসোনাল কম্পিউটারসমূহের** মধ্যকার নেটওয়ার্ক।
- ❑ **LAN: স্বল্প দূরত্বে** অবস্থানরত **একাধিক পারসোনাল কম্পিউটারের** সমন্বয়ে গঠিত।
- ❑ **CAN:** একাধিক LAN-এর সমন্বয়ে গঠিত হয়।
- ❑ **MAN:** একটি শহরের (দূরত্ব: ২০০ কি.মি.) **একাধিক LAN নেটওয়ার্কের** সমন্বয়ে গঠিত।
- ❑ **WAN: একাধিক LAN ও MAN নেটওয়ার্কের** সমন্বয়ে গঠিত।

## ল্যান (LAN)-এর প্রকারভেদ

❖ নিয়ন্ত্রণ কাঠামো এবং সার্ভিস প্রদানের উপর ভিত্তি করে ল্যান (LAN) নেটওয়ার্ক – ৩ প্রকার।

| ক্ষেত্র | তথ্যপ্রবাহ |
|---|---|
| ক্লায়েন্ট-সার্ভার নেটওয়ার্ক | ▪ **গঠন:** এক বা একাধিক ডেডিকেটেড সার্ভারের সমন্বয়ে গঠিত (ডেডিকেটেড সার্ভার - একটি স্বয়ংসম্পূর্ণ ইন্টারনেট সার্ভার যেখানে ব্যবহারকারী নিজ পছন্দমত Operating System, Hardware, Software ব্যবহার করে)।<br>▪ **কাজ:** ক্লায়েন্ট পিসি'র জন্য সার্ভিস (File, Print, Message, Database, Application) প্রদান করে। |
| পিয়ার-টু-পিয়ার নেটওয়ার্ক | ▪ **গঠন:** নির্দিষ্ট কোনো সার্ভার থাকে না (ফলে কেন্দ্রীয়ভাবে নিয়ন্ত্রণাধীন ব্যবস্থা নেই)।<br>▪ ফাইল বা ডেটা সবার জন্য উন্মুক্ত (ফলাফলস্বরূপ, তথ্যের নিরাপত্তা থাকে না)।<br>▪ **যেমন:** স্কাইপের কনভারসেশন (Conversation). |
| হাইব্রিড নেটওয়ার্ক | ▪ **গঠন:** ক্লায়েন্ট-সার্ভার এবং পিয়ার-টু-পিয়ার নেটওয়ার্কের সমন্বয়ে গঠিত।<br>▪ কম্পিউটার বা নোডগুলো সরাসরি কেন্দ্রীয় কম্পিউটারের সঙ্গে যুক্ত থাকে না। |

## (খ). মালিকানা অনুসারে

◆ **প্রকারভেদ:** কম্পিউটার নেটওয়ার্ক - ২ প্রকার।

| তথ্য | ১. পাবলিক নেটওয়ার্ক | ২. প্রাইভেট নেটওয়ার্ক |
|---|---|---|
| ধরন | কোনো ব্যক্তি বা প্রতিষ্ঠান একক মালিকানাধীন নয়। | ব্যক্তি বা প্রতিষ্ঠানের একক মালিকানাধীন নেটওয়ার্ক। |
| বৈশিষ্ট্য | ▪ দ্রুতগতিতে ডেটা ট্রান্সফার করে এবং নিরাপত্তা কম।<br>▪ ট্রাফিক বেশি (ব্যবহারকারীর সংখ্যা বেশি হওয়ায়)। | ▪ স্বল্পগতিতে ডেটা ট্রান্সফার করে এবং অধিক নিরাপদ।<br>▪ ট্রাফিক কম (ব্যবহারকারীর সংখ্যা কম হওয়ায়)। |
| ব্যবহার | সবাই (নির্ধারিত ফি বা মূল্য পরিশোধে) ব্যবহার করে। | নিয়ন্ত্রণাধীন বলে সকলে ব্যবহার করতে পারে না। |
| উদাহরণ | American Online (AOL), ইন্টারনেট ইত্যাদি। | ঢাকা বিশ্ববিদ্যালয়, বুয়েট-এর নিজস্ব নেটওয়ার্ক। |

❑ **Virtual Private Network (VPN):** প্রাইভেট নেটওয়ার্ককে বর্ধিত করে পাবলিক নেটওয়ার্কে ছড়িয়ে দেয়। ফলে নেটওয়ার্কের উৎস খুঁজে পাওয়া যায় না।

## (গ). নিয়ন্ত্রণ কাঠামো অনুসারে

◆ **প্রকারভেদ:** কম্পিউটার নেটওয়ার্ক - ৩ প্রকার।

| তথ্য | ১. সেন্ট্রালাইজড (Centralized) নেটওয়ার্ক | ২. ডিস্ট্রিবিউটেড (Distributed) নেটওয়ার্ক |
|---|---|---|
| গঠন | একটি প্রধান (হোস্ট) কম্পিউটার এবং কিছু টার্মিনাল নিয়ে গঠিত। | পরস্পর সম্পর্কযুক্ত ওয়ার্কস্টেশন, শেয়ার্ড স্টোরেজ ডিভাইস এবং ইনপুট- আউটপুট ডিভাইস নিয়ে গঠিত। |
| কাজ | সকল ধরনের প্রসেসিং এবং নেটওয়ার্ক নিয়ন্ত্রণ করে। | ওয়ার্কস্টেশন নেটওয়ার্কের সকল লোকাল কাজ করে। |

❑ **লোকাল কাজ:** ওয়ার্কস্টেশনের নিজস্ব সফটওয়্যার, ডেটা ও প্রসেসিং ক্ষমতা ব্যবহার করে লোকাল কাজ করা হয়। লোকাল কাজ ওয়ার্কস্টেশনের মধ্যে অবস্থান করে।

### ৩. হাইব্রিড (Hybrid) নেটওয়ার্ক

◆ **হাইব্রিড নেটওয়ার্ক:** সেন্ট্রালাইজড এবং ডিস্ট্রিবিউটেড নেটওয়ার্কের সংমিশ্রণে তৈরি নেটওয়ার্ককে হাইব্রিড নেটওয়ার্ক বলে।

◆ হাইব্রিড নেটওয়ার্কে হোস্ট কম্পিউটারের নিয়ন্ত্রণ ও প্রসেসিং-এর পাশাপাশি ডিস্ট্রিবিউটেড নেটওয়ার্কের বৈশিষ্ট্য বিদ্যমান।

### একনজরে কম্পিউটার নেটওয়ার্কের প্রকারভেদ






Part- B

Part- B

# পরিচ্ছেদ ০১ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. স্বল্প দূরত্বে নেটওয়ার্কিংয়ের জন্য কোনটি ব্যবহৃত হয়?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩/CGDF (Auditor): 14]

A. ইন্টারনেট B. ইন্ট্রানেট
C. LAN D. WAN Ⓒ

**ব্যাখ্যা:** প্রদত্ত অপশনসমূহের মধ্যে স্বল্প দূরত্বে নেটওয়ার্কিংয়ের জন্য – LAN ব্যবহার করা হয়। তবে, সবচেয়ে কম দূরত্বে নেটওয়ার্কিংয়ের ক্ষেত্রে PAN (Personal Area Network) ব্যবহার করা হয়।

**2. Computer থেকে Computer এ তথ্য আদান-প্রদানের প্রযুক্তিকে বলা হয়-** [পল্লী বিদ্যুতায়ন বোর্ড (সহকারী পরিচালক): ২৩]

A. Email B. Intercom
C. Internet D. E-communication Ⓒ

**3. ব্লুটুথের মাধ্যমে কোন ধরনের ওয়্যারলেস নেটওয়ার্ক তৈরি করা হয়?** [মাউশি (অফিস সহকারী কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]

A. LAN B. MAN
C. PAN D. WAN Ⓒ

**4. LAN কার্ডের অপর নাম কি?** [NSI (ফিল্ড অফিসার): ২৩/ দুদক (কোর্ট পরিদর্শক): ২২/প্রাথমিক সহকারী শিক্ষক: 15]

A. Network Interface Card
B. Internet Card
C. Modem
D. Net Connector Ⓐ

**5. MAN-এর পূর্ণরূপ কি?** [দুর্যোগ ব্যবস্থাপনা ও ত্রাণ মন্ত্রণালয় (কম্পিউটার অপারেটর): ২২]

**Answer:** Metropolitan Area Network.

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. Bluetooth কিসের উদাহরণ?** [কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]

A. Personal Area Network
B. Local Area Network
C. Virtual Private Network
D. কোনটিই নয় Ⓐ

**2. If we want to connect a few computer in a small office, all the computers in one building, or all the computers in several buildings in close proximity, which type of network is required?** [combined Bank Exam (officer): 23]

A. PAN B. LAN
C. MAN D. SAN Ⓑ

**3. Which of the following is a device that is used to connect a number of LAN?** [Asst. Engineer (IT): 21]

A. Bridge B. Switch
C. Router D. Repeater Ⓒ

**4. A network of computers and other devices that is confined to a relatively small space called?** [IFIC Bank Ltd. (TSO):19]

A. Wide Area Network B. Local Area Network
C. Global Network D. Peer-to-peer Network Ⓑ

**5. Which type of network would use phone lines?** [Janata Bank (AET):19]

A. Wireless B. LAN
C. WWAN D. WAN Ⓓ

**ব্যাখ্যা:** মোবাইল ফোনের মাধ্যমে এক জায়গা থেকে অন্য জায়গা, একদেশ থেকে অন্য দেশে কথা বলা যায়। WAN ব্যতীত অন্য কোনো নেটওয়ার্ক ব্যবহার করে অধিক দূরত্বে নেটওয়ার্ক গঠন সম্ভব নয়। তাই, মোবাইল ফোনের ক্ষেত্রে WAN ব্যবহার করা হয়।

**6. The process of transferring files from a computer on the Internet to your computer is called-** [PKB (EO Cash): 18; DBBL (MTO): 12]

A. Forwarding B. Downloading
C. FTP D. Uploading Ⓑ

**7. Which one of the following extends a price network across public network?** [Dhaka Bank (TACO):19]

A. local area netwrok
B. virtual private network
C. enterprise private network
D. storage area network Ⓑ

**8. Which type of cable is used to connect the COM port of a host to the COM port of a router or switch?** [ICB (AP): 17]

A. Crossover B. Straight-through
C. Rolled D. Shielded twisted pair Ⓒ

**9. Ethernet is family or protocol used in:** [Agrani Bank (SO): 17]

A. LAN B. WAN
C. MAN D. BIOS Ⓐ

**10. The IEEE standard of LAN is-** [Agrani Bank (SO): 17]

A. IEEE 802.1 B. IEEE 802.12
C. IEEE 802 D. IEEE 802.9 Ⓐ

11. VPN-এর ক্ষেত্রে কোনটি সত্য? [DB (TO): 17]
A. It costs higher than private network
B. It is hard to trace the source of the network
C. It provides an unsecure connection between two points across the internet
D. It shouldn't be used to transmit corporate data
Ⓑ

12. **Which one of the following is not true about a private industrial network?** [DB (TO): 17]
A. It is a web enabled network
B. It links systems of multiple firms
C. It is used for co-ordination of trans-organizational business process
D. It links systems of multiple industries
Ⓓ

13. **Which one of the following extends a private network across public networks?** [Agrani Bank (SO): 17]
A. Local area network
B. Storage area network
C. Enterprise private network
D. Virtual private network
Ⓓ

14. **How many pairs of stations can simultaneously communicate on Ethernet LAN?** [Sonali Bank (AE): 16]
A. 1 B. 2
C. 3 D. Multiple
Ⓐ

15. **Distributed Queue Dual Bus is a standard for-** [Sonali Bank (AE): 16]
A. MAN B. WAN
C. LAN D. LAN and MAN
Ⓓ

16. **Typical data transfer rates in LAN are of the order of-** [BB (Data Entry/Control Operator): 16]
A. Bits per sec B. Kilo bits per sec
C. Mega bits per sec D. None of them
Ⓒ

**ব্যাখ্যা: LAN (Local Area Network)-এর ক্ষেত্রে ডেটা ট্রান্সফারের গতি:** ১০ – ১০০ Mbps (MBps নয়); অর্থাৎ, Mega bits per sec হবে, Megabyte per sec হবে না।

17. **A communication network which is used by large organizations over regional, national or global area is called-** [Sonali Bank (AE IT): 16]
A. LAN B. WAN
C. MAN D. Intranet
Ⓑ

18. **WAN-** [BCBL (AO): 16]
A. নেটওয়ার্ক B. মনিটর
C. পাওয়ার সাপ্লাই D. সিপিইউ
Ⓐ

19. **নিচের কোনটি ইন্টারনেট নেটওয়ার্কের কাঠামোর উদাহরণ?** [Mercantile Bank Ltd. (PO): 15]
A. SAN B. JAN
C. TAN D. WAN
Ⓓ

20. **কম্পিউটার নেটওয়ার্কের ক্ষেত্রে CAN-এর পূর্ণরূপ কি?** [Mercantile Bank Ltd. (PO): 15]
A. City Area Network
B. Campus Area Network
C. Complex Area Network
D. Consumer Area Network
Ⓑ

21. **Which one of the following will help your to improve you LAN security?** [Exim (Officer): 13; DBBL (MTO): 12]
A. Changing passwords Frequently
B. Installing a spyware program
C. Using a proxy D. All of these
Ⓓ

22. **Which type of network provides access to regional Service Providers and typically span distances greater than 100 miles?** [Standard Bank (AO): 12]
A. LAN B. MAN
C. WAN D. WLAN
Ⓒ

**ব্যাখ্যা:** WAN (Wide Area Network) সবচেয়ে বড় নেটওয়ার্ক। WAN-এর মাধ্যমে বিশ্বব্যাপী (অর্থাৎ, ১০০ মাইলের অধিক দূরত্বে) নেটওয়ার্ক প্রেরণে সক্ষম।

23. **একটি নেটওয়ার্ক যা কয়েকজন মাইক্রোকম্পিউটারের মালিক নিজেদের মধ্যে তথ্য, সফটওয়্যার এবং হার্ডওয়্যার আদান-প্রদানে ব্যবহার করে তাকে বলে-** [BDBL (SO): 11]
A. WAN B. LAN
C. MAN D. SAN
Ⓑ

24. **পারসোনাল কম্পিউটারসমূহ একত্রিত হয়ে গঠন করে-** [Agrani Bank Ltd. (SO): 11]
A. server B. supercomputer
C. network D. enterprise
Ⓒ

25. **একটি বিল্ডিংয়ের কম্পিউটারসমূহের মধ্যে নেটওয়ার্ক স্থাপন করা হলে তাকে কি ধরনের নেটওয়ার্ক বলা হয়?** [Krishi Bank Data Entry/Control operator 2010]
A. Campus Area Network
B. Local Area Network
C. Wide Area Network
D. Metropolitan Area Network
Ⓑ

Part- B

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. কোনটি তারবিহীন MAN-এর সাথে সম্পর্কিত? [GST (গ ইউনিট): ২১]
A. স্যাটেলাইট B. WiMAX
C. Wi-Fi D. ইনফ্রারেড (B)

2. একটি গবেষণাগারে সংযুক্ত কম্পিউটারগুলো কোন নেটওয়ার্কের অন্তর্ভুক্ত? [GST গুচ্ছভুক্ত ভর্তি পরীক্ষা (খ ইউনিট): ২১]
A. LAN B. MAN
C. WAN D. PAN (A)

3. কোনো ব্যক্তির নিকটবর্তী বিভিন্ন ডিভাইসের সংযোগ স্থাপন করে তথ্য আদান-প্রদানের নেটওয়ার্ককে কি বলে? [চবি (A ইউনিট): 17-18]
A. WAN B. PAN
C. MAN D. LAN (B)

4. একটি বিল্ডিং-এ থাকা ল্যাপটপগুলোকে তারহীন নেটওয়ারর্কের আওতায় আনার পরিকল্পনা গ্রহণ করা হলো। উল্লিখিত নেটওয়ার্ক হবে কোনটি? [খুবি A ইউনিট 2017-18]
A. WLAN B. WPAN
C. WMAN D. WWAN (A)

5. সবচেয়ে ক্ষুদ্র এলাকাজুড়ে কোন নেটওয়ার্কটি তৈরি হয়? [জাককানইবি (B ইউনিট): 17-18]
A. PAN B. LAN
C. MAN D. WAN (A)

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি

1. LAN-এর পূর্ণরূপ কি? [NSI (ফিল্ড স্টাফ): ২৩/Sonali Bank Ltd. (Officer) 14/জাককানইবি (B ইউনিট): 17-18]
A. Local Area Network
B. Local Action Network
C. Local Active Network
D. Local Auction Network (A)

2. WAN-এর পূর্ণরূপ কি? [পিজি (সিনিয়র স্টাফ নার্স): ২৩/Premier Bank Ltd. Officer (Cash): 21/ BB (AD): 11]
A. Word Area Network B. Wide Area Network
C. Wild Area Network D. White Area Network (B)

3. What is the other name for LAN Card? [শিক্ষা প্রকৌশলী (Computer Operator): 21/DBBL (MTO): 12]
A. Internet Card B. Net Connector
C. NCI D. NIC (D)

Part- B

# পরিচ্ছেদ ০২ নেটওয়ার্কিং ডিভাইস ও নেটওয়ার্ক টপোলজি

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. একটি কম্পিউটার নেটওয়ার্কে একটি LAN-এর একাধিক ডিভাইসকে একটি WAN-এর সাথে সংযুক্ত করে এমন ডিভাইস কোনটি? [৪৫তম বিসিএস]
A. রাউটার B. ওয়েব সার্ভার C. ব্রীজ D. হাব **Ans: A**

2. নিচের কোন ডিভাইসটি ডিজিটাল সিগন্যালকে অ্যানালগ সিগন্যালে পরিবর্তনে ব্যবহৃত হয়? [৪৩তম বিসিএস]
A. Router B. Switch C. Modem D. HUB **Ans: C**

3. কোন নেটওয়ার্ক টপোলজিতে হাব (hub) ব্যবহার করা হয়? [৪১তম বিসিএস]
A. বাস টপোলজি B. রিং টপোলজি C. স্টার টপোলজি D. ট্রি টপোলজি **Ans: C**

4. কমিউনিকেশন সিস্টেমে গেটওয়ে কী কাজে ব্যবহার হয়? [৩৬তম বিসিএস]
A. বিভিন্ন নেটওয়ার্ক ডিভাইস সংযুক্ত করার কাজে
B. দুই বা তার অধিক ভিন্ন ধরনের নেটওয়ার্ককে সংযুক্ত করার কাজে
C. এটি নেটওয়ার্ক হাব কিংবা সুইচের মতোই কাজ করে
D. কোনটিই নয় **Ans: B**

5. মডেম-এর মধ্যে যা থাকে তা হলো- [৩২তম বিসিএস]
A. একটি মডুলেটর
B. একটি মডুলেটর ও একটি ডিমডুলেটর
C. একটি কোডেক
D. একটি এনকোডার **Ans: B**

## BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. LAN কি? LAN এর বিভিন্ন প্রকার টপোলজির সংক্ষিপ্ত বর্ণনা দিন। [৪৩তম/৩৬তম বিসিএস]
2. Router এবং Switch-এর মধ্যে পার্থক্য লিখুন। [৪১তম বিসিএস]
3. কম্পিউটার নেটওয়ার্কে রাউটারের কাজ কি? [৩৮তম বিসিএস]
4. LAN এর Topology গুলো চিত্র সহকারে বুঝিয়ে দিন। [৩৭তম বিসিএস]
5. রাউটার, গেটওয়ে, সুইচ এবং হাব বলতে কি বুঝায়? [৩৬তম বিসিএস]
6. মডুলেশন এবং ডিমডুলেশন কি? এ প্রক্রিয়া কোথায় ব্যবহৃত হয় এবং কেন? [২৯তম বিসিএস]

## নেটওয়ার্কিং ডিভাইস (Networking Device)

### ১. NIC (Network Interface Card)

❖ **অপর নাম:** LAN Card বা Network Card. কম্পিউটার বা অন্য কোনো ডিভাইসকে নেটওয়ার্কে যুক্ত করার জন্য যে ইন্টারফেস কার্ড ব্যবহার করা হয় তাকে নেটওয়ার্ক ইন্টারফেস কার্ড বা NIC বলে।

❖ **NIC-এ 10/100 বলতে বুঝায়: 10** (10BASE-T) - 1.25 Mbps এবং **100** (100BASE-TX) - 12.5 Mbps (অর্থাৎ, NIC-এ 10/100 দ্বারা Megabits per Second কে নির্দেশ করে)।

❖ NIC-এ ৪৮ বিটের একটি ক্রমিক নম্বর (MAC Address) থাকে যা এই কার্ডের রমে সংরক্ষিত হয়।



❖ **অবস্থান:** কম্পিউটারের মাদারবোর্ডে সংযুক্ত অবস্থায় থাকে।

❖ **ব্যবহার:** LAN (Local Area Network) তৈরিতে ব্যবহার করা হয়।

### ২. মডেম (Modem)

❖ Modem শব্দটি Modulation (Mo) এবং Demodulation (Dem)-এর সংক্ষিপ্ত রূপ।

❖ একটি Conversion Tool যা প্রেরকের কম্পিউটারের সাথে সংযুক্ত মডেম কম্পিউটারের ডিজিটাল সংকেতকে অ্যানালগ সংকেতে পরিণত করে টেলিফোন যোগাযোগ ব্যবস্থা দ্বারা গ্রাহকের নিকট ডেটা ও তথ্য প্রেরণ করে।

❖ মডেমে সিগন্যালের পারস্পরিক রূপান্তর ঘটে। **মডেমের কাজ:** তথ্য প্রেরণ (তথ্য আদান-প্রদানের যন্ত্র)।

❖ **অবস্থান:** কম্পিউটারের কমিউনিকেশন পোর্টে সংযুক্ত থাকে।

❖ **গঠন:** একটি মডুলেটর (Modulator) এবং একটি ডিমডুলেটর (Demodulator)'র সমন্বয়ে গঠিত।
- ✓ **Modulator:** ডিজিটাল সংকেতকে অ্যানালগ সংকেতে পরিণত করে।
- ✓ **Demodulator:** অ্যানালগ সংকেতকে ডিজিটাল সংকেতে পরিণত করে।

❖ **প্রকারভেদ:** মডেম - ২ প্রকার। যথা: ইন্টারনাল মডেম ও এক্সটারনাল মডেম।

❖ **ডেটা আদান-প্রদান মাধ্যম:** টেলিফোন লাইন, কো-এক্সিয়াল ক্যাবল, ফাইবার অপটিকস ইত্যাদি।

❖ **মডেমের কার্যপ্রক্রিয়া:** একজন User যখন কোনো ডিজিটাল সংকেতের মাধ্যমে কোনো নির্দেশ প্রদান করে তখন তা Modulate হয়ে Server-এ নক করে। Server থেকে প্রক্রিয়াকরণের পর Demodulate হয়ে User কে নির্দেশ প্রদান করে।

❖ **ডায়াল-আপ (Dial Up):**
- ✓ টেলিফোন লাইন থেকে মডেমের মাধ্যমে যে ইন্টারনেট সংযোগ পাওয়া যায় তাকে Dial Up বলে।
- ✓ **কাজ:** কম্পিউটারকে ফোন লাইনের সাথে কানেক্ট করে এবং ডেটা আদান-প্রদানের মাধ্যম হিসেবে কাজ করে।
- ✓ **যেভাবে ইন্টারনেট কানেকশন চালু করে:** মডেম প্রচলিত টেলিফোন লাইন থেকে Internet Service Provider (ISP)-এ নম্বরে ডায়াল করে; ISP অটোমেটিক্যালি রিসিভ করে ইন্টারনেট কানেকশন করে। প্রত্যন্ত অঞ্চলে ইন্টারনেট ব্যবহারের জন্য Dial Up সংযোগ প্রয়োজন।
- ✓ **সীমাবদ্ধতা:** সর্বোচ্চ 56 Kilobits Per Second (kbps)-এ তথ্য আদান-প্রদান করে।



### ৩. হাব (Hub)

❖ Networking কানেক্টিভিটি ডিভাইস যা কম্পিউটার নেটওয়ার্কের আওতাধীন সকল ডিভাইসকে কানেক্ট করে। যেমন: ল্যান (LAN) নেটওয়ার্কের অন্তর্ভুক্ত সকল ডিভাইসকে কানেক্ট করে।



❖ **প্রকারভেদ:** হাব - ২ প্রকার। যথা:

**ক. সক্রিয় হাব:** সংকেতের মান বৃদ্ধি করে, প্রয়োজনীয় সংকেত প্রদান করে।

**খ. নিষ্ক্রিয় হাব:** শুধুমাত্র তথ্য আদান-প্রদান করে।

❖ **বিশেষত্ব:** সিগন্যালকে ব্রডকাস্ট করে, বিভিন্ন ডিভাইসকে কানেক্ট করে।

### ৪. সুইচ (Switch)

❖ কম্পিউটার নেটওয়ার্কের আওতাধীন ডিভাইসগুলোকে একত্রে কানেক্ট করে।

❖ **বিশেষত্ব:** দুর্বল সিগন্যাল অ্যামপ্লিফাই (বর্ধিত) করে, ডেটার Collision (সংঘর্ষ) কমায়।

**হাব (Hub) এবং সুইচ (Switch)-এর মধ্যকার পার্থক্য**

☐ **পোর্ট সংখ্যা:** হাবের পোর্ট সংখ্যা কম এবং সুইচের পোর্ট সংখ্যা হাবের তুলনায় অনেক বেশি।

☐ **সিগন্যাল প্রেরণ:** একটি হাব প্রেরক প্রান্ত থেকে প্রাপ্ত সিগন্যাল **সবগুলো পোর্টে** (পোর্টে সংযুক্ত সকল কম্পিউটারে) প্রেরণ করে এবং একটি সুইচ **সুনির্দিষ্ট পোর্টেই** (পোর্টে সংযুক্ত টার্গেট কম্পিউটারে) সিগন্যাল প্রেরণ করে।

### ৫. রাউটার (Router)

❖ একটি Intelligent ইন্টারনেটওয়ার্ক কানেক্টিভিটি ডিভাইস যা লজিক্যাল এবং ফিজিক্যাল অ্যাড্রেস ব্যবহার করে দুই বা ততোধিক নেটওয়ার্ক সেগমেন্টের মধ্যে ডেটা আদান-প্রদানের ব্যবস্থা করে।

❖ **Router** – Determines on which outgoing link a packet is to be forwarded.

❖ **বৈশিষ্ট্য:** Packet Switching, Filtering, Internet Communication.



❖ **বিশেষত্ব:** ডেটা ফিল্টারিং করতে পারে। শেয়ারে ব্রডব্যান্ড ইন্টারনেট কানেকশন করে। বিভিন্ন ধরনের নেটওয়ার্ক (যেমন: ইথারনেট, টোকেন, রিং ইত্যাদি) সংযুক্ত করে।

❖ একটি কম্পিউটার নেটওয়ার্কে একটি LAN-এর একাধিক ডিভাইসকে একটি WAN-এর সাথে সংযুক্ত করে।

❖ একাধিক LAN কানেক্ট করতে, ডিভাইসকে ব্রডব্যান্ড ইন্টারনেটে কানেকশন করতে রাউটার ব্যবহার করা হয়।

❖ **সীমাবদ্ধতা:** নেটওয়ার্ক সম্প্রসারিত করে ফলে ধীরগতিতে ডেটা প্রেরণ করে।

### ৬. গেটওয়ে (Gateway)

❖ কমিউনিকেশন সিস্টেমে দুই বা ততোধিক ভিন্ন কমিউনিকেশন প্রোটোকল ট্রান্সলেট করে অর্থাৎ, একটি নেটওয়ার্কের প্রোটোকলের সাথে আরেকটি নেটওয়ার্কের প্রোটোকল কানেক্ট করে।

☐ **রাউটার এবং গেটওয়ের মধ্যকার পার্থক্য:** রাউটারে একই প্রটোকলবিশিষ্ট বিভিন্ন নেটওয়ার্ককে কানেক্ট করে এবং গেটওয়ে ভিন্ন প্রটোকলবিশিষ্ট নেটওয়ার্ককে কানেক্ট করে।

### ৭. রিপিটার (Repeater)

❖ নেটওয়ার্কের অন্তর্ভুক্ত কম্পিউটারগুলো বেশি দূরত্বে বা নেটওয়ার্কের বিস্তার বেশি হলে ক্যাবলের মধ্যে দিয়ে প্রবাহিত ডেটা সিগন্যাল দুর্বল হয়ে পড়ে। এ কারণে দুর্বল সংকেতকে শক্তিশালী এবং অধিক দূরত্বে প্রেরণ করার জন্যে রিপিটার ব্যবহার করা হয়। দুইয়ের অধিক পোর্টযুক্ত রিপিটারকে হাব বলে।



❖ Hub এবং Repeater ব্যবহার করে single LAN segment-এর পরিধি বাড়ায়।



Part- B

## ৮. ব্রিজ (Bridge)




- OSI মডেলের ডেটা লিংক লেয়ারে একের অধিক নেটওয়ার্ককে একত্রে যুক্ত করে।
- **প্রকারভেদ:** ব্রিজ ৩ প্রকার। যথা: লোকাল ব্রিজ, রিমোট ব্রিজ, ওয়্যারলেস ব্রিজ।
- **ব্যবহার:** একাধিক LAN সংযুক্ত করার মাধ্যমে WAN গঠনের জন্য Bridge ব্যবহার করা হয়।
- **দুইটি ভিন্ন নেটওয়ার্ক আইডির ইথারনেট ল্যান সেগমেন্ট সংযুক্ত করতে যে ধরনের ডিভাইস প্রয়োজন** – ব্রিজ (Bridge).
- **A network bridging** - creates a single aggregate network from multiple communication networks.
- **খেয়াল রাখবেন:** একটি LAN-এর একাধিক ডিভাইসকে একটি WAN-এর সাথে সংযুক্ত করে – রাউটার (Router).
  একাধিক LAN সংযুক্ত করার মাধ্যমে WAN গঠনের জন্য ব্যবহার করা হয় – ব্রিজ (Bridge).

## একনজরে নেটওয়ার্কিং ডিভাইসসমূহের তুলনা

| Network Device | তথ্যপ্রবাহ |
|---|---|
| NIC | ল্যান (LAN) নেটওয়ার্কে **কম্পিউটার-কম্পিউটার নেটওয়ার্ক** সংযোগ করতে ব্যবহার করা হয়। |
| Modem | **কম্পিউটার-টেলিফোন লাইনের** সংযোগ প্রদান করতে ব্যবহৃত হয়। |
| Repeater | ডিভাইসে পোর্ট সংখ্যা ২টি এবং অধিক দূরত্বে শক্তিশালী নেটওয়ার্ক প্রেরণ করে। |
| Hub | **একাধিক ডিভাইসকে** কানেক্ট করে এবং পোর্টে সংযুক্ত সবগুলো ডিভাইসে তথ্য প্রেরণ করে। |
| Switch | **একাধিক ডিভাইসকে** কানেক্ট করে এবং পোর্টে সংযুক্ত টার্গেট ডিভাইসে তথ্য প্রেরণ করে। |
| Router | একই প্রোটোকলবিশিষ্ট **একাধিক নেটওয়ার্ক** কানেক্ট করে। |
| Gateway | ভিন্ন প্রোটোকলবিশিষ্ট **একাধিক নেটওয়ার্ক** কানেক্ট করে। |
| Bridge | OSI মডেলের ডেটা লিংক লেয়ারে **একাধিক নেটওয়ার্ক** (যেমন: একই ধরনের LAN)-কে কানেক্ট করে। |

## নেটওয়ার্ক টপোলজি (Network Topology)

- **টপোলজি (Topology):** কম্পিউটারের নেটওয়ার্কে একটি কম্পিউটারের সাথে অপর একটি কম্পিউটারের সংযোগ ব্যবস্থা বা গঠনপ্রণালীকে Topology বলে। বিভিন্ন কম্পিউটারের মধ্যে সংযোগের জন্য যে জ্যামিতিক সন্নিবেশ করা হয় তাকে নেটওয়ার্ক টপোলজি বলে। নেটওয়ার্কভুক্ত কম্পিউটারসমূহের অবস্থান, সংযোগ বিন্যাস।



- **নোড (Node):** কম্পিউটার বা অন্যান্য ডিভাইস যেমন-প্রিন্টার, স্ক্যানার বা পেরিফেরাল যন্ত্রপাতি নেটওয়ার্কের যে সংযোগ স্থানে যুক্ত হয় সে সংযোগস্থানই হলো নোড (Node).
- **নেটওয়ার্ক টপোলজি নির্বাচন:** যে বিষয়গুলোর উপর নেটওয়ার্ক টপোলজি নির্ভর করে-
  - ✓ নেটওয়ার্কের উদ্দেশ্য
  - ✓ ডেটা ট্রান্সমিশন স্পিড
  - ✓ বাস্তবায়নের বাজেট
  - ✓ নেটওয়ার্কের সম্প্রসারণ
  - ✓ বিভিন্ন নোডের মধ্যকার পারস্পরিক দূরত্ব
  - ✓ ডেটা কমিউনিকেশনের নির্ভরযোগ্যতা
  - ✓ ডেটা কমিউনিকেশনের মিডিয়ার ধরন ও প্রকৃতির উপর

### নেটওয়ার্ক টপোলজির প্রকারভেদ

- **প্রকারভেদ:** নেটওয়ার্ক টপোলজি ৬ প্রকার। যথা-
  - ✓ স্টার টপোলজি (Star Topology)
  - ✓ রিং টপোলজি (Ring Topology)
  - ✓ বাস টপোলজি (Bus Topology)
  - ✓ ট্রি টপোলজি (Tree Topology)
  - ✓ মেশ (Mesh) টপোলজি বা পরস্পরের সংযুক্ত টপোলজি
  - ✓ হাইব্রিড টপোলজি (Hybrid Topology)

Part- B

## (১) স্টার টপোলজি (Star Topology)

❖ একটি কেন্দ্রীয় কম্পিউটার বা হোস্ট কম্পিউটারের সাথে অন্যান্য কম্পিউটার হাব বা সুইচের মাধ্যমে যুক্ত থাকে।




❖ **বৈশিষ্ট্য:** হোস্ট কম্পিউটারের মাধ্যমে তথ্য আদান-প্রদান করা হয়, একই কম্পিউটারে বিভিন্ন ধরনের ক্যাবল ব্যবহার করা হয়।

❖ **অসুবিধা:** নেটওয়ার্কে কম্পিউটার সংখ্যা বৃদ্ধি পেলে ডেটা ট্রান্সমিশন হার হ্রাস পায়।

❖ **ব্যবহার:** সেলুলার ফোনে স্টার টপোলজি ব্যবহার করা হয়।

❖ **গঠন:** RJ 45 কানেক্টর, ১টি সুইচের মাধ্যমে স্টার টপোলজি গঠন করা যায়।

❖ কোনো কম্পিউটার নষ্ট হলে পুরো কার্যক্রম ব্যাহত হয় না; হোস্ট কম্পিউটারে সমস্যা হলে পুরো সিস্টেম অকার্যকর হয়ে যায়।

## (২) রিং টপোলজি (Ring Topology)

❖ **গঠন:** প্রতিটি কম্পিউটার তার পার্শ্ববর্তী কম্পিউটারের সাথে বৃত্তাকার পথে যুক্ত হয়ে নেটওয়ার্ক গঠন করে।




❖ **বৈশিষ্ট্য:** কেন্দ্রীয় কোনো কম্পিউটার থাকে না এবং প্রতিটি কম্পিউটারের গুরুত্ব সমান, নেটওয়ার্কের প্রথম কম্পিউটার এবং শেষ কম্পিউটার পরস্পরের সাথে সংযুক্ত থাকে।

❖ নেটওয়ার্কের কোনো একটি কম্পিউটার নষ্ট হয়ে গেলে পুরো নেটওয়ার্কটি অচল হয়ে যায়।

❖ নেটওয়ার্কে নতুন কোনো কম্পিউটার যুক্ত করলে বা সরিয়ে নিলে পুরো নেটওয়ার্কের কার্যক্রম ব্যাহত হয়।

## (৩) বাস টপোলজি (Bus Topology)

❖ একটি মূল তারের সাথে সবকটি কম্পিউটার যুক্ত থাকে।




❖ সকল কম্পিউটার একটি মূল তারের সাথে সংযুক্ত থাকে।

❖ ক্যাবলের প্রত্যেক প্রান্তে ১টি টার্মিনাল থাকে। যেমন: ১০টি কম্পিউটারের ১টি তারের মাধ্যমে যুক্ত হওয়া।

❖ বাস টপোলজির প্রধান ক্যাবলটিকে Backbone বলে। রিপিটার ব্যবহার করে **নেটওয়ার্কের ব্যাকবোন** সম্প্রসারণ করা যায়।

❖ কোনো একটি কম্পিউটার নষ্ট হয়ে গেলে পুরো নেটওয়ার্ক সিস্টেম নষ্ট হয়ে যায় না।

❖ কোনো নোড (কম্পিউটার, প্রিন্টার বা অন্যান্য যন্ত্রপাতি) যোগ করলে বা সরিয়ে নিলে পুরো নেটওয়ার্কের কার্যক্রম ব্যাহত হয় না।

## (৪) ট্রি টপোলজি (Tree Topology)

❖ যে টপোলজিতে কম্পিউটারগুলো পরস্পরের সাথে গাছের শাখা-প্রশাখার মতো বিন্যস্ত থাকে, তাকে ট্রি টপোলজি বলে।

❖ **অপর নাম:** হায়ারার্কিক্যাল টপোলজি; স্টার টপোলজির সম্প্রসারিত রূপ।



❖ নতুন কোনো নোড সংযোগ বা বাদ দিলে নেটওয়ার্কের সমস্যা হয় না।

❖ রুট বা সার্ভার কম্পিউটারে সমস্যা হলে পুরো নেটওয়ার্ক অচল হয়ে পড়ে।

❖ **ব্যবহার করা হয়:** অফিস ব্যবস্থাপনার কাজে।

❖ একাধিক হাব বা সুইচ ব্যবহার করে শাখা-প্রশাখা সৃষ্টির মাধ্যমে নেটওয়ার্ক সম্প্রসারণ করা হয়।

## (৫) মেশ টপোলজি (Mesh Topology)



- গঠন: নেটওয়ার্কের অধীনস্ত প্রতিটি কম্পিউটার পারস্পরিকভাবে যুক্ত থাকে।
- সবচেয়ে বেশি তার/ক্যাবল ব্যবহৃত হয় - মেশ টপোলজিতে।
- সবচেয়ে বেশি গতিতে সংকেত আদান-প্রদান করা যায়।
- কোনো কম্পিউটারের সংযোগ নষ্ট হয়ে গেলে নেটওয়ার্কের সমস্যা হয় না।
- ব্যবহার: ব্যাংক এবং প্রতিরক্ষার কাজে ব্যবহার করা হয়।
- অন্যান্য নেটওয়ার্ক টপোলজির তুলনায় মেশ টপোলজিতে অপেক্ষাকৃত বেশি ব্যয় হয়।
- মোট তারের সংখ্যা: n সংখ্যক নোড থাকে তাহলে সংযোগের প্রয়োজন (n-1) টি তার এবং মোট তারের সংখ্যা: {n (n-1)/2} টি।

## (৬) হাইব্রিড টপোলজি (Hybrid Topology)



- গঠন: Bus, Ring, Star ইত্যাদি নেটওয়ার্কের সমন্বয়ে গঠিত।
- উদাহরণ: ইন্টারনেট। কারণ, ইন্টারনেটে সকল ধরনের নেটওয়ার্ক টপোলজি দেখা যায়।
- কোনো একটি অংশ নষ্ট হয়ে গেলে সম্পূর্ণ নেটওয়ার্ক সিস্টেম নষ্ট হয় না, বরং একটি অংশবিশেষ নষ্ট হয়। উল্লেখ্য, এই টপোলজিতে ব্যবহৃত হাবসমূহ সর্বদা সচল রাখতে হয়।

### একনজরে নেটওয়ার্ক টপোলজি

| ক্ষেত্র | স্টার | রিং | বাস | মেশ | ট্রি |
|---|---|---|---|---|---|
| কেন্দ্রীয় কম্পিউটার থাকে কি না? | হ্যাঁ | না | না | না | হ্যাঁ |
| কোনো কম্পিউটার সরিয়ে নিলে সমস্যা হয় কি না? | না | হ্যাঁ | না | না | না |
| একাধিক কম্পিউটার সংযোগ করলে নেটওয়ার্কে সমস্যা হয় কি না? | না | হ্যাঁ | না | না | না |

Part- B

# পরিচ্ছেদ ০২ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. মোডেম টেলিফোন লাইনের সাথে সংযুক্ত হয় কিসের মাধ্যমে?** [সাধারণ বীমা কর্পোরেশন (উচ্চমান সহকারী): ২৩]

A. এডাপ্টার B. সিপিইউ
C. ফ্লপি ডিস্ক D. পেনড্রাইভ Ⓐ

**2. কয়েকটি ভিন্ন নেটওয়ার্ক যুক্ত করার জন্য নিচের কোন ডিভাইস ব্যবহার করা হয়?** [নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট কোম্পানী বাংলাদেশ লিমিটেড (ইলেক্ট্রনিক মেইন্টেনেন্স): ২৩]

A. সুইচ B. রাউটার
C. হাব D. গেটওয়ে Ⓑ

**3. সবচেয়ে বেশি ব্যবহৃত নেটওয়ার্ক টপোলজি কোনটি?** [নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট কোম্পানী বাংলাদেশ লিমিটেড (ইলেক্ট্রনিক মেইন্টেনেন্স): ২৩]

A. রিং টপোলজি B. বাস টপোলজি
C. স্টার টপোলজি D. মেগা টপোলজি Ⓒ

**4. কোন টপোলজিতে প্রথম শেষ কম্পিউটার পরস্পর সরাসরি যুক্ত থাকে?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]

i. বাস ii. রিং
iii. মেশ

A. i ও ii B. i ও iii
C. ii ও iii D. i, ii ও iii Ⓒ

**5. কম্পিউটারকে নেটওয়ার্কে যুক্ত করার জন্য যে কার্ড ব্যবহৃত হয় তাকে বলে?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লি. (এডমিন অ্যাসিস্ট্যান্ট): ২৩]

A. Modem B. NIC
C. Router D. Hub Ⓑ

**6. নিচের কোন ডিভাইসটি ডিজিটাল সিগন্যালকে অ্যানালগ সিগন্যালে পরিবর্তন করে?** [BPSC (ইন্সট্রাক্টর): ২৩/দুর্যোগ ব্যবস্থাপনা ও ত্রাণ মন্ত্রণালয় (অডিটর): ২২]

A. RAM B. HUB
C. ROUTER D. MODEM Ⓓ

7. **কোন ডিভাইসের সাহায্যে প্রেরক কম্পিউটার থেকে সিগন্যাল নির্দিষ্ট প্রাপক কম্পিউটারে প্রেরণ করা যায়?** [মাউশি (অফিস সহকারী কাম-কম্পিউটার মুদ্রাক্ষরিক): ২৩]

**A.** হাব **B.** সুইচ
**C.** রিপিটার **D.** ব্রিজ Ⓑ

8. **টেলিফোন লাইনের মাধ্যমে কোন ধরনের সংকেত আদান প্রদান করা হয়?** [দুর্যোগ ব্যবস্থাপনা ও ত্রাণ মন্ত্রণালয় (অডিটর): ২২]

**Answer:** অ্যানালগ সংকেত।

9. **নেটওয়ার্ক সম্প্রসারণের জন্য কোনটি ব্যবহার করা হয়?** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (MMA): ২২]

**A.** সুইচ **B.** মডেম
**C.** অপটিক ক্যাবল **D.** গেটওয়ে Ⓓ

10. **মনে করা যাক, ডিফেন্স ফাইন্যান্স ডিপার্টমেন্টের অধীন সকল অফিসে Distributed Network বিদ্যমান। কোন ধরনের Network Topology এক্ষেত্রে সর্বাপেক্ষা উপযোগী?** [CGDF (Auditor): 22]

**A.** Ring **B.** LAN
**C.** Hybrid **D.** Star Ⓓ

11. **যে ডিভাইস একটি নেটওয়ার্কের সাথে আরেকটি নেটওয়ার্ক যুক্ত করে তাকে কি বলে?** [নির্বাচন কমিশন সচিবালয় (ডেটা এন্ট্রি অপারেটর): ২১]

**A.** রাউটার **B.** গেটওয়ে
**C.** রিপিটার **D.** মডেম Ⓐ

12. **মডেমের ভিতরে থাকে-** [নির্বাচন কমিশন সচিবালয় (ডেটা এন্ট্রি অপারেটর): ২১]

**A.** একটি মডুলেটর
**B.** একটি মডুলেটর ও একটি ডিমডুলেটর
**C.** একটি কোডেক **D.** একটি এনকোডার Ⓑ

13. **সিগন্যালের পারস্পরিক রূপান্তর করে -** [BREB (Jr. Asst. Engg.):21/(উপ-সহকারী প্রকৌশলী): 20]

**A.** মডেম **B.** হাব
**C.** রাউটার **D.** গেটওয়ে Ⓐ

**ব্যাখ্যা:** মডেম একটি কনভারশন টুল যেখানে ডিজিটাল সিগন্যালকে অ্যানালগ সিগন্যালে রূপান্তর করে এবং অ্যানালগ সিগন্যালকে ডিজিটাল সিগন্যালে রূপান্তর করে অর্থাৎ মডেম সিগন্যালের পারস্পরিক রূপান্তর করে।

14. **কোনো কম্পিউটারকে অন্য কোনো কম্পিউটারের সাথে নেটওয়ার্কের মাধ্যমে সংযুক্ত করতে হলে নিচের কোনটি প্রয়োজন?** [দুদক (AD): 13]

**A.** বায়োস
**B.** নেটওয়ার্ক ইন্টারফেস কার্ড
**C.** রম
**D.** কাপলার Ⓑ

15. **মডেম হচ্ছে-** [পরিসংখ্যান ও তথ্য ব্যবস্থাপনা অধিদপ্তর (পরিসংখ্যান কর্মকর্তা): 17]

**A.** সহায়ক স্মৃতি **B.** সিপিইউ-এর অংশ
**C.** তথ্য আদান-প্রদানের যন্ত্র **D.** উন্নতমানের প্রিন্টার Ⓒ

16. **মডেমের মাধ্যমে কম্পিউটারের সাথে-** [প্রাবিসহশি 12; প্রধান শিক্ষক 12]

**A.** ইন্টারনেট লাইনের সংযোগ সাধন হয়
**B.** টেলিভিশন লাইনের সংযোগ সাধন হয়
**C.** টেলিফোন লাইনের সংযোগ সাধন হয়
**D.** রেডিও লাইনের সংযোগ সাধন হয় Ⓒ

**ব্যাখ্যা:** মডেম একটি নেটওয়ার্কিং ডিভাইস যা টেলিফোন লাইনের মাধ্যমে কম্পিউটারের সাথে ইন্টারনেট নেটওয়ার্ককে সংযোগ করে এবং এক কম্পিউটার থেকে অন্য কম্পিউটারে তথ্য আদান-প্রদান করে। প্রতিটি অপশনে লাইনের কথা উল্লেখ রয়েছে এবং মডেম টেলিফোন লাইনের মাধ্যমে কম্পিউটারের সাথে ইন্টারনেটকে কানেক্ট করে।

**জেনে রাখুন মডেমের ক্ষেত্রে,** টেলিফোন লাইনের তার সংযুক্ত থাকে – মডেমের সাথে এবং মডেমের মাধ্যমে সেই টেলিফোন লাইনের তার যুক্ত থাকে - কম্পিউটারের সাথে।

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **A modem is connected in between a telephone line and a-** [BB (officer): 22]

**A.** communication adapter
**B.** serial port
**C.** computer
**D.** network Ⓐ

2. **Which device can restrict broadcast traffic?** [BREB (Asst. Engg.):21]

**A.** Hub **B.** Router
**C.** Switch **D.** RJ45 Ⓑ

Part- B

**3. Which protocol is used to send a destination network unknown message back to the originating host?** [Rupali Bank (ANE): 21]
A. TCP B. ARP
C. ICMP D. BootIP (C)

**4. Which of the following statements is FALSE regarding a bridge?** [Rupali Bank (ANE): 21]
A. Bridge is a layer 2 device
B. Bridge reduces collision domain
C. Bridge is used to connect Two or more LAN segments
D. Bridge reduces broadcast domain (D)

**5. Which of the following devices takes data sent from one network device and forwards it to the destination mode based on MAC address?** [Rupali Bank (ANE): 21]
A. Hub B. Modem
C. Switch D. Gateway (C)

**6. Which layer 1 devices can be used to enlarge the covered by a single LAN segment?** [Rupali Bank (ANE): 21]
A. Switch Only B. RJ45 transceiver only
C. Switch and Hub D. Hub and Repeater (D)

**7. Which of the following describes a router's functions?** [Rupali Bank (ANE): 21]
A. Internetwork communication
B. Packet Switching
C. Packet Filtering D. All of them (D)

**8. Consider that 5 computers are connected through mesh topology in a computer network. What are the member of connection lines needed if we want to add more computers in the network?** [PKB (Officer Cash): 21]
A. 9 B. 11
C. 13 D. 15 (D)

**9. A communication processor that connects dissimilar networks by providing the translation from one set of protocol to another is-** [PKB (SO): 21]
A. Bridge B. Gateway
C. Router D. Modem (B)

**10. NIC Stands for-** [Asst. Engineer (IT): 21]
A. Network Interface Card
B. Network Interface Circuit
C. Network Internal Card
D. Network Input Card (A)

**11. A workstation has just been installed on an Ethernet LAN, but cannot communicate with the network. What should you check first?** [Asst. Engineer (IT): 21]
A. Reinstall the network protocols
B. Reinstall the network interface card driver
C. Verify the IP configuration on the workstation
D. Verify the link status on the computer's network card (D)

**12. What device includes an adapter that decodes data sent in radio signals?** [PKB (EO Cash):19]
A. Modem B. Router
C. Digital Translator D. None of these (B)

**13. Which topology does not allow transferring data directly from computer to computer?** [BKBL Cash: 17]
A. Ring B. Bus
C. Tree D. Star (D)

**14. Select one of the following attributes of a switch which is true?** [Dhaka Bank Ltd. Trainee Officer 2017]
A. It is the main mechanism to keep the network running
B. It forwards incoming packet to all devices
C. It is more intelligent than a router
D. It is more intelligent than a hub (D)

**15. With respect to a network interface card, the term 10/100 refers to-** [Pubali Bank (Jr. Officer):14]
A. protocol speed
B. minimum and maximum server speed
C. megabits per second
D. None (C)

ব্যাখ্যা: LAN Card-এর অপর নাম: Network Interface Card (NIC). LAN-এর ক্ষেত্রে Data Transfer Speed: 10 Mbps - 100 Mbps. অর্থাৎ, সর্বনিম্ন গতি 10 Mbps এবং সর্বোচ্চ 100 Mbps. Network Interface Card-এ 10/100 দ্বারা সর্বোচ্চ এবং সর্বনিম্ন ডেটা ট্রান্সফার স্পিড (Minumum and Maximum Transfer Speed)-কে বুঝায় এবং ডেটা ট্রান্সফার স্পিডের একক - Megabits per second (Mbps).

Part-B

16. **Which of the following is the security equipments?** [Sonali Bank (AE IT) 2016]
A. Router B. IPS
C. Switch D. Hub Ⓐ

17. **কম্পিউটার নেটওয়ার্ক তৈরি করতে কোনটি দরকার?** [Mercantile Bank (PO): 15]
A. কী-বোর্ড B. মাউস
C. হাব D. মনিটর Ⓒ

18. **Which one of the following devices is required to connect a computer to the internet?** [Exim Bank (Officer): 14/13]
A. Pen Drive B. Mouse
C. DVD D. Modem Ⓓ

19. **মডেম একটি** [Sonali Bank Ltd. Officer (Cash) 14]
A. রিলে মেশিন B. কনভারশন টুল
C. পাওয়ার কানেকশন টুল D. অপটিক্যাল ফাইবার Ⓑ

20. **What does Router do in Network?** [BBDB (EO): 14]
A. Forwards a packet to all outgoing links
B. Forwards a packet to the next free outgoing link
C. Determines on which outgoing link a packet is to be forwarded
D. None Ⓒ

21. **You must install this a network if you want to share a broadband internet connection:** [BB (AD): 13]
A. Router B. Modem
C. Node D. Cable Ⓐ

22. **In data communication which device converts digital data to analog singnal?** [Sonali Bank Senior Officer: 13]
A. Router B. Modem
C. Switch D. HUB Ⓑ

23. **The type of internet connection might be compared to a regular telephone call, in terms of its duration:** [Sonali Bank (SO): 13]
A. Baseband B. Broadband
C. Dial up D. Satellite Ⓒ

24. **The function of Gateway is-** [Sonali Bank (Cash): 13]
A. to connect two dissimilar networks
B. to connect two similar networks
C. to connect two computers in LAN
D. to connect a printer within a LAN Ⓐ

25. **Which one of the following device is required to set up a LAN?** [Sonali Bank (SO):10; Agrani Bank (SO): 13]
A. Speaker B. Network Interface Card
C. ROM D. Coupler Ⓑ

26. **Which one of the following devices is specially designed to forward packets over the internet to specific ports based on the packets address?** [DBBL (MTO): 12]
A. Speciality hub B. Switching hub
C. Port hub D. Filtering hub Ⓑ

27. **Which is an essential component of a LAN?** [Sonali Bank (Cash): 13]
A. Router B. Gateway
C. NIC D. Modem Ⓒ

28. **Which connection is used to access the internet in a very remote location?** [Agrani Bank Ltd. Officer11]
A. Dial-up B. modem
C. cable D. DSL Ⓐ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **ভিন্ন ভিন্ন প্রটোকলের একাধিক নেটওয়ার্ককে সংযুক্ত করতে কোন ডিভাইস ব্যবহৃত হয়?** [GST (গ ইউনিট): ২১]
A. রিপিটার B. গেটওয়ে
C. ব্রিজ D. হাব Ⓑ

2. **RJ45 কানেক্টর ব্যবহার করে ৩টি কম্পিউটার একটি সুইচের সাথে সংযোগ স্থাপন করা হলো। নেটওয়ার্কটিতে কোন টপোলজির ব্যবহার হয়েছে?** [GST (গ ইউনিট): ২১]
A. স্টার B. রিং
C. বাস D. মেশ Ⓐ

3. **কোন ডিভাইসটিতে ডেটা ফিল্টারিং সম্ভব?** [GST (ক ইউনিট): ২১]
A. সুইচ B. হাব
C. রিপিটার D. রাউটার Ⓓ

4. **কোনটি নেটওয়ার্ক ডিভাইস নয়?** [GST (খ ইউনিট): ২১]
A. Hub B. Switch
C. Router D. TCP Ⓓ

5. **মডেমের কাজ কি?** [রাবি (বি ইউনিট): 21]
A. তথ্য প্রেরণ B. তথ্য সংশোধন
C. তথ্য সংরক্ষণ D. তথ্য মুদ্রণ Ⓐ

6. **কোন নেটওয়ার্ক টপোলজিতে সবচেয়ে বেশি ক্যাবল দরকার হয়?** [GST (খ ইউনিট): ২১]
A. বাস টপোলজি B. মেশ টপোলজি
C. স্টার টপোলজি D. রিং টপোলজি Ⓑ

Part- B

7. নেটওয়ার্ক ডিভাইসসমূহের সাধারণ সংযোগ পয়েন্টের নাম কি? [জাককানইবি (B ইউনিট): 17-18]

A. LAN B. MAN C. WAN D. HUB Ⓓ

**পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার অভিন্ন প্রশ্নাবলি**

1. **কম্পিউটারে ইন্টারনেট সংযোগের জন্য কিসের প্রয়োজন?** [কর্মসংস্থান ব্যাংক (ডেটা এন্ট্রি অপারেটর): ২২/NSI (AD): 17/15]

A. পেন ড্রাইভ B. ডিভিডি রম ড্রাইভ C. মডেম D. কোনোটি নয় Ⓒ

# পরিচ্ছেদ ০৩ কম্পিউটার নেটওয়ার্ক মডেল ও প্রোটোকল

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **ইন্টারনেটের মাধ্যমে তথ্য আদান-প্রদানের জন্য সর্বাধিক ব্যবহৃত প্রোটোকল কী?** [৪৫তম বিসিএস]
A. HTTP B. DNS C. FTP D. TCP/IP **Ans: D**

2. **ইন্টারনেট যোগাযোগ ব্যবস্থায় Hostname-কে IP Address-এ অনুবাদ করে-** [৪৪তম বিসিএস]
A. FTP Server B. Firewall C. DNS Server D. Gateway **Ans: C**

3. **DNS সার্ভারের কাজ হচ্ছে _____ কে _____ address-এ পরিবর্তন করা?** [৪৩তম বিসিএস]
A. Email, DNS B. MAC Address, IP C. Domain name, IP D. Email, IP **Ans: C**

4. **H.323 Protocol সাধারণত কি কাজে ব্যবহার করা হয়?** [৩৮তম বিসিএস]
A. File Transfer B. VoIP C. Data Security D. File Download **Ans: B**

5. **কম্পিউটার নেটওয়ার্কে OSI মডেলের স্তর কয়টি?** [৩৮তম বিসিএস]
A. ৭ B. ৫ C. ৯ D. ৮ **Ans: A**

6. **TCP দিয়ে কোনটি বোঝানো হয়?** [৩৭তম বিসিএস]
A. প্রোগ্রাম B. প্রোটোকল C. প্রোগ্রামিং D. ফ্লোচার্ট **Ans: B**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. TCP/IP Protocol Suite–এর বিভিন্ন স্তরের নাম লিখুন। HTTPS কী? এর ব্যবহারের প্রয়োজনীয়তা সংক্ষেপে বর্ণনা করুন। [৪১তম বিসিএস]
2. TCP/IP suit-এর যে কোনো দুটি প্রটোকলের নাম এবং এদের সম্পর্কে সংক্ষেপে লিখুন। [৪০তম/ ৩৭তম বিসিএস]
3. TCP কী? [৩৩তম বিসিএস]
4. TCP/IP Protocol Suit বর্ণনা করুন। [৩১তম বিসিএস]
5. Briefly describe the functions of any three layers of the TCP/IP protocol suite. [২৭তম বিসিএস]

## কম্পিউটার নেটওয়ার্ক মডেল (Computer Network Model)

❖ **প্রকারভেদ:** কম্পিউটার নেটওয়ার্ক মডেল – ২ ধরনের। যথা: ১. TCP/IP Model, ২. OSI Model

### (১) TCP/IP Model

❖ **TCP/IP-এর পূর্ণরূপ:** Transmission Control Protocol/Internet Protocol.

❖ **প্রথম TCP/IP মডেল তৈরি করা হয়** - ১৯৬৭ সালে। TCP/IP-এর মোট স্তর (Layer) – ৪টি। যথা: Application Layer, Transport Layer, Internet Layer, Network Access/Link Layer.

### (২) OSI (Open Systems Interconnection) মডেল

❖ **OSI Model** - একটি স্ট্যান্ডার্ডস যার উপর ভিত্তি করে নেটওয়ার্কিং ডিভাইসসমূহ তৈরি করা হয়। OSI মডেল কম্পিউটার ও অন্যান্য নেটওয়ার্কিং ডিভাইসসমূহের মধ্যে যোগাযোগ কীভাবে গড়ে উঠবে তা নির্দেশ করে।

❖ **OSI মডেল তৈরি করে:** International Organization for Standardization (ISO); ১৯৭৭ সালে।

Part-B

## OSI মডেলের প্রয়োজনীয়তা

কম্পিউটার নেটওয়ার্কিংয়ের প্রথম দিক ছিল হার্ডওয়্যার ওরিয়েন্টেড। অর্থাৎ, যে কোম্পানি সফটওয়্যার ও হার্ডওয়্যার তৈরি করতো শুধুমাত্র সেই কোম্পানির প্রোডাক্টে ব্যবহার করা সম্ভব ছিল। অন্য কোনো কোম্পানির ডিভাইসের সাথে যোগাযোগ করা সম্ভব ছিল না। OSI Model-এর মাধ্যমে এই সমস্যার সমাধান করা হয়। কিভাবে OSI Model-এর মাধ্যমে এই সমস্যার সমাধান করা হয়? OSI Model এমন একটি স্ট্যান্ডার্ড মান। বিভিন্ন নেটওয়ার্কিং ডিভাইস প্রস্তুতকারক কোম্পানি OSI স্ট্যান্ডার্ড অনুসরণ করে তাদের ডিভাইস প্রস্তুত করে। ফলে যেকোনো কোম্পানির তৈরিকৃত ডিভাইসের সাথে অন্য যেকোনো কোম্পানির তৈরিকৃত ডিভাইসের যোগাযোগ সম্ভব হয়।

❖ **স্তর (Layer):** OSI Model-এর মোট স্তর (Layer) – ৭টি। যথা:

| | Data Unit | Layer Name | Layer No. | Example Protocol |
|---|---|---|---|---|
| Host Layer | Data | Application Layer | 7 | HTTP, FTP, IRC, SSH, DNS |
| Host Layer | Data | Presentation Layer | 6 | SSL, FTP, IMAP, SSH |
| Host Layer | Data | Session Layer | 5 | Various, API's, SOCKETS |
| Host Layer | Segment | Transport Layer | 4 | TCP, UDP, ECN, SCTP, DCCP |
| Media Layer | Packet | Network Layer | 3 | IP, IPscc, IMAP, IGMP |
| Media Layer | Frame | Datalink Layer | 2 | Ethernet SLIP, PPP, FDDI |
| Media Layer | Bit | Physical Layer | 1 | Coax, Fiber, wireless |

### Point Out

- **Lower Layer (Hardware Layer):** নিচের ৩টি লেয়ার (Physical Layer, Datalink Layer, Network Layer).
- **Upper (Software) Layer:** উপরের ৩টি লেয়ার (Application Layer, Presentation Layer, Session Layer).
- **Network Independent Layer:** চতুর্থ লেয়ার Transport Layer. এটিকে Heart of OSI বলা হয়।



## OSI Model




## TCP/IP Model এবং OSI মডেলের স্তর (Layer)-এর মধ্যকার তুলনা

| OSI Model | TCP/IP Model | OSI Model | TCP/IP Model |
|---|---|---|---|
| Application Layer | Application Layer | Datalink Layer | Network Access |
| Presentation Layer | Application Layer | Physical Layer | Network Access |
| Session Layer | Application Layer | | |
| Transport Layer | Transport Layer | Network Layer | Internet |

## একনজরে ৭টি লেয়ার/স্তরের ব্যবহার

❖ বিভিন্ন লেয়ার বা স্তরে বিভিন্ন নেটওয়ার্কিং ডিভাইসসমূহ ব্যবহার করা হয়। বিভিন্ন লেয়ার বা স্তরের কাজ বিভিন্ন। একনজরে লেয়ারে ব্যবহৃত নেটওয়ার্কিং ডিভাইস এবং কাজসমূহ:

| Layer | নেটওয়ার্কিং ডিভাইস | কাজ |
|---|---|---|
| Physical Layer | ক্যাবল, কানেক্টর, রিপিটার, NIC, হাব, সুইচ, মডেম ইত্যাদি | ▪ বিভিন্ন ডিভাইসের সাথে ফিজিক্যাল সম্পর্ক স্থাপন করে এবং ফিজিক্যাল ডিভাইসের মাধ্যমে এক ডিভাইস থেকে অন্য ডিভাইসে ডেটা স্থানান্তর করে।<br>▪ **ডেটা যেভাবে স্থানান্তরিত হয়:** বিট আকারে।<br>▪ **ফিজিক্যাল মাধ্যমসমূহ:** টুইস্টেড পেয়ার ক্যাবল, ফাইবার অপটিক ক্যাবল, কো-অ্যাক্সিয়াল ক্যাবল, ওয়্যারলেস মিডিয়া। |
| Datalink Layer | সুইচ, ব্রিজ, হাব, NIC | ▪ ফিজিক্যাল লেয়ারের মাধ্যমে এক ডিভাইস থেকে অন্য ডিভাইসে ত্রুটিমুক্তভাবে ডেটা বা উপাত্ত স্থানান্তর করে। |
| Network Layer | রাউটার, সুইচ, গেটওয়ে | ▪ নেটওয়ার্কভুক্ত প্রেরক ও গ্রাহক সিস্টেমের মধ্যে লজিক্যাল সম্পর্ক গড়ে তোলে, ডেটা রাউটিং এবং IP Address নিয়ে কাজ করে।<br>▪ প্রেরক প্রান্তে ট্রান্সপোর্ট লেয়ার থেকে প্রাপ্ত উপাত্তকে প্যাকেটে বিভক্ত করে এবং গ্রাহক প্রান্ত থেকে প্রাপ্ত ডেটাকে উপাত্তে পরিণত করে।<br>▪ ডেটা প্রবাহের জন্য ভালো এবং কার্যকরি পথ নির্বাচন করে। |
| Transport Layer | -------------- | ▪ নির্ভুলভাবে ডেটা প্যাকেট সরবরাহ করে। যেমন: ডেটা প্যাকেটের প্রবাহের গতি নিয়ন্ত্রণ, সঠিক ক্রম, ডেটার উপস্থিতি, ডেটার ডুপ্লিকেট রোধ, অনুমোদিত প্যাকেটের চেয়ে আকার বড় হলে ভেঙ্গে ছোট করা ইত্যাদি। |
| Session Layer | -------------- | ▪ নেটওয়ার্কের ভিন্ন ভিন্ন হোস্টের মধ্যকার কানেকশন সেটআপ, টারমিনেশন সেটআপ এবং ডায়ালগ কন্ট্রোল (Dialogue Control)-এর কাজ করে।<br>▪ উৎস এবং গন্তব্য ডিভাইসের মধ্যে সংযোগ গড়ে তোলে, সেই সংযোগ কন্ট্রোল করে এবং প্রয়োজন শেষে সংযোগ বিচ্ছিন্ন করে। |
| Presentation Layer | -------------- | ▪ ডেটার ফরমেট পরিবর্তন করে। অর্থাৎ, ডেটা ট্রান্সলেটর হিসেবে কাজ করে ।<br>▪ **কাজ:** ডেটা কনভারশন, ডেটা কমপ্রেশন, ডিক্রিপশন ইত্যাদি।<br>▪ **ডেটা ফরম্যাট:** .jpeg, .mpeg ইত্যাদি। |
| Application Layer | অ্যাপ্লিকেশন প্রক্সি ফায়ারওয়াল | ▪ ইউজার ইন্টারফেস প্রদান করে এবং নেটওয়ার্ক ডেটা প্রসেস করে।<br>▪ **কাজ:** রিসোর্স শেয়ারিং, রিমোট ফাইল একসেস, ডিরেক্টরি সার্ভিস ইত্যাদি।<br>▪ ব্যবহারকারী ও নেটওয়ার্ক সার্ভিসের মধ্যে Window হিসেবে কাজ করে।<br>▪ সেশন ও প্রেজেন্টেশনের ডিভাইসগুলো Application Layer-এ কাজ করে। |

Part- B

## প্রোটোকল (Protocol)

- **প্রোটোকল (Protocol):** যে পদ্ধতির মাধ্যমে কমিউনিকেশন সিস্টেমে কম্পিউটার এবং বিভিন্ন ডিভাইস বা ডেটা ট্রান্সমিট পদ্ধতি সফটওয়্যারের মাধ্যমে নিয়ন্ত্রণ করা হয় তাকে প্রোটোকল বলে। বিভিন্ন প্রতিষ্ঠান বিভিন্ন ধরনের প্রোটোকল তৈরি করেছে। যেমন: NETBUEI, AppleTalk,TCP/IP ইত্যাদি। এদের মধ্যে ইন্টারনেট ব্যবহৃত প্রোটোকল: TCP/IP.
- **কতগুলো জনপ্রিয় প্রোটোকল** (Protocol):

### TCP/ IP (Transmission Control Protocol/ Internet Protocol)

- **উদ্ভাবন করেন:** বব কাহন ও ভিন্ট কার্ফ (১৯৮২ সালে)। **প্রথম ব্যবহৃত হয়:** ARPANET-এ; ১৯৮৩ সালে।
- সারাবিশ্বে ইন্টারনেট সংযোগের জন্য ব্যবহৃত আদর্শ প্রটোকল স্যুট।
- **ব্যবহার:** ইন্টারনেট সংযোগ স্থাপনের জন্য এবং নেটওয়ার্কের মাধ্যমে যোগাযোগের জন্য ব্যবহৃত হয়।
- ইন্টারনেটের মাধ্যমে তথ্য আদান-প্রদানের জন্য সর্বাধিক ব্যবহৃত প্রোটোকল - TCP/ IP.
- **TCP/IP** - প্রটোকল স্যুটে দুটি প্রটোকলের নাম দেওয়া হয়েছে। **যথা:**

| TCP/ IP | তথ্যপ্রবাহ |
|---|---|
| **TCP (Transmission Control Protocol)** [Connection Oriented প্রোটোকল] | ▪ **ব্যবহৃত হয়:** কানেকশন-অরিয়েন্টেড নির্ভরযোগ্য ট্রান্সমিশন সার্ভিস প্রদানের জন্য।<br>▪ **নির্ভরতা:** নেটওয়ার্কের মধ্য দিয়ে কীভাবে ডেটা যাওয়া আসা করে তা TCP-এর মাধ্যমে নির্ধারিত হয়। যেমন: সার্ভার ও ক্লায়েন্টের মধ্যে কত আকারের মেসেজ বাইট যাবে এবং কী হারে যাবে ইত্যাদি। ব্রাউজারের সাথে 'WWW' এবং 'Server'-এর সংযোগ স্থাপন করে।<br>▪ **ব্যবহার:** ইন্টারনেটে একটি Application থেকে কোনো তথ্য বা data Transmission করতে TCP প্রোটোকল ব্যবহার করা হয়। যেমন: ই-মেইল পাঠাতে এবং এক স্থান থেকে অন্য স্থানে ফাইল স্থানান্তর করা ইত্যাদি। |
| **IP** (Internet Protocol) | ▪ TCP-এ প্রতিটি হোস্টকে একটি নম্বর দিয়ে Identify করা হয়, এই নম্বরটিকে IP বলা হয়।<br>▪ **ব্যবহৃত হয়:** নেটওয়ার্কের প্রতিটি হোস্টের অ্যাড্রেস নির্ধারণের জন্য। |

- **TCP/IP-এর অন্তর্ভুক্ত প্রোটোকল:** HTTP, FTP, POP (Post Office Protocol), SMTP (Simple Mail Transfer Protocol), DNS, DHCP, TCP, IP, Address Resolution Protocol (ARP) ইত্যাদি।

### ১. FTP (File Transfer Protocol) - [নেটওয়ার্ক প্রোটোকল]

- **FTP নেটওয়ার্কে কম্পিউটার সংখ্যা:** কমপক্ষে ২টি থাকতে হবে। যথা: ১. ক্লায়েন্ট কম্পিউটার ২. সার্ভার কম্পিউটার।
- **কাজ:** ইন্টারনেট ব্যবহার করে এক কম্পিউটার থেকে অন্য কম্পিউটারে ফাইল ট্রান্সফার করে।
- ইন্টারনেট ব্যবহার করে এক কম্পিউটার থেকে অন্য কম্পিউটারে ফাইল ট্রান্সফার করার প্রক্রিয়াকে - Downloading বলে।
- **আপলোড:** ক্লায়েন্ট কম্পিউটার থেকে সার্ভারে ফাইল স্থানান্তর করাকে আপলোড বলে।
- **ডাউনলোড:** সার্ভার হতে ক্লায়েন্টের কম্পিউটারে ফাইল স্থানান্তর করাকে ডাউনলোড বলে।
- **ব্যবহার:** কোনো প্রতিষ্ঠানের একাধিক শাখা থাকে, সেই শাখাগুলোর সহকর্মীরা FTP সার্ভারের মাধ্যমে নিরাপদভাবে ডেটা আদান-প্রদান করতে পারে।

### ২. HTTP (Hyper Text Transfer Protocol)

- **উদ্ভাবক:** টিম বার্নার্স লী (১৯৮৯ সালে)। **প্রথম সংস্করণ:** HTTP/1.1 (**ব্যবহৃত হয়** - RFC 2068 নামে; ১৯৯৭ সালে)।
- **Default Port:** Port 80. **অধিক ব্যবহৃত HTTP Method:** GET and POST.
- **ব্যবহার:** ওয়েব ব্রাউজার এবং ওয়েব সার্ভারের মধ্যে সংযোগ করতে, বিচ্ছিন্ন করতে, ওয়েব ব্রাউজার থেকে Request সার্ভারে প্রেরণ করতে এবং সার্ভার থেকে ব্রাউজারে ওয়েবপেজ প্রেরণ করতে HTTP প্রোটোকল ব্যবহৃত হয়। যেমন: ওয়েব সার্ভার বা HTTP সার্ভার থেকে ওয়েব পেজে ডেটা স্থানান্তর।

## ৩. HTTPS (Hyper Text Transfer Protocol Secure)

❖ **Default Port:** Port 443. ওয়েব ব্রাউজার এবং ওয়েব সার্ভারের মধ্যে নিরাপদ (Secure) যোগাযোগ (Communication) করতে HTTPS প্রোটোকল ব্যবহৃত হয়। যেমন: বিভিন্ন স্পর্শকাতর বা Sensitive তথ্য (যেমন ক্রেডিট কার্ড, অনলাইন ব্যাংকিং ইত্যাদি) ক্ষেত্রে নিরাপদে ডেটা ট্রান্সমিট করতে HTTPS প্রোটোকল ব্যবহৃত হয়।

❖ **SHTTP-এর পূর্ণরূপ:** Secure Hyper Text Transmission Protocol.

**HTTP ও HTTPS-এর মধ্যকার পার্থক্য**

- কোনো ওয়েবসাইটের URL-এর শুরুতে HTTP অর্থ - ওয়েবসাইটটি সিকিউর নয়; হ্যাক হওয়ার সম্ভাবনা রয়েছে।
- HTTPS - HTTP এর সুরক্ষিত Version. HTTPS-এর শেষে 'S' অর্থাৎ, Secure – নিরাপদ। কোনো ওয়েবসাইটের URL-এর শুরুতে HTTPS অর্থ - ওয়েবসাইটটি সিকিউর। কারণ, HTTPS এর ক্ষেত্রে Browser এবং ওয়েবসাইটের মধ্যে সমস্ত যোগাযোগ এনক্রিপ্ট (Encrypt) করা হয়। SSL (SECURED SOCKET LAYER) ব্যবহার করে যা Browser এবং Server-এর মধ্যে একটি Encrypt ফর্মে তথ্য স্থানান্তর করে। ফলে, ডেটা সিকিউর থাকে।

## ৪. DHCP (Dynamic Host Configuration Protocol)

❖ ডায়নামিকভাবে একটি TCP/IP নেটওয়ার্কে আইপি ঠিকানা (IP Adddress) এবং অন্যান্য নেটওয়ার্ক কনফিগারেশন প্যারামিটার নির্ধারণ করে, যেন অন্যান্য আইপি নেটওয়ার্কগুলোর সাথে যোগাযোগ করতে পারে। **যেমন:** নেটওয়ার্কের টারমিনালগুলো একে অপরের সাথে IP Address-এর মাধ্যমে যোগাযোগ করে।

❖ DHCP প্রোটোকল অ্যাকটিভ থাকলে এর মাধ্যমে IP Address না বসিয়েও একটি IP Address পাওয়া যায়।

❖ **DHCP** - Assigns IP address to the client connected in the Internet.

❖ **নেটওয়ার্কের IP ঠিক করে** - DHCP সার্ভার। **DHCP সার্ভিস প্রদান করে** - গেটওয়ের রাউটার।

## ৫. VoIP (Voice over Internet Protocol)

❖ ইন্টারনেটের মাধ্যমে কথা বলার এক ধরনের মাধ্যম যা প্যাকেট (Packet) আকারে ডেটা আদান-প্রদান করে।

❖ **VoIP টেকনোলজি:** ইন্টারনেট টেকনোলজি এবং মাল্টিমিডিয়া অ্যাপ্লিকেশন ব্যবহার করে ভয়েস, ডেটা ও ভিডিও আদান-প্রদান করার পদ্ধতিকে VoIP টেকনোলজি বলে।

❖ **যে সকল প্রোটোকল ব্যবহার করা হয়:** H.323, H.248 (মিডিয়া গেটওয়ে কন্ট্রোল নামে পরিচিত), MGCP, SIP, স্কাইপি প্রোটোকল, RTP, RTCP ইত্যাদি। **যে প্রযুক্তি ব্যবহার করে:** পাবলিক সুইচড টেলিফোন নেটওয়ার্ক প্রযুক্তি।

❖ **ব্যবহার:** ইন্টারনেটের মাধ্যমে কম খরচে পৃথিবীর যে কোনো প্রান্ত থেকে কথা বলতে VoIP প্রোটোকল ব্যবহার করা হয়।

❖ VoIP-তে ডেটা নেটওয়ার্ক, ইন্টারনেট বা IP নেটওয়ার্কের মাধ্যমে Real time ভয়েস ডেটা সিগন্যাল আদান-প্রদান করা যায়।

❖ **VoIP-এর ব্যবহার:** টেলিফোন, ফ্যাক্স, PABX System, ডোর ইন্টারকমে।

❖ **VoIP Application:** Imo, Whatsapp, Messenger, Wechat, Viber, Skype, Tango, MSN Messenger ইত্যাদি।

❖ **Skype use** - Peer to Peer architecture while conversation.

## ৬. Telnet (Telecommunication Network)

❖ **আধুনিক ও নিরাপদ ভার্সন** – SSH (Secure Shell). আবিষ্কার করে – ১৯৬৯ সালে (অর্থাৎ, প্রথম দিকের প্রোটোকল)।

❖ Telnet একটি নেটওয়ার্ক প্রোটোকল যার সাহায্যে Virtually Computer-এ অ্যাক্সেস করা যায়। অর্থাৎ, Telnet এর সাহায্যে একজন computer ব্যবহারকারী বহু দূরে অবস্থিত অন্য একটি computer-এ access করতে সক্ষম হয়।

❖ যে Computer টিকে Access করানো হয় তাকে Remote Computer বলে এবং যে Computer টি Access করে তাকে Local Computer বলে।



Part- B

## UDP (User Datagram Protocol)

❖ Connectionless প্রোটোকল যার মাধ্যমে ভিডিও ব্রডকাস্ট, DNS সার্ভার, IPTv, VoIP ইত্যাদি কার্যক্রম চলে।

❖ **UDP ব্যবহার করে এমন প্রোটোকল:** RIP (Routing Information Protocol), DHCP ইত্যাদি।

❖ UDP সিস্টেম প্রাপ্তির জন্য প্রস্তুত কিনা তা পরীক্ষা না করে সরাসরি গন্তব্য কম্পিউটারে ডেটা প্রেরণ করে। UDP-এর মাধ্যমে দিয়ে যে ডেটা প্যাকেট চলে UDP সেই ডেটার শুদ্ধতা বা ইনটিগ্রিটি যাচাই করে না। সেজন্য UDP-তে নিরাপত্তা কম। যেসব অ্যাপ্লিকেশান সময়-নির্ভর এবং অল্প ডেটা প্যাকেট হারালেও কাজ করতে পারে সেক্ষেত্রে UDP ব্যবহার করা হয়।

❖ **ব্যবহার:** কম গুরুত্বপূর্ণ ডেটা (যেগুলো প্রথমবার রিকোয়েস্ট ফেইল হইলেও ঠিক থাকবে) এবং দ্রুতগতিতে ট্রান্সমিশনের প্রয়োজন সেসকল ক্ষেত্রে UDP ব্যবহার করা হয়।

## Simple Network Management Protocol (SNMP)

❖ নেটওয়ার্ক ম্যানেজমেন্টের স্ট্যান্ডার্ড প্রোটোকল যা IP Network-এর ডিভাইসগুলো সম্পর্কে তথ্য সংগ্রহ করে।

❖ **যেসকল ডিভাইসগুলো SNMP সমর্থন করে:** মডেম, রাউটার, সুইচ, সার্ভার, ওয়ার্কস্টেশন, প্রিন্টার ইত্যাদি।

❖ **ব্যবহৃত হয়:** Network Monitoring-এর জন্য Network Management-এ ব্যবহৃত হয়।

## Address Resolution Protocol (ARP)

❖ একটি নেটওয়ার্ক লেয়ার প্রোটোকল যার সাহায্যে একটি নেটওয়ার্ক ডিভাইস Ethernet নেটওয়ার্কে অন্য কোনো ডিভাইসের কাছে ডেটা পাঠানোর সময় ডেস্টিনেশন ডিভাইসের MAC Address সংগ্রহ করে।

❖ নেটওয়ার্কের MAC Address এবং Host IP সংগ্রহ করে। নেটওয়ার্কভিত্তিক IP Address কে হার্ডওয়্যার ভিত্তিক ডেটা লিঙ্ক অ্যাড্রেসে পরিবর্তন করে থাকে। IP Address কে Physical Address-এ রূপান্তর করতে ব্যবহৃত হয়।

❖ **ARP Table:** এক ধরনের Mapping Table যার মধ্যে LAN-এর বিভিন্ন ডিভাইসে IP-MAC-এর কম্বিনেশন থাকে। ARP Table ডিভাইসসমূহের RAM-এ জমা থাকে।

❖ **ARP Process:** যে প্রক্রিয়ায় একটি ডিভাইস LAN-এর অন্যান্য ডিভাইসসমূহের IP-MAC কম্বিনেশন তার নিজের ARP Table-এ যোগ করে তাকে ARP Process বলে।

## DNS (Domain Name System)

❖ একটি ইন্টারনেট সার্ভিস যা Domain Name কে IP Address-এ রূপান্তর করে।

❖ ইন্টারনেট যোগাযোগ ব্যবস্থায় Hostname-কে IP Address-এ অনুবাদ করে – DNS সার্ভার।

### একনজরে অন্যান্য Protocol

❒ **IPX/SPX:** বিশ্বের প্রথম প্রোটোকল। **পূর্ণরূপ:** Internetwork Packet Exchange/Sequenced Packet Exchange. **তৈরি করে** - নোভেল (Novell) কোম্পানি।

❒ **NetBEUI (NetBIOS Exteryded User Interface):** আবিষ্কার করে - Windows এবং IBM (১৯৮৫ সালে)। LAN নেটওয়ার্কের জন্য সর্বাধিক উপযোগী প্রোটোকল।

❒ **WIRL:** ইন্টারনেটে ব্যবহৃত হয় না।

## পরিচ্ছেদ ০৩ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **http প্রথম ব্যবহৃত হয় কখন?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (মিটার টেস্টার/মিটার রিডার কাম মেসেঞ্জার): ২৩]
A. ১৯৬৯ B. ১৯৭১
C. ১৯৮০ D. ১৯৮৯ Ⓓ

2. **VOIP এর পূর্ণরূপ কি?** [খাদ্য মন্ত্রণালয় (বিভিন্ন পদ): ২২]
A. Voice Over Internet Protocol
B. Voice Over International Protocol
C. Vulnerable Office for Protection
D. Voice of International Protocol Ⓐ

3. **নিচের কোন Protocol-টি ইন্টারনেটে তথ্য আদান-প্রদানের নিরাপত্তা নিশ্চিত করে থাকে?** [বাংলাদেশ পল্লী বিদ্যুতায়ন বোর্ড (সহকারী পরিচালক): ২২]
A. FTP B. HTTPS
C. TCP D. DNS Ⓑ

4. **HTTP-এর পূর্ণরূপ কোনটি?** [বাংলাদেশ বিমান এয়ারলাইন্স (GSO): ২৩/মৎস্য অধিদপ্তর (কম্পিউটার অপারেটর): ২২]
A. High Transfer Protocol
B. Highpertext Transfer Protocol
C. High Definition Protocol
D. Hypertext Transfer Protocol Ⓓ

5. **FTP প্রটোকল নিচের কোনটি ব্যবহার করে?** [তথ্য ও যোগাযোগ প্রযুক্তি অধিদপ্তর (AP): 20]
A. IP B. TCP
C. UDP D. SMTP Ⓑ

6. **TCP/IP হলো একটি-** [Biman Bangladesh Airlines (Assistant Manager): 21]
A. অপারেটিং সিস্টেম B. টপোলজি
C. প্রোটোকল D. সফটওয়্যার Ⓒ

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **..... are set of rules and procedures to control the data transmission over the internet.** [উত্তরা ব্যাংক লিমিটেড (অ্যাসিসটেন্ট অফিসার): ২২]
A. Gateway B. Protocol
C. IP Address D. Domains Ⓑ

2. **_ is a software application which enables the transfer of files from one computer to another.** [PKB (Officer): 21]
A. DNS server B. TLD server
C. FTP server D. DHCP server Ⓒ

3. **Which protocol dynamically assigns IP address in a TCP/IP network?** [Combined 6 Bank (AP): 21]
A. ARP B. RIP
C. SMTP D. DHCP Ⓓ

4. **Which server can you use to dynamically assign IP addresses to the PCs in a LAN?** [Combined 2 Banks Officer (IT/ICT): 19]
A. DHCP Server B. Web server
C. DNS server D. FTP server Ⓐ

5. **The address resolution protocol (ARP) is used for?** [Rupali Bank Ltd. (ANE): 21]
A. Finding the IP address from the DNS
B. Finding the IP address of the default gateway
C. Finding the IP address that corresponds to a MAC address
D. Finding the MAC address that corresponds to an IP address Ⓓ

6. **Open System Intercommunication (OSI) model has layers?** [Sonali & Janata Bank Ltd. (Officer IT): 20/Sonali Bank (Officer): 13]
A. 8 B. 4
C. 9 D. 7 Ⓓ

7. **Which of the following is not in OSI model?** [BB (AD): 14/Pubali Bank Ltd. (Junior Officer): 14]
A. Physical layer B. Internet layer
C. Transport layer D. None Ⓑ

8. **Which of the following services does not normally use TCP?** [Pubali Bank Ltd. Officer/Senior Officer 2014]
A. DNS B. HTTP
C. FTP D. None Ⓓ

9. **ব্রিজ OSI model-এর কোন Layer-এ কাজ করে?** [Pubali Bank Ltd. Officer/Senior Officer 2014]
A. Application layer B. Transport layer
C. Datalink layer D. None Ⓒ

10. **Which protocol can causes overload on a CPU of a managed device?** [ICB (AP): 17/ Sonali Bank AP 16]
A. Netflow B. WCCP
C. IP SLA D. SNMP Ⓓ

11. **Which of the standard protocol for network management features?** [Sonali Bank-AE (IT) 2016]
A. SNMP B. SNA
C. FTP D. SMTP Ⓐ

Part- B

12. **Which of the following is an example of a client server model?** [Sonali Bank Ltd. (AE) 2016]
    A. TELNET  B. FTP
    C. DNS  D. All of the above Ⓓ

13. **E-mail is a protocol of the following layer-** [Sonali Bank Ltd. Assistant Engineer (IT) 2016]
    A. Physical Layer  B. Data Link layer
    C. Application layer  D. TCP layer Ⓒ

**ব্যাখ্যা:** E-Mail-এ SMTP প্রোটোকল অ্যাপ্লিকেশন লেয়ার (Application Layer) হিসেবে ব্যবহৃত হয়।

14. **How many layer Internet Protocol suite?** [Sonali Bank Ltd. (AE) (IT) 2016]
    A. 7  B. 5
    C. 6  D. 4 Ⓓ

15. **Which protocol assigns IP address to the client connected in the internet?** [Janata Bank Ltd. (EO) 15]
    A. DHCP  B. IP
    C. RPC  D. WWW Ⓐ

16. **নিচের কোনটি নির্ভরযোগ্য যোগাযোগ প্রদান করে?** [Janata Bank Ltd. (AEO) 15]
    A. IP  B. TCP
    C. UDP  D. All of them Ⓑ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **https://- এর s কী নির্দেশ করে?** [GST গুচ্ছভুক্ত ভর্তি পরীক্ষা (খ ইউনিট): ২১]
    A. server  B. service
    C. security  D. save Ⓒ

## পিএসসি, ব্যাংক ও বিশ্ববিদ্যালয় পরীক্ষার প্রশ্নাবলি

1. **FTP stands for-** [Bangladesh Security printing Exchange (AM): 23/খাদ্য অধিদপ্তর (খাদ্য পরিদর্শক): ২১/Janata Bank Ltd. (EO): 17]
    A. Folder Transfer Protocol
    B. File Transfer Process
    C. File Text Protocol
    D. File Transfer Protocol Ⓓ

2. **DHCP means?** [Asst. Engineer (IT): 21/সিনিয়র অফিসার (ANE): 20/Pubali Bank Ltd. (Officer/Senior Officer): 14]
    A. Dynamic Host Control Protocol
    B. Domain Host Configuration Protocol
    C. Distributed Host Configuration Protocol
    D. Dynamic Host Configuration Protocol Ⓓ

3. **Which of the following is used to transfer files?** [তিতাস গ্যাস ডিস্ট্রিবিউশন কোম্পানি লি. (AD): ২১/BDBL (EO): 14]
    A. HTTP  B. FTP
    C. HTML  D. None Ⓑ



### আপনি জানেন কি?

⇨ **HTTPS-এর Default Port:** Port 443.
⇨ **HTTP-এর Default Port:** Port 80.
⇨ HTTP অপেক্ষা HTTPS অধিক নিরাপদ।

# পরিচ্ছেদ ০৪ ক্লায়েন্ট সার্ভার ম্যানেজমেন্ট

বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

## BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. ক্লায়েন্ট/সার্ভার নেটওয়ার্ক কি? এই নেটওয়ার্কের প্রয়োজনীয়তা লিখুন। [৩৫তম বিসিএস]

## Client Server Management

- একটি উপযুক্ত নেটওয়ার্ক যেখানে কেন্দ্রীয়ভাবে একটি কম্পিউটারের রিসোর্সসমূহ (যেমন: ফাইল, প্রিন্ট মেসেজ, ডেটাবেজ, অ্যাপ্লিকেশন ইত্যাদি) সংরক্ষিত থাকে যা নেটওয়ার্কের অন্যান্য কম্পিউটার ব্যবহার করে।
- এক বা একাধিক ডেডিকেটেড সার্ভার থাকে। তাই, ক্লায়েন্ট-সার্ভার নেটওয়ার্ককে 'সার্ভার-বেজড নেটওয়ার্ক' বলা হয়।
- **শর্ত:** অন্তত একটি সার্ভার কম্পিউটার এবং একটি ক্লায়েন্ট কম্পিউটার থাকবে।
- **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্ক ব্যবহৃত হয়:** LAN-এ।
- Microcomputers are client computers (most of the time) in a client-server system.
- **রিসোর্স:** ক্লায়েন্টের কাছে ব্যবহারের জন্য যে সকল সুযোগ-সুবিধা দেওয়া হয়, তার সবই হচ্ছে রিসোর্স। **উদাহরণ:** কম্পিউটারের সাথে লাগানো প্রিন্টার কিংবা ফ্যাক্স রিসোর্স হিসেবে কাজ করে।

### ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের ক্লায়েন্ট ও সার্ভারের পরিচয়

| | |
|---|---|
| সার্ভার (Server) | ▪ যে কেন্দ্রীয় কম্পিউটারের সংরক্ষিত রিসোর্সসমূহ একই সময়ে একাধিক ব্যবহারকারী ব্যবহার করতে পারে তাকে সার্ভার বলে। অর্থাৎ, যে কম্পিউটার রিসোর্স শেয়ার করে সেটি হচ্ছে সার্ভার। ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের রিসোর্সসমূহের সিকিউরিটি থাকে। |
| ক্লায়েন্ট (Client) | ▪ **অপর নাম:** ওয়ার্কস্টেশন (Workstation). সার্ভারের সাথে সংযুক্ত যে সকল কম্পিউটার সার্ভারে সংরক্ষিত তথ্যাবলি প্রয়োজনে ব্যবহার করে তাকে ক্লায়েন্ট বলে। |

- ☐ **কানেকশন:** Ping (পিং) কমান্ডের মাধ্যমে সার্ভারের সাথে ক্লায়েন্ট পিসির সংযোগ (কানেকশন) করা হয়।
- ☐ **তুলনা:** সার্ভার কম্পিউটারের হার্ডওয়্যার ক্লায়েন্ট কম্পিউটার হার্ডওয়্যারের তুলনায় অধিক শক্তিশালী।
- ☐ **সার্ভার ও ক্লায়েন্টের উদাহরণ:** ধরুন, আপনি একটি পেনড্রাইভ কম্পিউটারে লাগিয়ে ডেটা ট্রান্সফার করছেন, এখানে আপনার পিসি হবে সার্ভার এবং পেনড্রাইভটি হবে ক্লায়েন্ট।

- **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের বৈশিষ্ট্য:**
  - ✓ সার্ভার ক্লায়েন্টকে সেবা প্রদান করে।
  - ✓ ওয়ার্কস্টেশন থেকে একই সঙ্গে একাধিক ব্যবহারকারী সার্ভারে রিসোর্স শেয়ার করতে পারে অর্থাৎ, একসঙ্গে একাধিক ব্যবহারকারী সার্ভার থেকে ডেটা ফাইল, প্রিন্টারসহ বিভিন্ন অ্যাপ্লিকেশন সফটওয়্যার ব্যবহার করতে পারে।
  - ✓ নেটওয়ার্ক অ্যাডমিনিস্ট্রেটর দিয়ে কেন্দ্রীয়ভাবে নিয়ন্ত্রণ করা হয়।
- **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের প্রয়োজনীয়তা:**
  - ✓ ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের মাধ্যমে ফাইল ও ডেটা কেন্দ্রীয়ভাবে নিয়ন্ত্রণ করা যায়।
  - ✓ বিভিন্ন ইউজার একই অ্যাপ্লিকেশন ও ডেটা নিয়ে কাজ করতে ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্ক ব্যবহার করে।
- **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের নিরাপত্তা:** নেটওয়ার্কের সমস্ত রিসোর্স সার্ভারে কেন্দ্রীয়ভাবে জমা থাকে। ইউজার সার্ভারে লগ-ইন করে এবং সার্ভারের সিকিউরিটি পলিসি মেনে চলে বলে নিরাপত্তা থাকে।
- **ক্লায়েন্ট সার্ভার মডেল:** ক্লায়েন্ট সার্ভার মডেলের মাধ্যমে একজন ক্লায়েন্ট সার্ভার থেকে বিভিন্ন তথ্য (Information) জানতে পারে। **উদাহরণ:** HTTP, DNS, SMTP, Telnet , FTP ইত্যাদি।

## ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্ক কিভাবে কাজ করে?

- একটি ক্লায়েন্ট পিসি থেকে সার্ভার পিসিতে রিকোয়েস্ট পাঠানো হয় এবং সার্ভার পিসি সেই রিকোয়েস্টের পরিপ্রেক্ষিতে রেসপন্স করে, যা ক্লায়েন্ট পিসিতে আউটপুট হিসেবে প্রদর্শন করে। নেটওয়ার্কের সমস্যা থাকলে ক্লায়েন্ট পিসি সার্ভার পিসির রেসপন্স পাবে না।

❖ **Thin Client:** একটি লাইটওয়েট (হালকা ওজনের) কম্পিউটার যা কোনো হার্ডড্রাইভের পরিবর্তে কেন্দ্রীয় সার্ভারের মেমোরি ব্যবহার করে। সার্ভারের সাথে সংযোগ স্থাপন করে ইনপুট পাঠায় এবং আউটপুট গ্রহণ করে।

❖ **Network Operating System (NOS):** ক্লায়েন্ট কম্পিউটার পরিচালনা করার জন্য ব্যবহৃত সফটওয়্যারকে নেটওয়ার্ক অপারেটিং সিস্টেম বা NOS বলে। **উদাহরণ:** Windows NT/2000 Server, OS/2 Server, UNIX/Linux Server.

## টার্মিনাল (Terminal)

❖ **টার্মিনাল:** একটি ইলেকট্রনিক ডিভাইস যার মাধ্যমে কম্পিউটারে ডেটা প্রবেশ করানো যায় এবং প্রদর্শন করা যায়।

❖ **গঠন:** কী-বোর্ড এবং মনিটরের সমন্বয়ে গঠিত হয়।

❖ **ব্যবহার:** সেন্ট্রাল (হোস্ট) কম্পিউটারে একই সময়ে একাধিক ব্যক্তিকে কানেক্ট করতে টার্মিনাল ব্যবহার করা হয়। যেমন: মেইনফ্রেম কম্পিউটারের সাথে টার্মিনাল যুক্ত করার মাধ্যমে একই একাধিক ব্যক্তি কাজ করতে পারে।




❖ **প্রকারভেদ:** প্রসেসিং করার ক্ষমতার উপর ভিত্তি করে টার্মিনাল - ৩ প্রকার।

| টার্মিনালসমূহ | প্রসেসিং ক্ষমতা | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| ডাম্ব টার্মিনাল (Dumb Terminal) | নেই | ▪ প্রসেসিং ক্ষমতা নেই। তাই, ডেটা প্রক্রিয়াকরণ করতে পারে না।<br>▪ **নির্ভরশীলতা:** সম্পূর্ণভাবে কেন্দ্রীয় কম্পিউটারের উপর নির্ভরশীল।<br>▪ **ব্যবহার:** ডেটা এন্ট্রি ও সংরক্ষণে ব্যবহার করা হয়। |
| স্মার্ট টার্মিনাল (Smart Terminal) | সীমিত | ▪ ইনপুট আদান-প্রদান এবং আউটপুট প্রদানসহ সীমিত প্রসেস করতে পারে।<br>▪ **উদাহরণ:** এটিএম (ATM) বুথ এবং Point of Sale (POS) সিস্টেমে। |
| ইন্টেলিজেন্ট টার্মিনাল (Intelligent Terminal) | অধিক | ▪ কীবোর্ড এবং মনিটরের সাথে মেমোরি এবং প্রসেসর যুক্ত থাকে।<br>▪ সফটওয়্যারের মাধ্যমে ইনপুট গ্রহণ, প্রসেসিং, আউটপুট প্রদান করতে পারে।<br>▪ **উদাহরণ:** দূরবর্তী কোনো সার্ভারের সাথে যুক্ত মাইক্রোকম্পিউটার। |

❖ **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের সুবিধা:**

- **Backup:** সার্ভারের ব্যাকআপের মাধ্যমে পুরো ডেটা ব্যাকআপ করা যায়।
- **গুণগত মান:** সার্ভার কম্পিউটারের হার্ডওয়্যার সাধারণত উন্নতমানের হয়।
- **নিয়ন্ত্রণ:** ইউজার অ্যাকাউন্ট ও রিসোর্স পারমিশন কেন্দ্রীয়ভাবে নিয়ন্ত্রণ করা যায়।
- **নিরাপত্তা:** ইউজার লেভেল অ্যাকসেস কন্ট্রোল ব্যবহার করে। তাই সার্ভারে উচ্চমাত্রার নিরাপত্তা থাকে।
- **শেয়ার:** সার্ভারের শক্তিশালী হার্ডওয়্যারসমূহ নেটওয়ার্কে অবস্থিত ইউজারদের সাথে শেয়ার করা যায়।
- **ম্যানেজমেন্ট:** ইউজারকে নেটওয়ার্ক ম্যানেজমেন্ট করা লাগে না।

❖ **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের অসুবিধা:** ক্লায়েন্ট সার্ভারের হার্ডওয়্যার ও সফটওয়্যারের দাম বেশি, নেটওয়ার্ক প্ল্যানিং, ডিজাইন ও ম্যানেজমেন্ট 'পিয়ার টু পিয়ার' নেটওয়ার্কের চেয়ে জটিল। সার্ভার ম্যানেজ করার জন্য নেটওয়ার্ক অ্যাডমিনিস্ট্রেটর অর্থাৎ, দক্ষ কর্মীর প্রয়োজন হয়।

# পরিচ্ছেদ ০৪ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **সার্ভারের সাথে সংযুক্ত কম্পিউটারকে বলা হয়?** [দুদক (কোর্ট পরিদর্শক): ২২/CGDF (অডিটর): 11; সহকারী খাদ্য পরিদর্শক: 11]
A. PC B. Workstation
C. Host D. Sever (B)

2. **কম্পিউটারের সাথে লাগানো প্রিন্টার কি হিসাবে কাজ করে?** [প্রা.সহ.শি. ২২]
A. অ্যাডাপ্টার B. হাব
C. রিসোর্স D. সার্ভার (C)

3. **The client of Computer server is known as -** [দুর্নীতি দমন কমিশন (সহকারী পরিচালক): ২০]
A. Terminal B. Work Station
C. Subscriber D. Dekstop (B)

4. **What is required when more than one person uses a central computer at the same time?** [পায়রা বন্দর কর্তৃপক্ষ (বিভিন্ন পদ): ১৯]
A. Light pen B. Mouse
C. Terminal D. Digitizer (C)

5. **কম্পিউটার সার্ভারের ক্লায়েন্টকে বলা হয়-**[শ্রম অধিদপ্তরের শ্রম কর্মকর্তা এবং জনসংখ্যা ও পরিবার কল্যাণ কর্মকর্তা 2004]
A. Terminal B. Workstation
C. Desktop D. Output (B)

6. **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্ক কী নামে পরিচিতি?** [বাংলাদেশ রেলওয়ে সহকারী কমান্ডেন্ট 2002]
A. Sever based network B. Client-Client net
C. Local best network D. None of these (A)

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **What type of computers are client computers (most of the time) in a client-server system?** [Dhaka Bank (TAO):21]
A. PDA B. Microcomputer
C. Mini-computer D. Mainframe (B)

2. **A host machine is unable to communicate with Google server. Which command is the most appropriate to run at host machine to determine which intermediary device is responsible for this failure?** [Sonali Bank AE (IT):16]
A. telnet 192.168.1.1 B. ping 192.168.1.1
C. tracert 192.168.1.1 D. ftp 192.168.1.1 (B)

3. **To check to see if the Web server you are trying to reach it available or is down/which command line utility should you use?** [PKB (Programmar):19/Pubali Bank Ltd. Junior Officer 2014]
A. PING B. ICS
C. Telnet D. None (A)

4. **ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কের জন্য উপযুক্ত-** [DBBL:12]
A. Windows 2003 B. Windows 98
C. Windows 95 D. None of these (D)

5. **What is required when more than one person uses a central computer at the same time?** [Bangladesh Bank Asst. Director 2016]
A. Light pen B. Mouse
C. Terminal D. Digitizer (C)

6. **In a client/server model, a client program__.** [ICB (SO): 14; BDBL Officer 2014; BDBL (EO): 14]
A. Asks for information
B. Provides information and files
C. Distributes data files to Others
D. None (A)

7. **The computer that has no hard disk storage but sends input and receives output from the server in known as-** [BDBL: 2011]
A. Host B. Minicomputer
C. File Server D. Thin Client (D)

8. **যদি নেটওয়ার্কের কোন কম্পিউটার অন্যদের ব্যবহারের জন্য রিসোর্স শেয়ার করে তাকে বলা হয়-**[BB (Officer):11]
A. Server B. Client
C. Mainframe D. Superscalar Processor (A)

9. **মেইনফ্রেম পরিবেশে ___ টার্মিনাল ডেটা প্রক্রিয়া করে না।** [Exim Bank Limited Officer (Cash) 2011]
A. Intelligent B. Numb
C. Dumb D. Smart (C)

10. **Computer terminals usually have-** [Agrani Bank Ltd. Officer 2011]
A. screen only B. keyboard only
C. screen and keyboard
D. screen, keyboard and connectivity to the computer in use (C)

11. **নিচের কোনটি শুধুমাত্র ডেটা এন্ট্রি এবং স্টোরেজের জন্য ব্যবহার করা হয় এবং প্রক্রিয়াকরণের জন্য কখনো ব্যবহার করা হয় না-** [City Bank Ltd. Probationary Officer 2011]
A. Mouse B. Dumb terminal
C. Dedicated data entry system
D. Micro computer E. None of these (B)

Part-B

# পরিচ্ছেদ ০৫ ক্লাউড কম্পিউটিং

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম – বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **গ্রাহকের চাহিদা অনুযায়ী, ইউটিলিটি-ভিত্তিক কম্পিউটিং পরিষেবা প্রদানের জন্য কোন প্রযুক্তিটি Distributed Computing এর একটি দৃষ্টান্ত?** [৪৬তম বিসিএস]
   A. Remote Sensing B. Cloud Computing
   C. Remote Invocation D. Private Computing
   Ans: B

2. **নিচের কোনটি ক্লাউড কম্পিউটিং এর বৈশিষ্ট্য নয়?** [৪৫তম বিসিএস]
   A. On-demand self service B. Broad network access
   C. Limited customization D. Physical ownership of servers
   Ans: D

3. **অ্যামাজন-এর ক্লাউড প্লাটফর্ম কোনটি?** [৪৪তম বিসিএস]
   A. Azure B. AWS C. Cloudera D. উপরের সবগুলো
   Ans: B

4. **নিচের কোন মডেলটি Cloud Computing সেবা প্রদানকারীগণ ব্যবহার করে না?** [৪৪তম বিসিএস]
   A. CaaS B. IaaS C. PaaS D. SaaS
   Ans: A

5. **নিচের কোন প্রযুক্তি 'Pay as You Go' সার্ভিস মডেল অনুসরণ করে?** [৪৩তম বিসিএস]
   A. Internet of Things (IoT) B. Cloud Computing
   C. Client-Server Systems D. Big Data Analytics
   Ans: B

6. **ক্লাউড কম্পিউটিং-এর সার্ভিস মডেল কোনটি?** [৪১তম বিসিএস]
   A. অবকাঠামোগত B. প্লাটফর্মভিত্তিক C. সফটওয়্যার D. উপরের সবগুলো
   Ans: D

7. **একটি প্রতিষ্ঠানে ডিভাইস ভাগাভাগি করে নেয়ার সুবিধা হলো –** [৩৫তম বিসিএস]
   A. অর্থ সাশ্রয় B. স্থানের সাশ্রয় C. সময় সাশ্রয় D. উপরের সবকটি
   Ans: D

8. **ক্লাউড সার্ভার নিচের কোনটিতে সবচেয়ে ভালো বর্ণনা করা সম্ভব-** [৩৭তম বিসিএস]
   A. নেটওয়ার্কের মাধ্যমে যুক্ত একাধিক কম্পিউটার সার্ভার B. একটি বিশাল ক্ষমতাসম্পন্ন কম্পিউটার সার্ভার
   C. ব্যবহারকারীর চাহিদা অনুযায়ী কম্পিউটিং সেবা দেওয়া D. উপরের কোনটিই নয়
   Ans: C

## ক্লাউড কম্পিউটিং

❖ ক্লাউড শব্দের অর্থ – মেঘ (যা ইন্টারনেটের রূপক হিসেবে ক্লাউড কম্পিউটিং-এ ব্যবহৃত হয়)।

❖ ইন্টারনেটভিত্তিক একটি বিশেষ পরিষেবা বা ব্যবসায়িক মডেল যেখানে ক্রেতার চাহিদানুযায়ী বিভিন্ন ধরনের সেবা (যেমন: রিসোর্স শেয়ার, কম্পিউটিং সেবা, সার্ভার, স্টোরেজ, সফটওয়্যার প্রভৃতি) ভাড়া দেওয়া হয়।

❖ ক্লাউড কম্পিউটিং-এর মাধ্যমে কম্পিউটারের হার্ডডিস্কের পরিবর্তে ইন্টারনেট সেবা প্রদানকারী প্রতিষ্ঠানের নিকট থেকে অর্থের বিনিময়ে অনলাইন হার্ডডিস্ক ভাড়া করা যায়।






## ক্লাউড কম্পিউটিং-এর বৈশিষ্ট্যসমূহ

❖ **ক্লাউড কম্পিউটিং-এর বৈশিষ্ট্য - ৫টি** [(মার্কিন যুক্তরাষ্ট্রের 'ন্যাশনাল ইনস্টিটিউট অব স্ট্যান্ডার্ড অ্যান্ড টেস্টিং (NIST)' অনুসারে]।

| বৈশিষ্ট্য | তথ্যপ্রবাহ |
|---|---|
| On-demand Self-service | ক্রেতাকে যেকোন সময় সেবা দিতে পারবে। ক্রেতার ইচ্ছানুযায়ী চাহিদা বাড়াতে-কমাতে পারবে। |
| Broad Network Access | ক্রেতা একই সাথে মোবাইল ফোন, ট্যাবলেট, ল্যাপটপ, ওয়ার্কস্টেশন প্রভৃতি ডিভাইস ব্যবহার করতে পারবে। |
| Resource Pooling | ক্রেতার প্রয়োজন অনুযায়ী নেটওয়ার্ক রিসোর্স যেমন: কম্পিউটার হার্ডওয়্যার, সফটওয়্যার, নেটওয়ারক ডিভাইস ইত্যাদি সংযোজন, পরিবর্তন বা Upgrade করতে পারবে। |
| Rapid Elasticity | ক্রেতা যেকোনো সময় তার চাহিদার প্রেক্ষিতে যেকোনো সুযোগ-সুবিধা, সেবার পরিধি প্রভৃতি দ্রুত ও যথোপযুক্তভাবে নির্ধারণ করা বা পরিবর্তন করার ক্ষমতা রাখতে পারবে। |
| Measured Service | স্টোরেজ প্রসেসিং, নেটওয়ার্ক ব্যান্ডউইথ, ইউজার অ্যাকাউন্ট প্রভৃতি কাজ সহজভাবে ও স্বয়ংক্রিয়ভাবে সম্পন্ন করা যায়। |

☑ **ক্লাউড কম্পিউটিং-এর একটি উল্লেখযোগ্য বৈশিষ্ট্য হল** - Limited customization.

☑ ক্লাউড কম্পিউটিং-এ Physical ownership of servers থাকে না, Online ownership of servers থাকে।




## ক্লাউড কম্পিউটিংয়ের সার্ভিস মডেল

❖ **সেবার ধরন অনুসারে:** ক্লাউড কম্পিউটিংয়ের সার্ভিস মডেল - ৩টি।

✓ অবকাঠামোগত সেবা (Infrastructure as a Service-IaaS)

✓ প্ল্যাটফর্মভিত্তিক সেবা (Platform as a Service-PaaS)

✓ সফটওয়্যার সেবা (Software as a Service-SaaS)

| সার্ভিস মডেল | সেবাসমূহ |
|---|---|
| IaaS | ▪ **Infrastructure:** ভার্চুয়াল মেশিন (CPU), ভার্চুয়াল স্টোরেজ (হার্ডড্রাইভ), নেটওয়ার্ক ভাড়া দেয়।<br>▪ **নিয়ন্ত্রণ:** ক্লায়েন্ট-এর হাতে থাকে [ক্লায়েন্ট নিজের ইচ্ছামতো সফটওয়্যার (যেমন:Windows/Linux) ইনস্টল করতে পারে]। **উপকৃত হয়:** ক্ষুদ্র ব্যবসায়ীরা (অল্প খরচে ব্যবসায়িক অবকাঠামো ডেভেলপ করতে পারে)।<br>▪ **উদাহরণ:** Amazon Elastic Compute Cloud (EC2). |
| PaaS | ▪ অ্যাপ্লিকেশন প্রোগ্রাম, অপারেটিং সিস্টেম, ওয়েব সার্ভার, ডেটাবেজ প্রোগ্রাম তৈরি করার সুবিধা প্রদান করে।<br>▪ **নিয়ন্ত্রণ:** ক্লাউড প্রোভাইডারের হাতে (ক্লাউড প্রোভাইডার Paas-এর ভার্চুয়াল মেশিনগুলোর উপরে একটি লেয়ার যোগ করতে পারে যার দ্বারা পুরো সিস্টেমের নিয়ন্ত্রণ করা যায়)। **উদাহরণ:** গুগলের অ্যাপ ইঞ্জিন।<br>▪ ইউজার API (Application Programming Interface) ব্যবহার করে প্ল্যাটফর্ম লেয়ারের নানা সার্ভিস লাভ করতে পারে। **উপকৃত হয়:** সফটওয়্যার ডেভেলপার, ওয়েব ডেভেলপার এবং ব্যবসায়ীরা। |

| | |
|---|---|
| SaaS | ▪ ক্লাউড সার্ভিস প্রদানকারী প্রতিষ্ঠানের ডেভেলপ করা অ্যাপ্লিকেশন সফটওয়্যার/প্রোগ্রাম ভাড়া দেয়।<br>▪ User-কে সফটওয়্যার ক্রয় করতে হয় না। মাসিক ভিত্তিতে সাবস্ক্রাইবের মাধ্যমে সেবা গ্রহণ করতে পারে। SaaS সমস্ত ইন্টারনেট সক্ষম ডিভাইসগুলোর সাথে সামঞ্জস্যপূর্ণ।<br>▪ উদাহরণ: Google Docs দিয়ে গুগলের ক্লাউডের উপর ভিত্তি করে ইন্টারনেট ও ওয়েব ব্রাউজার ব্যবহার করে মাইক্রোসফট অফিসের (যেমন- ডকুমেন্ট, স্প্রেডশিট, প্রেজেন্টেশন) কাজ করা যায়। |

❖ **ক্লাউডের ব্যবহারকারীর সংখ্যার উপর ভিত্তি করে: ক্লাউড কম্পিউটিংয়ের সার্ভিস মডেল - ৪টি।**

| সার্ভিস মডেল | বৈশিষ্ট্য |
|---|---|
| **পাবলিক ক্লাউড (Public Cloud)** | ▪ **সার্ভিস:** সার্ভিসমূহ (অ্যাপ্লিকেশন, স্টোরেজ ইত্যাদি) সকলের জন্য উন্মুক্ত।<br>▪ **ব্যবসার ধরন:** B2C (Business to Consumer) ই-কমার্স সেবা। টাকা পেইড করার মাধ্যমে পাবলিক ক্লাউডের সেবা লাভ করা যায়। **উদাহরণ:** আমাজনের EC2 সার্ভিস।<br>▪ **কম্পিউটিং রিসোর্সসমূহ পরিচালিত হয়:** সরকার, একাডেমিক বা ব্যবসায়িক সংস্থা দ্বারা।<br>▪ **অসুবিধা:** নিরাপত্তা কম (একই জায়গায় একাধিক ক্লায়েন্ট ব্যবহারের কারণে)। |
| **কমিউনিটি ক্লাউড (Community Cloud)** | ▪ **সার্ভিস:** একটি ক্ষুদ্রতর কমিউনিটির সকলের জন্য উন্মুক্ত। সেজন্য অধিক সিকিউরিটি থাকে।<br>▪ **ব্যবসার ধরন:** B2C (Business to Consumer) ই-কমার্স সেবা।<br>▪ **অসুবিধা:** খরচ বেশি (ক্লায়েন্টের সংখ্যা সীমিত হওয়ায়)।<br>▪ **উদাহরণ:** ঢাকা সেনানিবাসের অফিসার ও সৈনিকদের জন্য একটা ক্লাউড ডেভেলপ করা হলে শুধু সেনানিবাসের অফিসার ও সৈনিকরাই এই সেবা নিতে পারবে। |
| **প্রাইভেট ক্লাউড (Private Cloud)** | ▪ **সার্ভিস:** একটি বড় কোনো সংস্থার নিজেদের কর্মকর্তাদের মধ্যে সীমাবদ্ধ।<br>▪ **ব্যবসার ধরন:** B2B (Business to Business) ই-কমার্স সেবা।<br>▪ **নিয়ন্ত্রণ/পরিচালিত হয়:** ব্যক্তিগতভাবে। আন্তঃব্যবসায়িক ক্রিয়াকলাপের জন্য বেশি ব্যবহৃত হয়।<br>▪ **সুবিধা:** অধিক সুরক্ষিত (অভ্যন্তরীণভাবে নিয়ন্ত্রিত হওয়ায়)। **অসুবিধা:** খরচ অনেক বেশি। |
| **হাইব্রিড ক্লাউড (Hybrid Cloud)** | ▪ কম্পিউটিং রিসোর্সসমূহ বিভিন্ন ক্লাউডের সাথে একত্রে আবদ্ধ হওয়ায় একে হাইব্রিড ক্লাউড বলে।<br>▪ পাবলিক ও প্রাইভেট ক্লাউডের সংমিশ্রণ। প্রাইভেট ক্লাউড দিয়ে প্রাথমিক চাহিদা বা জটিল ক্রিয়া-কলাপগুলো পরিচালিত হয় এবং ধারণক্ষমতা বেশি হয়ে গেলে পাবলিক ক্লাউডের সাহায্য নেওয়া হয়।<br>▪ **ধরন:** B2B (Business to Business) এবং B2C ( Business to Consumer) ই-কমার্স সেবা। |

## ক্লাউড কম্পিউটিং-এর সুবিধাসমূহ

❑ **প্রধান সুবিধা:** যেকোনো স্থান থেকে যেকোনো সময় ক্লাউড সেবা গ্রহণ করা যায় ফলে অর্থ, স্থান ও সময়ের সাশ্রয় হয়।

❑ **শেয়ার:** বিভিন্ন ধরনের রিসোর্স (যেমন: হার্ডওয়্যার ও সফটওয়্যার ইত্যাদি) শেয়ার করা যায়। **খরচ:** তুলনামূলকভাবে কম।

## ক্লাউড কম্পিউটিং-এর অসুবিধাসমূহ

❑ **সিকিউরিটি:** ক্লাউড কম্পিউটিং-এর প্রধান অসুবিধা – সিকিউরিটি। ক্লাউডের সংরক্ষিত তথ্য কোথায় কিভাবে সংরক্ষণ করা হয় তা ব্যবহারকারী জানতে পারে না। ফলে তথ্যের নিরাপত্তা থাকে না।

❑ **নিয়ন্ত্রণ:** ডেটা, তথ্য অথবা প্রোগ্রাম বা অ্যাপ্লিকেশনের উপর নিয়ন্ত্রণ থাকে না।

❑ কোনো কারণে ইন্টারনেট সংযোগ বিঘ্নিত হলে অথবা ক্লাউড সাইটে সমস্যা হলে ব্যবহারকারী সার্ভিস থেকে বঞ্চিত হন।

## জনপ্রিয় ক্লাউড কম্পিউটিংসমূহ

❖ স্বংক্রিয়ভাবে আপডেটেড সফটওয়্যার সেবার ক্ষেত্রে সহজলভ্য - ক্লাউডভিত্তিক সফটওয়্যার ব্যবহার।

| Cloud Computing | যে মডেলের সেবা দেয় | মালিকানা | প্রতিষ্ঠাকাল |
|---|---|---|---|
| Amazon Elastic Compute Cloud (EC2) | IaaS | Amazon Web Services (AWS) | ২৫ আগস্ট, ২০০৬ |
| OneDrive | ---------------- | Microsoft | ১ আগস্ট, ২০০৭ |
| OpenNebula | SaaS | NASA | ১ মার্চ, ২০০৮ |
| Google App Engine (GAE) | PaaS | Google | ৭ এপ্রিল, ২০০৮ |
| Dropbox | IaaS | Dropbox | সেপ্টেম্বর, ২০০৮ |
| Alibaba Cloud | IaaS, SaaS, PaaS | Alibaba Cloud | ১০ সেপ্টেম্বর, ২০০৯ |
| Microsoft Azure (Windows Azure) | IaaS, SaaS, PaaS | Microsoft | ১ ফেব্রুয়ারি, ২০১০ |
| OpenStack | IaaS | NASA & RackSpace | ২১ অক্টোবর, ২০১০ |
| IBM Smart cloud | IaaS, SaaS, PaaS | IBM | ১ মার্চ, ২০১১ |
| iCloud | IaaS, SaaS, PaaS | Apple | ১২ অক্টোবর, ২০১১ |

❖ iAWSManager- এর মাধ্যমে iPhone-এ যে ধরনের সেবা পাওয়া যায় - AWS EC2, ELB, S3, CF, SQS, and SDB Web services.

❖ গ্রামীণফোন ক্লাউড স্টোর: একটি অনলাইন মার্কেটপ্লেস, যা দেশের প্রথম ওয়ান-স্টপ সফটওয়্যার-অ্যাজ-আ-সার্ভিস প্ল্যাটফর্ম। ক্ষুদ্র ও মাঝারি শিল্পপ্রতিষ্ঠানগুলোর ডিজিটাল রূপান্তরের জন্য 'ক্লাউড স্টোর'টি চালু করেছে গ্রামীণফোন।

## পরিচ্ছেদ ০৫ বিগত বছরের প্রশ্নাবলি

### পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **What is Cloud Computing -** [দুর্নীতি দমন কমিশন (সহকারী পরিচালক): ২০/বেসামরিক বিমান মন্ত্রণালয়: ০৩]
   A. Online Game
   B. Internet Based Service
   C. Online Banking D. None Ⓑ
2. **অ্যামাজন বাণিজ্যিকভাবে ক্লাউড কম্পিউটিং ব্যবহার শুরু করে কত সালে?** [সহকারী থানা শিক্ষা অফিসার 2009]
   A. 2004 B. 2005
   C. 2006 D. 2007 Ⓒ
3. **ক্লাউড কম্পিউটিং-এর বৈশিষ্ট্য নির্ধারণ করে-** [পরিবেশ অধিদপ্তরের সহকারী পরিচালক 2005]
   A. BTST B. BSTI
   C. NIST D. BTMC Ⓒ
4. **When started Cloud Computing?** [সমাজসেবা অধিদপ্তরের উপসহকারী পরিচালক 2005]
   A. 1960 দশকে B. 1970 দশকে
   C. 1980 দশকে D. 1990 দশকে Ⓐ
5. **ক্লাউড কম্পিউটিং-এর বৈশিষ্ট্য কোনটি?** [সমাজসেবা অধিদপ্তরের উপসহকারী পরিচালক 2001]
   A. অ্যাপ্লিকেশন চালানোর জন্য নিজস্ব হার্ডওয়্যার প্রয়োজন
   B. যেকোনো সময় অ্যাপ্লিকেশন ব্যবহার করা যায়
   C. দিনের একটি নির্দিষ্ট সময়ে অ্যাপ্লিকেশন ব্যবহার করা যায়
   D. উপরের সবগুলোই Ⓑ

### ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

1. **Which popular cloud storage service is developed by Microsoft, offering file synchronization and sharing features?** [Pubali Bank PLC (PO): 23]
   A. Dropbox B. Google Drive
   C. OneDrive D. iCloud Ⓒ
2. **Which is a type of computing that performs computation, storage and even applications as a service across a network?** [Combined Bank Exam (SO): 23]
   A. Parallel computing
   B. Cloud computing
   C. Distributed computing
   D. Virtual computing Ⓑ
3. **Which one of the following is not a platform for google?** [NBRC (PO): 21]
   A. Maps B. Keep
   C. OneDrive D. Sheets Ⓒ
4. **Which one is not a layer of cloud computing?** [Asst. Engineer (IT): 21/Janata Bank Officer (IT): 20]
   A. Computing as a service (CaaS)
   B. Infrastructure as a service (IaaS)
   C. Platform as a service (PaaS)
   D. Software as a service (SaaS) Ⓐ

Part-B

5. **Which of the following web service can be controlled iAWSManager cloud app from an iPhone?** [Probashi Kallyan Bank Ltd. (Programmar):19]
A. EC2 B. ELB
C. SQS D. All of these (D)

6. **___refers to the philosophy of sharing computer-processing resources.** [Bangladesh Krishi Bank Officer 2017]
A. Cloud Computing B. Operating System
C. Block Chain D. Key Chain (A)

7. **ক্লাউড কম্পিউটিং-এর প্রধান অসুবিধা/হুমকি কোনটি?** [ICB (AP): 17; Sonali Bank Ltd. (IT) 2016]
A. Cost B. Security
C. Virtualization D. All of the above (B)

8. **ক্লাউড কম্পিউটটিং-এর সাথে কোন সেবা সম্পৃক্ত?** [Janata Bank Ltd. Senior Officer (IT) 2016]
A. SasS B. PaaS
C. IaaS D. all of these (D)

9. **Which of the following is Cloud Platform by Microsoft?** [Janata Bank Ltd. Senior Officer (IT) 2016]
A. Azure B. AWS
C. Cloudera D. Openstack (A)

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **কোনটি ক্লাউড স্টোরেজ নয়?** [GST গুচ্ছভুক্ত ভর্তি পরীক্ষা (খ ইউনিট): ২১]
A. ওয়ান ড্রাইভ B. গুগল ড্রাইভ
C. হার্ড ড্রাইভ D. ড্রপবক্স (C)

2. **ক্লাউড কম্পিউটিং বলতে বুঝায়-**[জাতীয় কবি কাজি নজরুল ইসলাম বিশ্ববিদ্যালয় (D ইউনিট): 17-18]
A. ইন্টারনেটনির্ভর কম্পিউটিং
B. ইন্টারনেটবিহীন কম্পিউটিং
C. কম্পিউটিং-এর দুটি অবস্থা
D. বিদ্যুৎ সাশ্রয়ী কম্পিউটিং (A)

# অধ্যায়-০৩ অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ – পঞ্চম পরিচ্ছেদ)

1. **কোন টপোলজিতে কেন্দ্রীয় সার্ভারের দরকার পড়ে না?**
A. বাস B. ট্রি
C. মেশ D. রিং

2. **কোন টপোলজিতে দুটি টার্মিনেটর থাকে?**
A. স্টার B. বাস
C. রিং D. হাইব্রিড

3. **ঢাকা বিশ্ববিদ্যালয়ের নেটওয়ার্ক একটি -**
A. পাবলিক নেটওয়ার্ক B. লোকাল নেটওয়ার্ক
C. প্রাইভেট নেটওয়ার্ক D. কোনোটিই নয়

4. **বর্তমানে হাবের পরিবর্তে কী ব্যবহৃত হয়?**
A. সুইচ B. মডেম
C. রাউটার D. পেয়ার ক্যাবল

5. **Googleplex-এর নেটওয়ার্ক কোন ধরনের নেটওয়ার্ক?**
A. PAN B. LAN
C. CAN D. MAN

6. **টেলিফোন লাইন থেকে মডেমের মাধ্যমে যে ইন্টারনেট সংযোগ পাওয়া যায় তাকে কি বলে?**
A. Dial Up B. Hub
C. Switch D. Router

7. **ছোট অফিস-আদালত, ব্যবসা-প্রতিষ্ঠানে অসংখ্য কম্পিউটারের মধ্যে কোন নেটওয়ার্ক গড়ে তোলা হয়?**
A. LAN B. PAN
C. MAN D. WAN

8. **MAN-এর তারহীন নেটওয়ার্ককে কী বলে?**
A. PMAN B. WMAN
C. CMAN D. MAN

9. **মডেমের সাথে সম্পৃক্ত ডেটা আদান-প্রদান মাধ্যম কোনটি?**
A. টেলিফোন লাইন B. কো-এক্সিয়াল ক্যাবল
C. ফাইবার অপটিকস D. উপরের সবগুলো

10. **ক্লাউড স্টোরেজ সিস্টেমের উদ্ভাবক-**
A. ম্যাক ক্যার্থি B. ইলন মাস্ক
C. রবনেট লিক্লাইডার D. জেফ বেজোস

11. **কোনটি গেটওয়ের কাজ?**
A. ভিন্নধর্মী নেটওয়ার্ককে যুক্ত করা
B. ব্রডকাস্ট নিয়ন্ত্রণ করা
C. সিগন্যাল পরিবর্তন করা
D. নেটওয়ার্ক ব্যাকবোন হিসেবে কাজ করা

12. **মডেমের সাহায্যে করা যায়-**
A. তথ্য প্রেরণ B. তথ্য সংরক্ষণ
C. তথ্য সংশোধন D. তথ্য মুদ্রণ

**Answer**

| | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. C | 2. B | 3. C | 4. A | 5. C | 6. A | 7. A | 8. B | 9. D | 10. C | 11. A | 12. A |

Part- B

13. ভিন্ন ভিন্ন প্রটোকল বিশিষ্ট নেটওয়ার্ক সংযুক্ত করতে কোন ডিভাইসটি ব্যবহার করতে হয়?
A. Switch B. Gateway
C. LAN card D. Router

14. অধিক দূরত্বে অবস্থিত একাধিক LAN যুক্ত করে কোনটি?
A. Bridge B. Hub
C. Repeater D. Switch

15. ল্যান কার্ড (LAN Card)-কে কী বলা হয়?
A. Network Adapter B. LAN Adapter
C. Hub Adapter D.Network Translation

16. ক্লাউড কম্পিউটিং-এর বৈশিষ্ট্য কয়টি?
A. ২ B. ৩
C. ৪ D. ৫

17. নেটওয়ার্কিং-এর ক্ষেত্রে কোন ডিভাইসটি সবচেয়ে বেশি সুবিধা দেয়?
A. হাব B. রাউটার
C. গেটওয়ে D. সুইচ

18. HTTP প্রোটোকল প্রথম ব্যবহৃত হয় কত সালে?
A. ১৯৯৩ B. ১৯৯৪
C. ১৯৯৬ D. ১৯৯৭

19. DHCP সার্ভিস প্রদান করে কোনটি?
A. গেটওয়ে B. রাউটার
C. গেটওয়ের রাউটার D. কোনোটিই নয়

20. একটি সুইচ দিয়ে কয়টি LAN তৈরি করা যায়?
A. ২টি B. ১টি
C. ৩টি D. ৪টি

21. একটি কম্পিউটার নষ্ট হলে পুরো নেটওয়ার্ক সিস্টেম অকার্যকর হয়ে যায় কোন টপোলজিতে?
A. রিং B. বাস
C. মেশ D. হাইব্রিড

22. সবচেয়ে দ্রুতগতিতে ডেটা স্থানান্তরিত হয় কোন নেটওয়ার্ক টপোলজিতে?
A. বাস B. মেশ
C. রিং D. স্টার

23. ক্লাউড কম্পিউটিং সার্ভিস কম্পিউটার সিস্টেমের কোন অংশের বিকল্প হিসেবে কাজ করে?
A. Processor B. Monitor
C. Hard disk D. Motherboard

24. একাধিক LAN-এর মাধ্যমে WAN গঠন করতে কোন ধরনের নেটওয়ার্কিং ডিভাইস ব্যবহার করা হয়?
A. Bridge B. Gateway
C. Router D. Switch

25. টার্মিনাল কি?
A. একটি নেটওয়ার্ক B. একটি ডিভাইস
C. একটি টপোলজি D. এক প্রকারের রাউটার

26. নিচের কোন টার্মিনালের প্রসেসিং ক্ষমতা সবচেয়ে বেশি?
A. Dumb Terminal B. Smart Terminal
C. Digital Terminal D. Intelligent Terminal

27. নিচের কোন নেটওয়ার্ক টপোলজিতে সবচেয়ে বেশি ক্যাবল প্রয়োজন হয়?
A. রিং টপোলজি B. মেশ টপোলজি
C. বাস টপোলজি D. ট্রি টপোলজি

28. কোন টপোলজিতে একটি মাত্র স্টেশন একই সময়ে তথ্য প্রেরণ করতে পারে?
A. বাস টপোলজি B. রিং টপোলজি
C. স্টার টপোলজি D. ট্রি টপোলজি

29. ভৌগোলিক অবস্থানের ভিত্তিতে কম্পিউটার নেটওয়ার্ককে প্রধানত কয় ভাগে ভাগ করা যায়?
A. 3 B. 4
C. 5 D. 2

30. UDP প্রোটোকল OSI মডেলের কোন Layer-এর অন্তর্ভুক্ত?
A. Presentation B. Session
C. Transport D. Network

31. কোন টপোলজি সম্প্রসারিত হয়ে নিজস্ব টপোলজিটি ট্রি টপোলজিতে রূপান্তর হয়?
A. বাস B. রিং
C. মেশ D. স্টার

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 13. B | 14. B | 15. A | 16. B | 17. B | 18. D | 19. C | 20. B | 21. A | 22. B | 23. C |
| 24. A | 25. B | 26. D | 27. B | 28. B | 29. C | 30. C | 31. D | ------- | ------- | ------- |



Part- B

32. ক্লাউড কম্পিউটিং-এর প্রধান অসুবিধা কোনটি?
A. নিরাপত্তা B. নিয়ন্ত্রণ
C. খরচ D. সময়

33. FTP নেটওয়ার্কে ন্যূনতম কতটি কম্পিউটার প্রয়োজন-
A. ১টি B. ২টি
C. ৩টি D. ৪টি

34. Telnet-এর আধুনিক ও নিরাপদ ভার্সন কোনটি?
A. SSD B. SSI
C. SSH D. SSP

35. OSI মডেলের Application Layer-এ কোন প্রোটোকলটি অন্তর্ভুক্ত?
A. IMAP B. TCP
C. FTP D. UDP

36. HTTP প্রোটোকলের Default Port কত?
A. 40 B. 60
C. 88 D. 80

37. সেনানিবাস এলাকাগুলোতে নিচের কোন সার্ভিস মডেলটি ব্যবহার করা হয়?
A. Public Cloud B. Community Cloud
C. Private Cloud D. Elastic Compute Cloud

38. B2C ই-কমার্স সেবা নিচের কোন ক্লাউড মডেলে ব্যবহৃত হয়?
A. Public Cloud B. Community Cloud
C. Private Cloud D. Elastic Compute Cloud

39. কোন প্রোটোকলের মাধ্যমে ইন্টারনেটের সাহায্যে একজন ব্যক্তি অপর জনের সাথে কথা বলতে পারে?
A. DHCP B. HTTP
C. ARP D. VOIP

40. কোন ইলেকট্রনিক ডিভাইসের মাধ্যমে কম্পিউটারে তথ্য প্রবেশ ও প্রদর্শন করা হয়-
A. টার্মিনাল B. ক্লাউড কম্পিউটিং
C. সার্ভার D. ক্লায়েন্ট

41. ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্কে ন্যূনতম কয়টি কম্পিউটার রাখা বাধ্যতামূলক?
A. 2 B. 3
C. 4 D. 5

42. ATM বুথ সিস্টেম কোন টার্মিনালের অন্তর্ভুক্ত?
A. Dumb Terminal B. Smart Terminal
C. Intelligent Terminal D. Digital Terminal

43. নিচের কোন প্রোটোকল UDP ব্যবহার করে?
A. HTTP B. ARP
C. RIP D. FTP

44. ওয়ার্কস্টেশন নেটওয়ার্কের সকল লোকাল কাজ করে কোন ধরনের নেটওয়ার্ক?
A. সেন্ট্রালাইজড B. ডিস্ট্রিবিউটেড
C. হাইব্রিড D. কোনোটিই নয়

45. TCP/IP-এর মোট স্তর (Layer) কতটি?
A. ২টি B. ৩টি
C. ৪টি D. ৫টি

46. কোন টপোলজির উপর ভিত্তি করে ইন্টারনেট তৈরি করা হয়?
A. হাইব্রিড B. বাস
C. রিং D. স্টার

47. কোন প্রোটোকলের সাহায্যে একটি নেটওয়ার্ক ডিভাইস Ethernet নেটওয়ার্কে অন্য কোনো ডিভাইসের কাছে ডেটা পাঠানোর সময় ডেস্টিনেশন ডিভাইসের MAC Address সংগ্রহ করে?
A. UDP B. ARP
C. SNMP D. DHCP

48. নেটওয়ার্কিং ডিভাইসসমূহ তৈরি করা হয় কিসের উপর ভিত্তি করে?
A. OSI Model B. TCP/IP Model
C. OST Model D. কোনোটিই নয়

49. Network Layer কোন লেয়ারের অন্তর্ভুক্ত?
A. Host Layer B. Lower Layer
C. Upper Layer D. কোনোটিই নয়

50. নিচের কোন প্রোটোকলটি ইন্টারনেটে ব্যবহৃত হয় না?
A. FTP B. VOIP
C. HTTP D. WIRL

51. নিচের কোনটি ক্লাউড কম্পিউটিং সার্ভিস নয়?
A. One Drive B. Youtube
C. Dropbox D. iCloud

52. বাস টপোলজির ব্যাকবোন কোনটি?
A. হোস্ট কম্পিউটার B. হাব
C. ক্লায়েন্ট কম্পিউটার D. প্রধান ক্যাবল

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 32. A | 33. B | 34. C | 35. C | 36. D | 37. B | 38. A | 39. D | 40. A | 41. A | 42. B |
| 43. C | 44. B | 45. C | 46. A | 47. B | 48. A | 49. B | 50. D | 51. B | 52. D | — |

Part- B

53. কোন নেটওয়ার্কে ক্লায়েন্ট সার্ভার সিস্টেম ব্যবহৃত হয়?
A. PAN
B. LAN
C. MAN
D. WAN

54. কোন প্রোটোকলের মাধ্যমে নেটওয়ার্কের মধ্য দিয়ে কীভাবে ডেটা যাওয়া আসা করবে নির্ধারিত হয়-
A. TCP
B. HTTPS
C. FTP
D. VoIP

55. B2B ই-কমার্স সেবা নিচের কোন ক্লাউড মডেলে ব্যবহৃত হয়?
A. Public Cloud
B. Community Cloud
C. Private Cloud
D. Elastic Compute Cloud

56. একটি কম্পিউটারের সাথে লাগানো প্রিন্টার কি হিসেবে কাজ করে?
A. ক্লায়েন্ট
B. রিসোর্স
C. সার্ভার
D. কোনোটিই নয়

57. Google App Engine একটি-
A. সার্চ ইঞ্জিন
B. ক্লাউড কম্পিউটিং সার্ভিস
C. ব্রাউজিং সফটওয়্যার
D. সামাজিক যোগাযোগ মাধ্যম

58. প্রেজেন্টেশনের ডিভাইসগুলো কোন লেয়ারে কাজ করে?
A. Session Layer
B. Application Layer
C. Presentation Layer
D. Datalink Layer

59. ইন্টারনেটের মাধ্যমে টেলিযোগাযোগের জন্য কোন প্রোটোকল ব্যবহার করা হয়?
A. VoIP
B. DHCP
C. HTTP
D. Telnet

60. কোনটির ভেতরে কোনো বুদ্ধিমত্তা নেই?
A. সুইচ
B. হাব
C. AI
D. রাউটার

**Answer**

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 53. B | 54. A | 55. C | 56. B | 57. B | 58. B | 59.A | 60.B | ------ | ------ | ------ |

Part- B

# অধ্যায় ০৪ চতুর্থ অধ্যায়: মোবাইল ফোন প্রযুক্তি

| BCS Question Analysis | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বিসিএস | 46th | 45th | 44th | 43rd | 41st | 40th | 38th | 37th | 36th | 35th | 10-34th | মোট |
| মোবাইল প্রযুক্তির বৈশিষ্ট্যসমূহ | ১ | --- | ১ | --- | --- | --- | --- | --- | --- | ১ | ১ | ৪টি |
| স্মার্টফোন | --- | --- | --- | --- | --- | --- | --- | ২ | ১ | ১ | ১ | ৫টি |

## অধ্যায়টির বিভিন্ন পরিচ্ছেদ কিভাবে পড়া শুরু করবেন?

1. অধ্যায়টি যেভাবে সাজানো হয়েছে সেই ধারবাহিকতায় শুরু করবেন।
2. প্রথম পরিচ্ছেদ থেকে শুরু করবেন। পরিচ্ছেদটি BCS প্রিলিমিনারিতে আসা বিগত প্রশ্নগুলো ভালো করে পড়বেন।
3. পরিচ্ছেদে আলোচিত অংশগুলো ভালো করে ১ বার রিডিং পড়বেন। মুখস্থ করার প্রয়োজন নেই।
4. বিগত বছরের প্রশ্নগুলো রিডিং করে পড়ে নিন। ভালো করে পড়ে উত্তরটি দেখে নিন এবং প্রশ্নের প্যাটার্ন সম্পর্কে আইডিয়া নিন। এভাবে একটি করে পরিচ্ছেদ শেষ করে নিন।
5. দ্বিতীয়বার পরিচ্ছেদটি পড়া শুরু করুন। পুরো অধ্যায়টি ভালো করে পড়বেন। **পড়া শুরু করার পূর্বে যে বিষয়গুলো ফোকাস করে পড়া শুরু করবেন** – বিগত বিসিএস প্রিলিমিনারি এবং বিগত নিয়োগ পরীক্ষায় যে টপিকসগুলো প্রশ্ন আসছে সেই টপিকসে বেশি হাইলাইট করবেন। এভাবে পরিচ্ছেদ পড়া শেষ করে আবারো বিগত পরীক্ষার প্রশ্নগুলো সমাধান করবেন।
6. তৃতীয় বার অধ্যায়টির পরিচ্ছেদটি আবার পড়বেন। **এবার পড়ার ক্ষেত্রে যে টপিকগুলো ভালোভাবে পড়বেন –**

| পরিচ্ছেদ | সাজেশন্স |
|---|---|
| **প্রথম পরিচ্ছেদ** | স্মার্টফোন (Smartphone), অপারেটিং সিস্টেম। |
| **দ্বিতীয় পরিচ্ছেদ** | GSM, CDMA, মোবাইল ফোনের বিভিন্ন প্রজন্ম, বাংলাদেশের মোবাইল ফোন অপারেটর। |

# পরিচ্ছেদ ০১ মোবাইল প্রযুক্তির বৈশিষ্ট্যসমূহ (Mobile Features)

## বিগত BCS প্রিলিমিনারি এবং লিখিত পরীক্ষার প্রশ্ন (১০ম - বর্তমান)

### BCS প্রিলিমিনারি পরীক্ষার প্রশ্নাবলি

1. **Cellular Data Network এর ক্ষেত্রে GPRS বলতে কী বুঝায়?** [৪৬তম বিসিএস]
A. Global Positioning Radio Service B. General Positioning Radio Service
C. Global Packet Radio Service D. General Packet Radio Service **Ans: D**

2. **নিচের কোন প্রতিষ্ঠানটি 4G Standard প্রস্তুতকরণে সম্পৃক্ত?** [৪৪তম বিসিএস]
A. ISO B. ITU C. 3GPP D. ETSI **Ans: B**

3. **মোবাইল কমিউনিকেশনে 4G-এর ক্ষেত্রে 3G-এর তুলনায় অতিরিক্ত বৈশিষ্ট্য কী?** [৩৫তম বিসিএস]
A. ভয়েস টেলিফোন B. ভিডিও কল C. মোবাইল টিভি D. ব্রডব্যান্ড ইন্টারনেট সেবা **Ans: D**

4. **BTRC-এর ইংরেজি পূর্ণরূপ কোনটি?** [৩২তম বিসিএস]
A. Bangladesh Telephone Regulatory Commission
B. Bangladesh Telecommunication Regulatory Commission
C. Bangladesh Telecom Regulatory Commission
D. Bangladesh Telephone and Telegraph Regulatory Commission **Ans: B**

### BCS লিখিত পরীক্ষার প্রশ্নাবলি

1. 3G এবং 4G technology এর বৈশিষ্ট্য এবং সেবাসমূহ লিখুন। [৩৭তম বিসিএস]

## মোবাইল ইউনিট বা মোবাইল/সেলুলার সেট পরিচিতি

❖ **মোবাইল (Mobile) শব্দের অর্থ** – ভ্রাম্যমাণ। **মোবাইল ফোনের প্রধান অংশ/ইউনিট** – ৩টি। যথা: ১. Control Unit, ২. Transceiver, ৩. Antena System. **অন্যান্য অংশ/ইউনিটসমূহ:**

| অংশ | তথ্যপ্রবাহ |
|---|---|
| ব্যাটারি | ▪ **ব্যাটারির ক্ষমতার একক:** Amphere-Hour (সংক্ষেপে: Amp-hr).<br>▪ মোবাইল ফোনে প্রয়োজনীয় শক্তি প্রদান করে এবং ফোনের সার্বিক কার্যক্রম সুষ্ঠুভাবে পরিচালনা করে। |
| ইনপুট মেকানিজম | ▪ **সবচেয়ে সাধারণ ইনপুট মেকানিজম হচ্ছে:** কী-বোর্ড।<br>▪ মোবাইল ফোন ব্যবহারকারীর সাথে ফোন সিস্টেমের মিথস্ক্রিয়া বা যোগাযোগ করতে সহায়তা করে। |
| SIM Card | ▪ **SIM-এর পূর্ণরূপ:** Subscriber Identity/Identification Module. CDMA ডিভাইসে SIM কার্ডের মতো কার্ডকে R-UIM বলা হয়। **ATM বা মোবাইল ফোনের সিম কার্ডকে** – স্মার্টকার্ড বলে। |
| IMEI | ▪ **পূর্ণরূপ:** International Mobile Equipment Identify (IMEI).<br>▪ IMEI নম্বর স্যাটেলাইট ফোন ডিভাইসকে এককভাবে চিহ্নিত করে। |

## মোবাইল ফোনের প্রযুক্তিসমূহ

❖ **প্রকারভেদ:** মোবাইল ফোন বা সেলুলার ফোনের প্রযুক্তি - ২ প্রকার। যথা:

### ১ GSM (Global System for Mobile Communication)

❖ এক ধরনের Global Wireless ডিজিটাল টেলিকমিউনিকেশন সিস্টেম যা মোবাইল ফোন যোগাযোগে ব্যবহার করা হয়।
❖ একটি চ্যানেল অ্যাকসেস পদ্ধতি যেখানে TDMA ও FDMA প্রযুক্তি ব্যবহারের মাধ্যমে কার্যক্রম বাস্তবায়ন করা হয়।

| সাল | তথ্যপ্রবাহ |
|---|---|
| ১৯৮২ | ▪ **নামকরণ করা হয়:** Global Speciable Mobile. **পরবর্তীতে নাম পরিবর্তন করে** 'Global System for Mobile Communication' রাখা হয়।<br>▪ **নামকরণ করে:** European Conference of Postal and Telecommunication administration (ECPT). |
| ১৯৯১ | ▪ সর্বপ্রথম মোবাইল ফোনে GSM প্রযুক্তির ব্যবহার শুরু হয় (GSM কনসোর্টিয়ামের মাধ্যমে)। |

Part- B

# পরিচ্ছেদ ০৫ রোবোটিক্স (Robotics)

## BCS Preliminary'র বিগত প্রশ্ন

1. **নিচের কোন প্রযুক্তি Face Recognition System-এর সহায়ক ভূমিকা পালন করে?** [৪৬তম বিসিএস/৪৩তম বিসিএস]
A. Applied Artificial Intelligence (AI)
B. Applied Internet of Things (IoT)
C. Virtual Reality
D. উপরের কোনটিই নয়
Ans: A

## রোবোটিক্স (Robotics)



❖ প্রযুক্তির এমন একটি শাখা যেখানে রোবটসমূহের যাবতীয় কাজ (যেমন: ডিজাইন, নির্মাণ, কার্যক্রম, প্রয়োগ, নিয়ন্ত্রণ, সেন্সরি ফিডব্যাক এবং তথ্য প্রক্রিয়াকরণ ইত্যাদি) সম্পাদন করা হয়।

❖ **রোবোটিক্সের জনক:** জোসেফ ফ্রেডরিক এঙ্গেলবার্গ (Joseph Frederick Engelberge).

❖ **শব্দের উৎপত্তি ও ব্যবহার (সর্বপ্রথম):**

| ক্ষেত্র | উৎপত্তি হয় | প্রথম ব্যবহৃত হয় | ব্যবহারকারীর নাম |
|---|---|---|---|
| Robot (রোবট) | 'Robota' (স্লাভিক শব্দ অর্থ-শ্রমিক) থেকে | ১৯২০ সালে | কারেল কাপেক (Karel Capek) |
| Robotics (রোবোটিক্স) | 'Robot' শব্দ থেকে | ১৯৪১ সালে | আইজাক আসিমভ (Isaac Asimov) |

❖ **কারেল কাপেক:** নাটক 'R.U.R. (Rossum's Universal Robots)'-এ প্রথম রোবট শব্দটি ব্যবহার করেন।

❖ **আইজাক আসিমভ:** ছোট সায়েন্স ফিকশন গল্প 'লায়ার-Liar'-এ রোবোটিক্স শব্দটি প্রথম ব্যবহার করেন।

## রোবট (Robot)

❖ **রোবট:** কম্পিউটার নিয়ন্ত্রিত যন্ত্র বা যন্ত্রমানব যা মানুষের মতো দুঃসাধ্য ও কঠিন কাজ স্বয়ংক্রিয়ভাবে করতে পারে।

❖ **প্রকারভেদ:** রোবট - ৩ প্রকার। যথা: ১. স্বয়ংক্রিয় (Automatic), ২. আধা (Semi) স্বয়ংক্রিয়, ৩. রি-প্রোগ্রামেবল/মানুষ নিয়ন্ত্রিত।

❖ **রোবটের প্রধান বৈশিষ্ট্য:**
- ✓ দৃষ্টিশক্তি (Visual Perception)
- ✓ স্পর্শ সক্ষমতা (Tactile Capabilities)
- ✓ স্বয়ংক্রিয়তা (Automatic)
- ✓ দক্ষতা/নৈপুণ্যতা (Dexterity)
- ✓ কৃত্রিম বুদ্ধিমত্তা (Artificial Intelligence)

❖ **রোবটের বিভিন্ন উপাদান:** Movable Body, Actuator, Power Source/System, Electric Circuit, Programmable Brain/Processor (রোবটের মূল অংশ), Sensing (অনুভূতি) - রোবটের বিশেষ উপাদান, Manipulation.

❖ **অ্যাকচুয়েটর (Actuator):** এক ধরনের মোটর যা স্বয়ংক্রিয়ভাবে ঘোরানো বা যান্ত্রিকভাবে নিয়ন্ত্রণ করা যায়। বৈদ্যুতিক মোটর, হাইড্রোলিক সিস্টেম ও নিউমেটিক সিস্টেমের সমন্বয়ে গঠিত। অ্যাকচুয়েটরকে রোবটের 'হাত-পায়ের পেশি' হিসেবে অভিহিত করা হয়। কাজের প্রয়োজনে রোবটকে ৩৬০° অ্যাঙ্গেলে ঘুরানো যায়।

❖ **পাওয়ার সিস্টেম (Power Source/System):** অ্যাকচুয়েটরকে কার্যকরী করতে পাওয়ারের জন্য লেড এসিড ব্যাটারি ব্যবহার করা হয়। **বিভিন্ন রোবটে ব্যবহৃত ব্যাটারির রিচার্জিং (Recharging) সিস্টেম:**
- ✓ **ইলেকট্রিক রোবট:** ব্যাটারি রিচার্জ করা হয়।
- ✓ **হাইড্রোলিক রোবট:** হাইড্রোলিক ফুয়িডকে প্রেসারাইজ করার জন্য পাম্প করা হয়।
- ✓ **নিউম্যাটিক রোবট:** এয়ার কমপ্রেশার করা হয়।

❖ **পরিবর্তন করা (Manipulation):** রোবটের হাত-পায়ের সাহায্যে এর আশপাশের বস্তুগুলোর অবস্থান পরিবর্তন বা বস্তুটি পরিবর্তন করার পদ্ধতিকে ম্যানিপুলেশন বলা হয়।

Part- B

## বিখ্যাত রোবট নির্মাণকারী প্রতিষ্ঠান

| প্রতিষ্ঠান | তথ্যপ্রবাহ |
|---|---|
| ইয়াসকাওয়া (Yaskawa) | ▪ **প্রতিষ্ঠিত হয়:** ১৯৮৯ সালে। আমেরিকার শীর্ষস্থানীয় শিল্প রোবট উৎপাদনকারী প্রতিষ্ঠান।<br>▪ **রোবটগুলো পরিচিত** - মটোম্যান (MOTOMAN) নামে।<br>▪ **ব্যবহার:** শিল্পক্ষেত্রে আর্ক ওয়েল্ডিং, স্পট ওয়েল্ডিং, কোটিং ডিসপেনসিং, কাস্টিং, প্যাকেজিং, প্যালেটাইজিং প্রভৃতি কাজে ব্যবহৃত হয়। |
| ফানুক (FANUC) | ▪ শিল্পক্ষেত্রের রোবট তৈরিতে আমেরিকার একটি শীর্ষস্থানীয় প্রতিষ্ঠান যা ছোটো-বড় সকল স্বয়ংক্রিয় রোবট ও রোবোটিক্স যন্ত্রাংশ প্রস্তুত করে। |
| আই রোবট (iRobot) | ▪ MIT (Massachusetts Institute of Technology) কর্তৃক প্রতিষ্ঠিত হয় - ১৯৯০ সালে।<br>▪ বিভিন্ন ধরনের কনজ্যুমার এবং হোম রোবট তৈরিতে বিখ্যাত।<br>▪ **তৈরি রোবট:** Roomba (মেঝে বা ফ্লোর পরিষ্কারের কাজে অত্যন্ত দক্ষ)। |
| বোস্টন ডাইনামিকস (Boston Dynamics) | ▪ গুগলের স্বত্বাধিকারী সর্বাধুনিক রোবট তৈরির প্রতিষ্ঠানটি প্রতিষ্ঠিত হয় - ১৯৯২ সালে।<br>▪ ডাইনামিকস চলৎ শক্তি, ক্ষিপ্রতা, দক্ষতা ও আচরণসমৃদ্ধ উন্নত রোবট তৈরি করে। |
| হিউমেনয়েড রোবট (Humanoid Robot) | ▪ **মুরাতা বয়** - মুরাতা কোম্পানি (জাপান), **QRIO** - সনি করপোরেশন, **আসিমো** (Advanced Step in Innovative Mobility-ASIMO) - হোন্ডা কোম্পানি, **Roboray** – স্যামসাং-এর তৈরি।<br>▪ **ভার্চুয়াল হোম রোবট:** আজুমা হিকারি। |

## রোবটের ব্যবহার

✓ **শিল্প কারখানায়:** সবচেয়ে বেশি ব্যবহৃত হয় - ভারী শিল্প কারখানায়। শিল্প কারখানায় ম্যানুফ্যাকচারিংসহ বিভিন্ন ধরনের কাজে (যেমন: বিপজ্জনক, ঝুঁকিপূর্ণ, নিরাপত্তা কিংবা পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষার কাজে) ব্যবহার করা হয়।

✓ **কর্মক্ষেত্র:** রেস্টুরেন্টের ওয়েটার হিসেবে, মেইল ডেলিভারির কাজে ব্যবহার করা হয়।

✓ **চিকিৎসাক্ষেত্র:** সাধারণত জটিল অপারেশনে ব্যবহৃত হয়।

✓ **সামরিকক্ষেত্র:** পাইলট বা ড্রাইভারের বিকল্প হিসেবে কিংবা বিস্ফোরক নিষ্ক্রিয়করণে।

✓ **বাসাবাড়িতে:** নিরাপত্তা কর্মী হিসেবে, কাজের লোকের বিকল্প হিসেবে ব্যবহার করা হয়।

## গুরুত্বপূর্ণ রোবটসমূহের নাম

### প্রথম ইন্ডাস্ট্রিয়াল রোবট

❖ **প্রথম ইন্ডাস্ট্রিয়াল রোবটের নাম:** ইউনিমেট (UNIMATE)।

❖ **নির্মাতা:** জর্জ চার্লস ডেভল (George Charles Devol); ১৯৬১ সালে (**উদ্যোক্তা:** জোসেফ ফ্রেডরিক এঞ্জেলবার্গ)।

### প্রথম নাগরিকতাপ্রাপ্ত রোবট - 'সোফিয়া'




❖ **প্রথম সক্রিয় হয়:** ১৯ এপ্রিল, ২০১৫। **বুদ্ধিমত্তার সফটওয়্যার নকশা করে** - সিঙ্গুলারিটিনেট।

❖ **নির্মাণ করে:** হ্যানসন রোবোটিক্স কোম্পানি (জনক - ডেভিড হ্যানসন)।

❖ **কণ্ঠ পরিচিতি প্রযুক্তি ব্যবহার করে** - Alphabet Inc. (Google).

❖ **'সোফিয়া'-কে বাংলাদেশে আনা হয়:** ৫-৬ ডিসেম্বর, ২০১৭ (ডিজিটাল ওয়ার্ল্ড-২০১৭'-এ)।

❖ রোবট 'সোফিয়া'র স্বীকৃতি:

| স্বীকৃতিসমূহ | সাল | সংস্থা/প্রতিষ্ঠান/দেশ |
|---|---|---|
| 'নাগরিকত্ব' লাভ করে | ২৫ অক্টোবর, ২০১৭ | সৌদি আরব |
| Non-Human Innovation Champion | ২২ নভেম্বর, ২০১৭ | United Nations Development Programme (UNDP) |
| গোল্ড মেম্বারশিপ | ৬ ডিসেম্বর, ২০১৭ | বাংলাদেশ বিমান |

## কৃত্রিম বুদ্ধিমত্তা (Artificial Intelligence-AI)

❖ **কৃত্রিম বুদ্ধিমত্তা:** কৃত্রিম উপায়ে মানুষের মতো কম্পিউটারের চিন্তাভাবনা করার সক্ষমতাকে কৃত্রিম বুদ্ধিমত্তা বলে।

| নাম | সাল | তথ্যপ্রবাহ |
|---|---|---|
| কারেল ক্যাপেক | ১৯২০ সালে | ▪ নাটক 'R.U.R. (Rossum's Universal Robots)'-এ সর্বপ্রথম AI সম্পর্কে ধারণা দেন। |
| এ্যালান টিউরিং (যুক্তরাজ্য) | ১৯৪৭ সালে | ▪ এ্যালান টিউরিং-কে 'কৃত্রিম বুদ্ধিমত্তার জনক' হিসেবে অভিহিত করা হয়।<br>▪ সর্বপ্রথম আর্টিফিশিয়াল ইন্টেলিজেন্স নিয়ে বক্তব্য প্রদান করেন। |

❖ **কৃত্রিম বুদ্ধিমত্তা (Arificial Intelligence-AI) শব্দটি প্রথম ব্যবহার করেন** – জন ম্যাককার্থি।

❖ **টুরিং টেস্ট:** Alan Turing ১৯৫০ সালে 'Computing Machinery and Intelligence' নামে একটি লেখা প্রকাশ করেন, যেখানে মানুষের সমান মেশিনের বুদ্ধিমত্তা অর্জনের সম্ভাব্যতা নিয়ে কথা বলেন। **বক্তব্যটি ছিল এরকম:** কোনো একটা মেশিন যদি মানুষের মতো চিন্তা করতে পারে, কাজ করতে পারে তবে তাকে বুদ্ধিমান বলা উচিত!

❖ **পঞ্চম প্রজন্মের কম্পিউটারের বিশেষত্ব:** কৃত্রিম বুদ্ধিমত্তা (Artificial Intelligence).

❖ **প্রধান বৈশিষ্ট্য:** ৩টি। **যথা:** ১. Knowledge, ২. Representation এবং ৩. Reasoning.

❖ **ব্যবহৃত প্রোগ্রামিং ল্যাঙ্গুয়েজ:** LISP, CLISP, PROLOG, C/C++, Java, Python, SHRDLU, R, MATLAB ইত্যাদি।

❖ Face Recognition System এ Artificial Intelligence (AI) সহায়ক হিসেবে ভূমিকা পালন করে।

❖ **ক্যাটাগরি (Category):** কৃত্রিম বুদ্ধিমত্তা (Artificial Intelligence)-এর ক্যাটাগরি – ৩টি।

| নাম | তথ্যপ্রবাহ |
|---|---|
| ANI (Artificial Narrow Intelligence) | ▪ কৃত্রিম বুদ্ধিমত্তার প্রথম ধাপ যা একটি নির্দিষ্ট এরিয়াতে এক্সপার্ট তাই, ANI-কে Weak AI বলা হয়। ANI প্রোগ্রাম: সিরি (অ্যাপল) বা কর্টনা (উইন্ডোজ), গুগল অ্যাসিসট্যান্স। |
| AGI (Artificial General Intelligence) | ▪ কৃত্রিম বুদ্ধিমত্তার দ্বিতীয় ধাপ এবং AGI-কে Strong AI/Human-Level AI বলা হয়।<br>▪ কম্পিউটার মানুষের মতো চিন্তাক্ষমতা, প্ল্যানিং করা, সমস্যা সমাধান করা, হঠাৎ নতুন কোনো পরিবেশে চারপাশ দেখে সেই পরিবেশের সাথে নিজেকে মানিয়ে নেওয়ার মতো ক্ষমতা অর্জন করবে। |
| ASI (Artificial Super Intelligence) | ▪ কৃত্রিম বুদ্ধিমত্তার তৃতীয় ধাপ। মানুষ থেকে অধিক বুদ্ধিমত্তাসম্পন্ন কম্পিউটারকে আর্টিফিশিয়াল সুপার ইন্টেলিজেন্স বলা হয়। |

❖ **ব্যবহার:** মার্কেটিং, ফিন্যান্সিয়াল সার্ভিস, রিসার্চ, অটোমোটিভ, ব্যাংকিং, স্বাস্থ্য, টেলিকমিউনিকেশন, কম্পিউটার সফটওয়্যার, ওয়েবসাইট, রোবটসহ বিভিন্ন মেশিনে কৃত্রিম বুদ্ধিমত্তা ব্যবহৃত হয়।

❖ **AI (Artificial Intelligence)'র প্লাটফর্ম:** OpenAI.

❖ **বিশ্বে প্রথমবারের মতো কৃত্রিম বুদ্ধিমত্তার 'সংবাদ উপস্থাপক' চালু করে** – সিনহুয়া (চীন)। **নির্মাণ করে:** সিনহুয়া এবং সোগোউ ডটকম (চীনা সার্চ ইঞ্জিন কোম্পানি) যৌথভাবে।



Part-B

## মেশিন লার্নিং (Machine Learning - ML)

❖ Artificial Intelligence (AI)-এর একটি Application যা বিভিন্ন ডিভাইসকে তাদের অভিজ্ঞতা থেকে শিখতে এবং পরবর্তীতে সেই শিক্ষার ওপর নির্ভর করে তাদের কাজকর্মের উন্নতি ঘটাতে সাহায্য করে। অর্থাৎ, নিজে থেকে এই শেখার ক্ষমতাই মেশিন লার্নিং। **মেশিন লার্নিং-এর প্রয়োগ ক্ষেত্র:** স্পিচ রিকগনিশন, ইমেজ রিকগনিশন ও অনুমান।

❖ **মেশিন লার্নিং** – ৪ প্রকার। যথা:

| মেশিন লার্নিং | তথ্যপ্রবাহ |
|---|---|
| **Supervised Learning (সুপারভাইসড লার্নিং)** | সমস্যা সমাধানের জন্য আমাদের ডেটাসেটে বলে দেয়া থাকে যে আমাদের টার্গেট আউটপুট কি হবে। যেমন আমাদের মেইলের ইনবক্সে আসা মেইলটি স্প্যাম কিনা এই সিদ্ধান্ত আগের কিছু ডেটার উপর নির্ভর করে দেয়া হয়। |
| **Unsupervised learning (আনসুপারভাইসড লার্নিং)** | সমস্যায় বলা থাকে না আউটপুট কি হবে। ডেটাসেট বিশ্লেষণ করে ডেটাসেটের স্ট্রাকচার বের করে নিতে হয়। যেমন একটি শ্রেণিকক্ষে কিছু ছাত্র ও ছাত্রী বসে রয়েছে। এই প্রোগ্রাম ছাত্র ও ছাত্রীকে ভিন্ন ক্যাটাগরিতে ভাগ করবে, এটাই আনসুপারভাইসড লার্নিং। |
| **Semi-Supervised learning** | সুপারভাইসড এবং আনসুপারভাইসড-এর কম্বিনেশন হলো সেমি সুপারভাইসড লার্নিং। |
| **Reinforcement learning** | বর্তমানে Reinforcement Learning গবেষণার মূল ভিত্তি হলো একটি যন্ত্রকে আলাদাভাবে কোনো কিছু শেখানো হবে না। যেমন: Google's Language Translator. |

❖ **Language Models for Dialog Applications (LaMDA):** গুগলের তৈরি একটি মেশিন-লার্নিং ভাষা মডেল যা মূলত একটি চ্যাটবট যেখানে কথোপকথনের মাধ্যমে মানুষ কোনো ডিভাইসের সাথে চ্যাট করতে পারে।

❖ **Natural Language Processing (NLP):** কম্পিউটারকে মানুষের ভাষা বুঝতে সহায়তা করে।

## কৃত্রিম বুদ্ধিমত্তার একটি প্রয়োগক্ষেত্র - এক্সপার্ট সিস্টেম (Expert System)

❖ কোনো বিষয়ের উপর তথ্য সংগ্রহ করে তা সংরক্ষণপূর্বক প্রয়োজনীয় বিশ্লেষণ করে ঐ বিষয়ের উপর কোনো প্রশ্ন করে কম্পিউটার থেকে এর উত্তর জেনে নেওয়ার ব্যবস্থাকে এক্সপার্ট সিস্টেম বলা হয়।

❖ একটি কম্পিউটার সিস্টেম যার মানব মস্তিষ্কের মতো পারিপার্শ্বিক পরিস্থিতি বিশ্লেষণ করে সর্বোচ্চ সাফল্য লাভের উদ্দেশ্যে সিদ্ধান্ত নেওয়ার সক্ষমতা রয়েছে। উচ্চ ক্ষমতাসম্পন্ন অনেকগুলো মাইক্রোপ্রসেসর ও চিপ ব্যবহার করে প্রোগ্রামিংয়ের মাধ্যমে কম্পিউটারে কৃত্রিম বুদ্ধিমত্তা সৃষ্টি করা হয়।

❖ **গঠনে সহায়তাকারী উপাদান:** নলেজ বেজ (Knowledge Base), সফটওয়্যার রিসোর্স।

❖ **এক্সপার্ট সিস্টেমের কয়েকটি ব্যবহার:**

- ⇨ **Deep Blue:** দাবা খেলা ও দাবা খেলার বিচারক হিসেবে ব্যবহৃত কম্পিউটার।
- ⇨ **Internist:** চিকিৎসা ক্ষেত্রে পরামর্শ প্রদান এবং নির্ভুলভাবে জটিল রোগের সার্জারি করতে সক্ষম।
- ⇨ **Mycin ও Cadulus:** চিকিৎসা ক্ষেত্রে পরামর্শ প্রদানে সক্ষম এবং চিকিৎসা সংক্রান্ত সমস্যা সমাধান করতে পারে।
- ⇨ **Mycsyma:** দ্রুতগতিতে গাণিতিক সমস্যা সমাধানের কাজ সহজে করা যায়।
- ⇨ **Dendral:** প্রথম নলেজ বেইজড এক্সপার্ট সিস্টেম যার দ্বারা প্রোগ্রামিং শেখার কাজ সহজ হয়।
- ⇨ **Prospector:** খনিজ পদার্থ ও আকরিক অনুসন্ধান করার এক্সপার্ট সিস্টেম।

| প্রথম কৃত্রিম বুদ্ধিমত্তাসম্পন্ন উপস্থাপক | | |
|---|---|---|
| বিশ্বে প্রথম চালু করে | বাংলাদেশের প্রথম | ভারতের প্রথম |
| ☑ দেশ: চীন | ☑ কৃত্রিম বুদ্ধিমত্তার নাম: অপরাজিতা | ☑ কৃত্রিম বুদ্ধিমত্তার নাম: লিসা |
| ☑ চালু করে: সিনহুয়া | ☑ চালু করে: চ্যানেল ২৪ | ☑ চালু করে: ওড়িশা টেলিভিশন |
| ☑ তারিখ: ১০ নভেম্বর, ২০১৮ | ☑ তারিখ: ১৯ জুলাই, ২০২৩ | ☑ তারিখ: ৯ জুলাই, ২০২৩ |

## ChatGPT (Chat Generative Pre-trained Transformer) – কৃত্রিম বুদ্ধিমত্তার চ্যাটবট



- একটি কৃত্রিম বুদ্ধিমত্তার Text Based Chatbot Application. **চালু হয়:** ৩০ নভেম্বর, ২০২২।
  ⇒ **Chatbot:** এক ধরনের সফটওয়্যার যেখানে কৃত্রিম বুদ্ধিমত্তা - Artificial Intelligence (AI)'র সাহায্যে একজন মানুষ কথোপকথনের মাধ্যমে কোনো ডিভাইসের সাথে চ্যাট করতে পারে।

### ChatGPT-এর উদ্ভাবক প্রতিষ্ঠান – OpenAI



- **প্রতিষ্ঠাকাল:** ১১ ডিসেম্বর, ২০১৫ (**প্রতিষ্ঠাতা:** স্যাম অল্টম্যান, গ্রেগ ব্রোকম্যান, ইলন মাস্কসহ আরো অনেকেই)।
  → **সদর দপ্তর:** সানফ্রানসিসকো, যুক্তরাষ্ট্র।
  → **বর্তমান CEO:** স্যাম অল্টম্যান এবং **বর্তমান প্রেসিডেন্ট:** স্যাম অল্টম্যান
  → ২০১৮ সালে ইলন মাস্ক OpenAI থেকে সরে আসেন।
- উল্লেখ্য, ২০১৮ সালে ইলন মাস্ক টেসলায় যোগ দেওয়ায় OpenAI ছেড়ে দেন।
- **ব্যবহারকারীর নিরাপত্তা জনিত কারণে বিশ্বের প্রথম দেশ হিসেবে ChatGPT নিষিদ্ধ করে:** ইতালি।
- মাইক্রোসফট সমর্থিত ডিভাইসে Bulid in করা হয় চ্যাটজিপিটি।

> গুগলের স্বত্বাধিকারী প্রতিষ্ঠান অ্যালফাবেট জেমিনি নামের নতুন এআই মডেল প্রকাশ করে ৭ ডিসেম্বর, ২০২৩।

**OpenAI এর অন্যান্য অ্যাপ্লিকেশন:**

- **GPT-3:** এটি এমন বার্তা লিখতে পারতো যা দেখে মনে হবে কোন মানুষ লিখেছে।
- **GPT-4:** ছবি দেখতে ও বুঝতে পারে এবং আরও উন্নত সেবা দিতে সক্ষম। আত্মপ্রকাশ করে: ১৪ মার্চ, ২০২৩।

### কৃত্রিম বুদ্ধিমত্তা কোম্পানি অ্যানথ্রোপিক (OpenAI'র শক্ত প্রতিদ্বন্দ্বী)

- **অ্যানথ্রোপিক এর তৈরি চ্যাটবট:** ক্লড। **প্রতিষ্ঠাতা:** ডারিও ও ডানিয়েলা আমোডেই ভাতৃদ্বয়।
- গুগল ও আমাজন Anthropic এ বিনিয়োগ করে। ফলে গুগল ও আমাজন সমর্থিত ডিভাইসে Bulid in থাকবে ক্লড।
- হোয়াইট হাউজের সঙ্গে চুক্তি করে এআই প্রতিষ্ঠানগুলো (২৩ জুলাই, ২০২৩)। উদ্দেশ্য: প্রযুক্তিটির নিরাপদ বিকাশ নিশ্চিত করা।

**জেনে রাখা ভাল:** AI (অ্যামাজন, অ্যানথ্রোপিক, গুগল, ইনফ্লেকশন, মেটা, মাইক্রোসফট ও ওপেনএআই) সংস্থাগুলো লার্জার ল্যাঙ্গুয়েজ মডেল (এলএলএম) এর মাধ্যমে প্রযুক্তির উন্নয়ন ঘটাচ্ছে। এটা ইন্টারনেট থেকে নেয়া প্রচুর পরিমাণের তথ্য ব্যবহার করতে সক্ষম ভবিষ্যত নির্দেশক বিশ্লেষণ করতে সক্ষম এবং কথোপকথনের মাধ্যমে প্রশ্নের জবাবও দিতে পারে।

### ChatGPT-এর মতো অন্যান্য Chatbot

- **কৃত্রিম বুদ্ধিমত্তার চ্যাটবট 'ট্রুথজিপিটি' চালুর ঘোষণা দিয়েছেন:** ইলন মাস্ক (১৭ এপ্রিল, ২০২৩)।
- **Google Bard:** গুগলের চ্যাটবট। **বিং চ্যাটবট:** মাইক্রোসফটের চ্যাটবট।
- **ওয়েনশিন ইয়েন বা এরনি বট:** চীনের সার্চ ইঞ্জিন জায়ান্ট বাইদু'র চ্যাটবট।
- **DU Mamabot:** ঢাকা বিশ্ববিদ্যালয়ভিত্তিক সেবা প্রদানের জন্য মেসেঞ্জার AI Chatbot.
- **বাংলা ভাষার চ্যাটজিপিটি'র 'আলাপচারী নির্মাতা:** ফাহমিদুল হাসান।



Part- B

**Remove Confusion**

- **প্রশ্ন: কৃত্রিম বুদ্ধিমত্তার জনক কে?** A. Alan Turing (অ্যালান টিউরিং) B. John MacCarthy (জন ম্যাককার্থি)
- **উত্তর:** কৃত্রিম বুদ্ধিমত্তার জনক - Alan Turing. [রেফারেন্স: HSC বোর্ড বই (প্রকৌশলী মুজিবুর রহমান)]

উল্লেখ্য, কিছু ওয়েবসাইটের প্রশ্ন সমাধানের আলোকে, কৃত্রিম বুদ্ধিমত্তার জনক - John MacCarthy. তাই, দুটি উত্তরই সঠিক। সেজন্য পরীক্ষায় অপশনে যেটি থাকবে সেটি উত্তর করবেন। তবে, অপশনে যদি Alan Turing ও John MacCarthy দুটোই থাকে তাহলে Alan Turing উত্তর করবেন।

# পরিচ্ছেদ ০৫ বিগত বছরের প্রশ্নাবলি

## পিএসসি ও অন্যান্য নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. চিন্তা করার ক্ষমতা নিচের কোন প্রযুক্তির?** [প্রবাসী কল্যাণ ও বৈদেশিক কর্মসংস্থান মন্ত্রণালয় (কম্পিউটার অপারেটর/সাঁটলিপিকার/উচ্চমান সহকারী): ২৩]

A. বায়োইনফরমেটিক্স B. রোবটিক্স
C. ইনফরমেটিক্স D. বায়োমেট্রিক্স Ⓑ

**2. অ্যাকচুয়েটর হলো-** [বিমান বাংলাদেশ এয়ারলাইন্স লিমিটেড (ট্রাফিক হেলপার): ২৩]

A. পাওয়ার সিস্টেম
B. হাত পা নাড়ানোর ব্যবস্থা
C. অনুভূতি প্রকাশের ব্যবস্থা
D. কোনটিই নয় Ⓑ

**3. চ্যাটজিপিটির এর প্রতিষ্ঠাটা কে?** [বাংলাদেশ নির্বাচন কমিশন (ডাটা এন্ট্রি অপারেটর): ২৩]

A. অরবিন্দ কৃষ্ণ B. স্যাম অল্টম্যান
C. ল্যারি প্যাচ D. সুন্দর পিচাই Ⓑ

**4. দেশের প্রথম কৃত্রিম বুদ্ধিমত্তার সংবাদ পাঠিকার নাম কী?** [বেবিচক (এরোড্রাম কর্মকর্তা): ২৩]

A. শ্যামলী B. অপরাজিতা
C. অঞ্জনা D. সোমা Ⓑ

**5. কোন গবেষণাকারী প্রতিষ্ঠান চ্যাটজিপিটি উদ্ভাবন করে?** [PKSF (সহকারী ব্যবস্থাপক): ২৩]

A. অ্যাপল B. ওপেন এআই
C. মাইক্রোসফট D. কোনোটিই নয় Ⓑ

**6. Artificial Intelligence (AI) ধারণাটির জনক কে?** [পায়রা বন্দর (সহকারী পরিচালক): ২৩]

A. লিড ফরেস্ট B. চার্লস ব্যাবেজ
C. জন ম্যাকর্থি D. জে পি ইকার্ট Ⓒ

**7. কৃত্রিম বুদ্ধিমত্তা প্রয়োগ করার জন্য কোন প্রোগ্রামিং ভাষা ব্যবহার করা হয়?** [স্বাস্থ্য অধিদপ্তর (মেডিকেল টেকনোলজিস্ট): ২৩]

A. LOTU B. Python
C. LISP D. Both b & c Ⓓ

**8. কোনটিতে রোবট ব্যবহার করা হয়?** [১৭তম শিক্ষক নিবন্ধন পরীক্ষা (কলেজ পর্যায়): ২২]

A. জটিল সার্জারি চিকিৎসায়
B. ব্যক্তি স্বাক্ষর শনাক্তকরণে
C. নতুন জাতের বীজ উৎপাদনে
D. টেনিস বলের আকৃতি তৈরিতে Ⓐ

**9. কৃত্রিম বুদ্ধিমত্তা (Artificial Intelligence) কি?** [CGA (Auditor): 21]

**Answer:** কৃত্রিম উপায়ে মানুষের মতো কম্পিউটারের চিন্তাভাবনা করার সক্ষমতাকে কৃত্রিম বুদ্ধিমত্তা বলে।

**10. সর্বপ্রথম Robotics শব্দটি ব্যবহার করেন কে?** [বেবিচক (উচ্চমান সহকারী): ২১]

A. আইজ্যাক নিউটন B. আইজ্যাক আশিমো
C. গ্যালিলিও D. অ্যারিস্টোটল Ⓑ

## ব্যাংক নিয়োগ পরীক্ষার প্রশ্নাবলি

**1. Which programming language is commonly used for artificial intelligence and machine learning applications, known for its simplicity and readability?** [Pubali Bank PLC (PO): 23]

A. Java B. C++
C. Python D. Ruby Ⓒ

**2. What is the term for the use of computer algorithms to make predictions and decisions, such as recommending products or content to users?** [Pubali Bank PLC (PO): 23]

A. Machine Learning B. Quantum Computing
C. Cloud Computing D. Deep Learning Ⓐ

3. **What is the primary goal of Artificial Intelligence?** [Janata Bank PLC (RC): 23]
A. To simulate human intelligence
B. To replace human intelligence
C. To enhance human intelligence
D. To mimic animal intelligence Ⓐ

4. **A chatbot or chatterbot is-** [combined Bank Exam (SO): 23]
A. Hardware B. Firmware
C. Humanware D. Software Ⓓ

5. **NLP is a type of Language Processing. Where 'N' stands for-** [কর্মসংস্থান ব্যাংক (ডাটা এন্ট্রি অপারেটর): ২২]
A. Natural B. Neutral
C. Normal D. None Ⓐ

6. **.....is considered to be The Father of Artificial Intelligence.** [Rupali Bank Ltd. (Officer):19]
A. George Boole B. John McCarthy
C. Alan Turing D. Allen Newell Ⓒ

7. **The word 'Robot' comes from 'Robota' meaning:** [Janata Bank Officer (Cash): 20]
A. Artificial Intelligence (AI)
B. Forced labor
C. Machine under command
D. Helping hand Ⓑ

## বিশ্ববিদ্যালয় ভর্তি পরীক্ষার প্রশ্নাবলি

1. **রোবট শব্দটি কোন ভাষা থেকে এসেছে?** [রাবি (অবাণিজ্য শাখা): 21]
A. ইংলিশ B. গ্রিক
C. ল্যাটিন D. স্লাভিক Ⓓ

2. **কৃত্রিম বুদ্ধিমত্তা কোথায় ব্যবহৃত হয়?** [রাবি (বি ইউনিট): 21]
A. বায়োমেট্রিক B. রোবোটিক্স
C. বায়োইনফরমেটিক্স D. ন্যানোটেকনোলজি Ⓑ

## পিএসসি, ব্যাংক ও অন্যান্য পরীক্ষার প্রশ্নাবলি

1. **Identify the language which is mainly used for Artificial Intelligence-** [combined Bank Exam (SO): 23/ Bangladesh Security printing Exchange (AM): 23]
A. JAVA B. J2EE
C. C D. Prolog Ⓓ

## অধ্যায়-০৬ অনুশীলনী (প্রথম পরিচ্ছেদ – পঞ্চম পরিচ্ছেদ)

1. **নিচের কোন ক্ষেত্রে ফ্যাক্সের ব্যবহার বেশি?**
A. চিকিৎসা ক্ষেত্রে B. খেলাধুলাতে
C. শিক্ষাপ্রতিষ্ঠানে D. ব্যাংকিং খাতে

2. **রোবট সোফিয়াকে Non-Human Innovation Champion স্বীকৃতি দিয়েছিল কোন সংগঠন?**
A. UNESCO B. UNDP
C. UNICEF D. বাংলাদেশ সরকার

3. **কোন প্রযুক্তির মাধ্যমে ত্রিমাত্রিক (3D) পরিবেশ তৈরি করা হয় এবং কাল্পনিক জগতে বিচরণ করা যায়?**
A. বায়োমেট্রিক্স B. ভার্চুয়াল রিয়েলিটি
C. কৃত্রিম বুদ্ধিমত্তা D. ন্যানোটেকনোলজি

4. **রোবটের অ্যাকচুয়েটরকে কার্যকর রাখতে ব্যাটারিতে কোন ধরনের এসিড ব্যবহৃত হয়?**
A. Load B. Na
C. Pb D. Sodium

5. **Microsoft Outlook-এর পূর্ববর্তী নাম কি ছিল?**
A. Mozilla B. Hotmail
C. Opera Mail D. Mail

6. **ক্রায়োসার্জারিতে ব্যবহৃত প্রধান উপাদান কোনটি?**
A. নাইট্রোজেন B. কার্বন ডাই অক্সাইড
C. অক্সিজেন D. আর্গন

**Answer**

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 1. D | 2. B | 3. B | 4. C | 5. B | 6. A |

7. ভার্চুয়াল রিয়েলিটি চ্যাটিং সার্ভিস কোনটি?
A. Lively B. IMO
C. Messenger D. Whatsapp

8. Twitter-এর যাত্রা শুরু হয় কত সালে?
A. 2005 B. 2006
C. 2007 D. 2010

9. ফ্যাক্সে তথ্য প্রেরণ করা হয় কোন মাধ্যমের সাহায্যে?
A. টেলিফোন লাইন B. স্যাটেলাইট
C. মাইক্রোওয়েভ D. সবগুলো

10. মোবাইল সিম ক্রয় করতে কোন প্রযুক্তি ব্যবহৃত হয়?
A. বায়োমেট্রিকস B. ভার্চুয়াল রিয়েলিটি
C. কৃত্রিম বুদ্ধিমত্তা D. ন্যানোটেকনোলজি

11. নিচের কোন প্রযুক্তিটি খাদ্য সংরক্ষণে ব্যবহৃত হয়?
A. বায়োইনফরমেটিকস B. ন্যানোটেকনোলজি
C. ক্রায়োসার্জারি D. জেনেটিক ইঞ্জিনিয়ারিং

12. নিচের কোনটি ভিডিও কনফারেন্সিং-এর উপকরণ নয়?
A. স্পিকার B. কী-বোর্ড
C. মডেম D. মাইক্রোফোন

13. ই-মেইল অ্যাড্রেসে @-এর পরের অংশ কোনটি?
A. Domain Name B. User Identify
C. Host Name D. Domain & Host Name

14. alaminhosainfahad@gmail.com এর .com অংশ-
A. User Identify B. Domain Name
C. Host Name D. Email Address

15. রোবটের কোন অংশকে মানুষের হাত-পায়ের পেশির সাথে তুলনা করা হয়?
A. Manipulation B. Power Source
C. Movable Body D. Actuator

16. প্রথম ইন্ডাস্ট্রিয়াল রোবট কোনটি?
A. আজুমা হিকারি B. ইউনিমেট
C. সোফিয়া D. রোবারি

17. NESS-এর পূর্ণরূপ কোনটি?
A. National Electric Service System
B. National Electronic Service System
C. National e-Service System
D. National e-Service Server

18. রোবটের হাত-পায়ের সাহায্যে এর আশেপাশের বস্তুগুলোর অবস্থান পরিবর্তন করার পদ্ধতিকে কি বলে?
A. Manipulation B. Power Source
C. Movable Body D. Actuator

19. ফ্যাক্সের আবিষ্কারক কে?
A. ডেভিড ভিসা B. আলেকজান্ডার বেইন
C. রে টমলিসন D. আলেকজান্ডার হোয়াইট

20. একটি ই-মেইলের অ্যাড্রেসে '@' দ্বারা কি বুঝানো হয়?
A. at the rate in B. at signs
C. address sign D. A+B

21. BCC-এর পূর্ণরূপ কি?
A. Bold Carbon Copy B. Blind Carbon Cut
C. Blind Carbon Copy D. Bold Carbon Cut

22. YouTube-এর মালিকানা প্রতিষ্ঠান কোনটি?
A. Facebook Inc. B. Alphabet Inc.
C. Microsoft Inc. D. Yahoo Inc.

23. পেশাজীবীদের জন্য সবচেয়ে বড় প্লাটফর্ম কোনটি?
A. Google B. LinkedIn
C. Instagram D. Adobe

24. CC এবং BCC-এর মধ্যকার প্রধান পার্থক্য কোনটি?
A. সময়ে B. খরচে
C. দ্রুততায় D. গোপনীয়তায়

25. নিচের কোনটি ভার্চুয়াল হোম রোবট?
A. আজুমা হিকারি B. ইউনিমেট
C. সোফিয়া D. রোবারি

26. AI-এর প্রধান বৈশিষ্ট্য কয়টি?
A. 3 B. 4
C. 5 D. 6

27. Instagram-এর বর্তমান CEO কে?
A. Kevin Systrom B. Jack Dorsey
C. Jef Winner D. David Karp

28. YouTube-এর প্রতিষ্ঠাতা কে?
A. চাদ হুরলে B. বিজ স্টোন
C. মা হুতাং D. নাওহ গ্লাস

29. ই-মেইল গ্রহণে অধিক ব্যবহৃত প্রোটোকল-
A. Pre Open Protocol-3
B. Post Office Protocol
C. Previous One Protocol
D. Primary Office Protocol

30. রোবোটিক্সের জনক কে?
A. কারেল কাপেক B. জোসেফ ফ্রেডরিক
C. আইজাক আসিমভ D. FANUC

**Answer**

| | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 7. A | 8. B | 9. D | 10. A | 11. B | 12. B | 13. D | 14. B | 15. D | 16. B | 17. C | 18. A |
| 19. B | 20. C | 21. C | 22. B | 23. B | 24. D | 25. A | 26. A | 27. A | 28. A | 29. B | 30. B |

31. Robot শব্দটি কোন ভাষার শব্দ থেকে এসেছে?
A. ইংরেজি B. স্লাভিক
C. ল্যাটিন D. হিব্রু

32. Tweet-এ সর্বোচ্চ কতগুলো ক্যারেক্টার লেখা যায়?
A. 140 B. 180
C. 240 D. 280

33. ইনস্টাগ্রামের হ্যাশট্যাগ লিমিট কত?
A. 20 B. 25
C. 30 D. 35

34. YouTube কোন ধরনের সামাজিক যোগাযোগ মাধ্যম?
A. Text B. Photo
C. Audio D. Video

35. Tumblr-এর বর্তমান মালিকানা প্রতিষ্ঠান নিচের কোনটি?
A. Yahoo! B. Facebook
C. Microsoft D. None of these

36. BOARDS শব্দটি ব্যবহার করা হয় কোন সামাজিক যোগাযোগ মাধ্যমে?
A. LinkedIn B. Pinterest
C. YouTube D. Google

37. নিচের কোনটি ডিজিটাল কন্টেন্টের অংশ নয়?
A. ডিসপ্লে B. টেক্সট
C. ইমেজ D. ভিডিও

38. নিচের কোনটি ডিজিটাল কনভারজেন্সের উদাহরণ?
A. Xbox B. iPod
C. Vaio D. উপরের সবগুলো

39. কোন নাম্বারে ডায়াল করলে জাতীয় পরিচয়পত্র সংক্রান্ত সেবা পাওয়া যায়?
A. ১০৬ B. ১০৯
C. ১০০ D. ১০৫

40. নিচের কোনটি মোবাইল ব্যাংকিং?
A. রকেট B. বিকাশ
C. নগদ D. উপরের সবগুলো

41. বর্তমানে ফেসবুকের মালিকানা প্রতিষ্ঠান কোনটি?
A. মেটা করপোরেশন B. ফেসবুক করপোরেশন
C. অ্যাপল করপোরেশন D. মাইক্রোসফট করপোরেশন

42. নিচের কোনটি Photo শেয়ারিং সোশ্যাল সাইট?
A. Facebook B. Messenger
C. Youtube D. Pinterest

43. সুন্দর পিচাই নিচের কোন প্রতিষ্ঠানটির CEO?
A. IBM B. Microsoft
C. Google D. Adobe

44. নিচের কোনটি Open Source E-Mail Service Provider?
A. Gmail B. Mailbird
C. Hiri D. Microsoft Outlook

45. AI প্লাটফর্ম OpenAI-এর প্রতিষ্ঠাতা কে?
A. গুগল B. Space X
C. মাইক্রোসফট D. Elon Musk

46. একটি ই-মেইলে সর্বোচ্চ কত সাইজের ডকুমেন্ট Attach করা সম্ভব?
A. 15MB B. 20MB
C. 25MB D. 30MB

47. হোন্ডা কোম্পানি দ্বারা তৈরিকৃত রোবট কোনটি?
A. Murata B. QROI
C. ASIMO D. Roboray

48. কৃত্রিম বুদ্ধিমত্তার জনক কে?
A. জন ম্যাককার্থি B. জন ভন নিউম্যান
C. এলান টিউরিং D. আইজাক আসিমভ

49. দেশে ICT বিভাগের উদ্যোগে তৈরি 'জুম'-এর বিকল্প প্ল্যাটফর্ম কোনটি?
A. যোগাযোগ B. আলাপন
C. বৈঠক D. কোনোটিই নয়

50. নিচের কোন সফটওয়্যারটি টাকার বিনিময়ে ই-মেইল সেবা প্রদান করে থাকে?
A. Mail spring B. Fox mail
C. Outlook D. None of these

51. Telex-এর পূর্ণরূপ কি?
A. Telephone Exchange
B. Telegram Exchange
C. Teleprinter Exchange
D. Teleprinter Export

52. Bikroy.com-এর ব্যবসায়িক মডেল কোনটি?
A. B2C B. B2B
C. C2C D. C2B

53. ই-কমার্স প্রতিষ্ঠান amazon.com-এর বর্তমান CEO-
A. অ্যান্ডি জেসি B. মোরাদ ওমিদিয়র
C. ড্যানিয়েল ঝাং D. স্যাম ওয়ালটন

54. নিচের কোনটি ই-কমার্স প্রতিষ্ঠান?
A. Google Drive B. OLX
C. Safari D. Android

**Answer**

| | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 31. B | 32. D | 33. C | 34. D | 35. D | 36. B | 37. A | 38. D | 39. D | 40. D | 41. A | 42. D |
| 43. C | 44. A | 45. D | 46. C | 47. C | 48. C | 49. C | 50. C | 51. C | 52. C | 53. A | 54. B |

# ALL Abbreviation

## A

| | |
|---|---|
| ASCII | American Standard Code for Information Interchange |
| AI | Artificial Intelligence |
| ARPANET | Advanced Research Projects Agency Network |
| ALU | Arithmetic Logic Unit |
| AMD | Advanced Micro Devices |
| ANSI | American National Standards Institute |
| AT | Advanced Technology |
| AT & T | American Telephone & Telegram |
| ATM | Asynchronous Transfer Mode, At The Moment, or Automated Teller Machine |
| ACL | Access Control List |

## B

| | |
|---|---|
| BASIC | Beginners All-purpose Symbolic Instruction Code |
| BCD | Binary Coded Decimal |
| BCC | Blind Carbon Copy |
| BCS | Bangladesh Computer Society |
| BCC | Bangladesh Computer Council<br>Blind Carbon Copy |
| BIOS | Basic Input/Output System |
| BPS | bits per second |
| Bit | Binary Digit |
| BOOTP | BOOTstrap Protocol |
| BCPL | Basic Combined Programming Language |
| BNC | Bayonet Neill–Concelman |

## C

| | |
|---|---|
| CAD | Computer-Aided Design |
| CASE | Computer Aided Software Engineering |
| CATV | Cable TV or Community Access Television |
| CD | Change Directory, cooldown, or Compact Disc |
| CD-ROM | Compact Disc- Read Only Memory |
| COBOL | Common Business Oriented Language |
| CPU | Central Processing Unit |
| CRT | Cathode Ray Tube |
| CU | Control Unit |
| CB | Call Back, Chat Brat, Closed Beta, or Citizens Band |
| CAN | Campus Area Network |
| CC | Carbon Copy |
| CDMA | Code Division Multiple Access |

## D

| | |
|---|---|
| DB | Database |
| DBMS | Database Management System |
| DCL | Data Control Language |
| DDL | Data Definition Language |
| DEC | Digital Equipment Corporation |
| DML | Data Manipulation Language |
| DNS | Domain Name System |
| DOS | Disk Operating System |
| DPI | Dots Per Inch |
| DRAM | Dynamic Random-Access Memory |

## E

| | |
|---|---|
| E-mail | Electronic Mail |
| E-commerce | Electronic Commerce |
| EBCDIC | Extended Binary Coded Decimal Interchange Code |
| EEPROM | Electrically Erasable Programmable Read-Only Memory |
| EPROM | Erasable Programmable Read-Only Memory |
| EFT | Electronic Funds Transfer |
| EISA | Extended Industry Standard Architecture or Extended ISA |
| ENIAC | Electronic Numerical Integrator and Computer |
| EAPROM | Electronically Alterable Programmable Read-Only Memory |
| EDSAC | Electronic Delay Storage Automatic Calculator |
| ECS | Embedded Computer System |
| EDI | Electronic Data Interchange |
| X-OR | XOR (eXclusive OR) |

## F

| | |
|---|---|
| FAT | File Allocation Table |
| Fax | Facsimile |
| FDD | Floppy Disk Drive |



Part- B

| | |
|---|---|
| FIFO | First in, First Out |
| FDMA | Frequency division multiple access |
| FM | Frequency Modulation |
| FORTRAN | Formula Translation |
| FTP | File Transfer Protocol |
| FTPS | File Transfer Protocol Secure |
| FTTP | Fiber To The Premises |
| FET | Field Effect Transistor |

# G

| | |
|---|---|
| GB | gigabit or gigabyte |
| GHz | Gigahertz |
| GIGO | Garbage In, Garbage Out |
| GIS | Geographic Information System |
| GUI | Graphical User Interface |
| GDI | Graphics Device Interface |
| GIF | Graphics Interchange Format |
| GPS | Global Positioning System |
| GPRS | General Packet Radio Service |
| GSM | Global System For Mobile Communication |
| GSTN | General Switch Television Network |
| GTA | Government Telecommunications Agency |

# H

| | |
|---|---|
| HCI | Human-Computer Interaction |
| HD | Hard Drive, High-Definition, or High-Density |
| HDTV | High-Definition TeleVision |
| HDD | Hard Disk Drive |
| HTML | Hyper Text Markup Language |
| HTTP | Hyper Text Transfer Protocol |
| HDX | Half Duplex |
| HLL | High Level Language |

# I

| | |
|---|---|
| I/O | Input/ Output |
| IC | Integrated Circuit |
| IP | Internet Protocol |
| IRC | Internet Relay Chat |
| IPS | Instant Power Supply or In-Panel Switching or Intrusion Prevention System |
| ISO | International Standards Organization |
| ISOC | Internet Society |
| ICT | Information and Communications Technology |
| IT | Information Technology |
| IDC | International Data Corporation |

# J

| | |
|---|---|
| JPEG | Joint Photographic Experts Group |

# K

| | |
|---|---|
| KB | Kilo Byte |
| Kb | kilobit, kilobyte, keyboard, or knowledge base |
| Kbps | Kilobits per second |
| Kg | Kilogram |

# L

| | |
|---|---|
| LED | Light Emitting Diode |
| LIFO | Last In, First Out |
| LC | Logic Circuit |
| LP | Laser Printer |
| LAWN | Local Area Wireless Network |
| LLL | Low Level Language |
| LSB | Least Significant Bit |
| LAN | Local Area Network |
| LCD | Liquid-Crystal Display |

# M

| | |
|---|---|
| MAN | Metropolitan Area Network |
| MAC | Media Access Control |
| MAR | Memory Address Register |
| Mb | Megabit |
| MB | Mega Byte |
| Mbps | Million bits per second |
| MHz | Mega Hertz |
| MICR | Magnetic Ink Character Recognition |
| MIPS | Million Instructions Per Second |
| MS-DOS | Microsoft Disk Operating System |
| MSI | Medium-Scale Integration |
| MD | Magnetic Disk |
| MP | Micro-Processor |
| MOSFET | Metal-Oxide-Semiconductor Field-Effect Transistor |
| MFS | Macintosh File System |
| MSB | Most Significant Bit or Most Significant Byte |
| MTX | Mobile Telephone Exchange or Microtransaction |
| MVS | Multiple Virtual Storage |
| MUS | Multi User Program |

# N

| | |
|---|---|
| NET BIOS | Network Basic Input/Output System |
| NIC | Network Interface Card |

Part- B

| | |
|---|---|
| NOS | Network Operating System |
| Ns | Nanosecond |
| NAC | Network Access Controller |
| NCL | Network Control Language |
| NFS | Network File System |

# O

| | |
|---|---|
| OCR | Optical Character Reader |
| ODD | optical disc drive |
| OLE | Object Linking and Embedding |
| OMR | Optical Mark Reader |
| OOP | Object Oriented Programming |
| OS/2 | Operating System/2 |
| OSI | Open Systems Interconnection |

# P

| | |
|---|---|
| PABX | Private Automatic Branch Exchange |
| PC | Personal Computer |
| PCB | Printed Circuit Board |
| PCI | Protocol Control Information |
| PL | Programming Language |
| POP | Post Office Protocol |
| POS | Point Of Sale |
| POST | Power On Self-Test |
| PPM | Pages Per Minute |
| PROLOG | Programming Logic |
| PROM | Programmable Read Only Memory |

# S

| | |
|---|---|
| SCSI | Small Computer System Interface |
| SMTP | Simple Mail Transfer Protocol |
| SRAM | Static Random Access Memory |
| SSD | Solid State Drive |
| STP | Shielded Twisted Pair |
| SCSI | Small Computer System Interface |
| SIPO | Serial In Parallel Out |
| SLU | Secondary Logical Unit |
| SSI | Small Scale Integration |

# T

| | |
|---|---|
| TCP/IP | Transmission Control Protocal/ Internet Protocol |
| TDMA | Time-division multiple access |
| TIFF | Tagged Image File Format |
| TF | Transaction File |
| TC | Transmission Channel |
| TR | Transmission Rate |
| Tb | Terabit |
| TP | Twisted Pair |

# U

| | |
|---|---|
| UIMS | User Interface Management System |
| UPS | Uninterruptible Power Supply |
| URL | Uniform Resource Locator |
| UTP | Unshielded Twisted Pair |
| UDP | User Datagram Protocol |
| UFS | UNIX File System |
| ULP | Upper Layer Protocol |
| UNI | User Network Interface |
| UTP | Unshielded twisted pair |
| UTTP | Unshielded Telephone Twisted Pair |

# V

| | |
|---|---|
| VAN | Value Added Network |
| VC | Virtual Circuit |
| VESA | Video Electronic Standard Association |
| VGA | Video Graphics Array |
| VIRUS | Vital Information Resources Under Seize |
| VLSI | Very Large Scale Integration |
| VM | Virtual Memory |
| VRAM | Video Random Access Memory |
| VSAT | Very Small Aperture Terminal |
| VC | Video Conferencing |
| VB | Visual Basic |
| VDU | Video Display Unit |
| VCR | videocassette recorder |
| VHF | Very High Frequency |
| VLF | Very Low Frequency |
| VMD | Virtual Manufacturing Device |
| VTR | Video Tape Recorder |

# W

| | |
|---|---|
| WWW | World Wide Web |
| WCDMA | Wideband Code Division Multiple Access |
| WAN | Wide Area Network |
| WORM | Write Once Read Memory |
| WP | Word Processing |
| WAIS | Wide Area Information Service |
| WAP | Wireless Application Protocol |
| XGA | Extended Graphics Array |
| XOR | Exclusive OR |
| XML | Extensible Markup Language |



Part- B

# Part-C: Exclusive Part

- Text Book Hour (Class: 9 – 12)
- Faculty Based Previous Questions
- Exclusive Model Test Hour
- BCS Preliminiary Questions With Explanation
- BCS Written Questions




Part-C

# Text Book Hour (Class: 9 – 12)

## CLASS: 9 - 10

### প্রথম অধ্যায়

#### তথ্য ও যোগাযোগ প্রযুক্তি এবং আমাদের বাংলাদেশ

❖ তথ্য ও যোগাযোগ প্রযুক্তিকে ত্বরান্বিত করেছে – ২টি বিষয় (Globalization, Internationalization).

❖ **আধুনিক কম্পিউটারের বিকাশ বা প্রচলন শুরু হয়** - চার্লস ব্যাবেজের হাত ধরে। এজন্য চার্লস ব্যাবেজকে 'আধুনিক কম্পিউটারের জনক' বলা হয়। তিনি 'ডিফারেন্স ইঞ্জিন' ও 'এনালিটিক্যাল ইঞ্জিন' নামক দুটি গণনা যন্ত্র তৈরী করেছিলেন যা যান্ত্রিকভাবে গণনা করত।

❖ ১৯৯১ সালে লন্ডনের বিজ্ঞান জাদুঘরে চার্লস ব্যাবেজের বর্ণনা অনুসারে একটি ইঞ্জিন তৈরি করা হয়।

❖ **প্রোগ্রামিং ধারণার প্রবর্তক** - অ্যাডা লাভলেস।

❖ ১৮৪২ সালে চার্লস ব্যাবেজ তার ইঞ্জিন সম্পর্কে বক্তব্য দেন এবং অ্যাডা লাভলেস কম্পিউটারের ইঞ্জিনের কাজের ধারা বর্ণনা করেন। কাজের ধারা বর্ণনা করার সময় ধাপ অনুসারে ক্রমাঙ্কিত করেন। অ্যাডার মৃত্যুর পর ১৯৫৩ সালে নোটটি প্রকাশিত হলে বিজ্ঞানীরা বুঝতে পারেন, অ্যাডা **অ্যালগরিদম** প্রোগ্রামিংয়ের ধারণা প্রকাশ করেছিলেন।

❖ **জগদীশচন্দ্র বসু:** বিনা তারে অতিক্ষুদ্র তরঙ্গ ব্যবহার করে এক স্থান থেকে অন্য স্থানে তথ্য প্রেরণে প্রথম সফল হন।

❖ **গুগলিয়েলমো মার্কনি:** বেতার তরঙ্গ ব্যবহার করে এক স্থান থেকে অন্য স্থানে তথ্য প্রেরণে সফল হন। তাকে **'বেতার যন্ত্রের আবিষ্কারক'** হিসেবে স্বীকৃতি দেওয়া হয়।

❖ **প্রথমে মেইনফ্রেম কম্পিউটার তৈরি করে** – IBM.

❖ **মাইক্রোপ্রসেসর আবিষ্কৃত হয়** - ১৯৭১ সালে।

❖ **আরপানেটে ইলেকট্রনিক মাধ্যমে পত্রালাপের সূচনা করেন-** আমেরিকার প্রোগ্রামার রেমন্ড স্যামুয়েল টমলিনসন (১৯৭১ সালে)। তিনিই প্রথম ই-মেইল সিস্টেম চালু করেন।

❖ **অ্যাপল ইনকর্পোরেশনের প্রতিষ্ঠাতা:** স্টিভ জবস, স্টিভ জজনিয়াক ও রোনাল্ড ওয়েন (**প্রতিষ্ঠাকালীন নাম:** 'অ্যাপল কম্পিউটার'; প্রতিষ্ঠা করেন - ১ এপ্রিল, ১৯৭৬)।

❖ ১৯৮১ সালে IBM তাদের পার্সোনাল কম্পিউটারের অপারেটিং সিস্টেম তৈরি করার জন্য তৃতীয় উইলিয়াম হেনরি বিল গেটস ও তার বন্ধুদের প্রতিষ্ঠান মাইক্রোসফটকে দায়িত্ব দেয়। বিকশিত হয় নতুন অপারেটিং সিস্টেম **MS DOS** এবং **Windows.**

❖ টিম বার্নাস লি ১৯৮৯ সালে হাইপারটেক্সট ট্রান্সফার প্রটোকল (http) ব্যবহার করে তথ্য ব্যবস্থাপনার প্রস্তাব করেন এবং সেটি বাস্তবায়ন করেন।

❖ **ওয়ার্ল্ড ওয়াইড ওয়েবের (www) জনক** - স্যার টিমোথি জন টিম বার্নাস-লি।

❖ **ই-লার্নিং-এর পূর্ণরূপ:** ইলেকট্রনিক লার্নিং।

❖ **গভর্ন্যান্স বা সুশাসনের জন্য প্রয়োজন:** স্বচ্ছতা ও জবাবদিহিমূলক ব্যবস্থা। শাসন ব্যবস্থায় ও প্রক্রিয়ায় ইলেকট্রনিক বা ডিজিটাল পদ্ধতির প্রয়োগই হচ্ছে ই-গভর্ন্যান্স। গভর্ন্যান্সের মূল বিষয় - নাগরিকের জীবনমান উন্নত করা এবং হয়রানিমুক্ত রাখা।

❖ **ই-সার্ভিস বা ই-সেবা:** ইলেকট্রনিক পদ্ধতিতে সেবা প্রদান। **ই-সেবার প্রধান বৈশিষ্ট্য** - এটি স্বল্প খরচে, স্বল্প সময়ে এবং হয়রানিমুক্ত সেবা নিশ্চিত করে। **উল্লেখযোগ্য ই-সেবা:** পাঠ্যপুস্তকের ডিজিটাল সংস্করণ, ই-পুর্জি, ই-পর্চা, ই-টিকিট, টেলিমেডিসিন, অনলাইন আয়কর হিসাব করার ক্যালকুলেটর ইত্যাদি।

❖ **ই-পুর্জিঃ** দেশের প্রথম দিকের ই-সেবাসমূহের একটি। পুর্জি হচ্ছে চিনিকলসমূহে কখন আখ সরবরাহ করতে হবে সে জন্য আওতাধীন আখচাষিদের দেওয়া একটি অনুমতিপত্র। দেশের ১৫টি চিনিকলের সকল আখচাষি SMS-এর মাধ্যমে পুর্জি তথ্য পাচ্ছে।



Part- C

❖ **ইলেকট্রনিক মানি ট্রান্সফার সিস্টেম (EMTS):** বাংলাদেশ ডাক বিভাগের ইলেকট্রনিক মানি ট্রান্সফার সিস্টেমের মাধ্যমে দেশের এক অঞ্চল থেকে অন্য অঞ্চলে নিরাপদে, দ্রুত ও কম খরচে টাকা পাঠানো যায়। ১ মিনিটের মধ্যে ৫০ হাজার টাকা পর্যন্ত পাঠানো যায়।

❖ **ই-পর্চা:** বর্তমানে দেশের সকল জমির রেকর্ডের অনুলিপি অনলাইনে সংগ্রহ করা যায়। এটিকে ই-পর্চা বলে।

❖ **ক্যাশ অন ডেলিভারি (COD):** পণ্য বা সেবা প্রাপ্তির পর মূল্য পরিশোধ।

❖ সামাজিক যোগাযোগ বললে ভার্চুয়াল যোগাযোগ এবং নেটওয়ার্কের মাধ্যমে মানুষে মানুষে মিথস্ক্রিয়াকেই বোঝায়। এর অর্থ হলো তথ্য ও যোগাযোগ প্রযুক্তি ব্যবহার করে মানুষ যোগাযোগ ও ভাব প্রাকাশের জন্য যা কিছু সৃষ্টি, বিনিময় বা আদান-প্রদান করে তাই সামাজিক যোগাযোগ।

❖ **ফেসবুক:** মার্ক জাকারবার্গ ও তার ৪ বন্ধু মিলে ৪ ফেব্রুয়ারি, ২০০৪ সালে ফেসবুক চালু করেন।

❖ **টুইটার:** মাইক্রোব্লগিং ওয়েবসাইট। টুইটারের সদস্যরা অন্য সদস্যদের টুইট পড়ার জন্য সে সদস্যকে অনুসরণ বা follow করতে পারেন। কোনো সদস্যকে যারা অনুসরণ করে তাদেরকে বলা হয় follower বা অনুসারী।

❖ **ডিজিট শব্দটির অর্থ** – 'সংখ্যা বা অঙ্ক'।

❖ **ডিজিটাল বাংলাদেশ রূপকল্পের বাস্তবায়নের জন্যে সরকার** - ৪টি সুনির্দিষ্ট বিষয়কে গুরুত্ব দিয়েছে। **সেগুলো হচ্ছে-**

১. মানবসম্পদ উন্নয়ন,

২. জনগণের সম্পৃক্ততা,

৩. সিভিল সার্ভিস এবং

৪. দৈনন্দিন জীবনে তথ্যপ্রযুক্তির ব্যবহার।

## দ্বিতীয় অধ্যায়

### কম্পিউটার ও কম্পিউটার ব্যবহারকারীর নিরাপত্তা

❖ **ইন্টারনেট ব্যবহার করলে ইন্টারনেট ব্রাউজারের ক্যাশ মেমোরিতে** - কুকিজ ও টেম্পোরারি ফাইল জমা হয়।

❖ এন্টিভাইরাস/এন্টি ম্যালওয়্যার/এন্টি স্পাইওয়্যার বিনামূল্যে ইন্টারনেট থেকে ডাউনলোড করে ব্যবহার করা যায়।

❖ **কম্পিউটারের কাজ করার গতি বজায় রাখার জন্য প্রায় সব ব্যবহারকারী** – Disk Cleanup ও 'ডিস্ক ডিফ্র্যাগমেন্টার' ব্যবহার করে যা সাধারণত অপারেটিং সিস্টেমের সাথে যুক্ত থাকে। এ সফটওয়্যার দুটো হার্ডডিস্কের জায়গা খালি করে এবং ফাইলগুলো এমনভাবে সাজায় যাতে কম্পিউটার গতি বজায় রেখে কাজ করতে পারে।

❖ অপারেটিং সিস্টেম সফটওয়্যার ছাড়া অন্যান্য সফটওয়্যার ইনস্টল করার প্রক্রিয়া অপারেটিং সিস্টেমের ওপর নির্ভর করে। সফটওয়্যার আনইনস্টল করার পর কম্পিউটার রিস্টার্ট করতে হয়।

❖ কোনো সফটওয়্যার একবার ইনস্টল করলে আনইনস্টলের মাধ্যমে তা সম্পূর্ণ মুছে ফেলা যায় না। আবার নিয়ম না মেনে শুধু সফটওয়্যারটি ডিলিট করে দিলে সফটওয়্যারটি মুছে তো যায়ই না বরং আরো সমস্যা তৈরি করে। আনইনস্টল করলে সফটওয়্যারটির কিছু অংশ অপারেটিং সিস্টেমের রেজিস্ট্রি ফাইলে থেকে যায়।

❖ **VIRUS-এর পূর্ণরূপ:** Vital Information and Resources Under Siege (**অর্থ:** গুরুত্বপূর্ণ তথ্যসমূহ দখলে নেওয়া বা ক্ষতি সাধন করা)। **ভাইরাস নামকরণ করেন** - অধ্যাপক ফ্রেড কোহেন (১৯৮০ সালে)। ভাইরাস হল এক ধরনের সফটওয়্যার যা তথ্য ও উপাত্তকে আক্রমণ করে এবং যার নিজের সংখ্যা বৃদ্ধির ক্ষমতা রয়েছে। ভাইরাস কম্পিউটারে প্রবেশ করলে সাধারণত সংখ্যা বৃদ্ধি হতে থাকে ও বিভিন্ন তথ্য-উপাত্তকে আক্রমণ করে এবং এক পর্যায়ে গোটা কম্পিউটার বা আইসিটি ডিভাইসকে সংক্রমিত করে অচল করে দেয়। যেমন- বুট ভাইরাস ডিস্কের বুট সেক্টরকে আক্রমণ করে। **অতি পরিচিত কিছু ভাইরাস:** Stone, Vienna, CIH, Folder, Trojan Horse ইত্যাদি।

❖ **সিডি, পেনড্রাইভ বা অন্য যে কোনোভাবে ভাইরাসযুক্ত একটি ফাইল ভাইরাসমুক্ত কম্পিউটার বা কোনো আইসিটি যন্ত্রে চালালে ফাইলের সংক্রমিত ভাইরাস কম্পিউটার বা যন্ত্রটির মেমোরিতে অবস্থান নেয়।**

Part-C

❖ **কম্পিউটার ভাইরাসের লক্ষণ:**

✓ প্রোগ্রাম ও ফাইল Open করতে স্বাভাবিক সময়ের চেয়ে বেশি সময় লাগে, অর্থাৎ, গতি কমে যাবে।
✓ মেমোরি কম দেখাবে;
✓ কম্পিউটার চালু অবস্থায় চলমান কাজের সাথে সংশ্লিষ্ট নয় এমন কিছু অপ্রত্যাশিত বার্তা প্রদর্শিত হতে পারে;
✓ নতুন প্রোগ্রাম ইনস্টলের ক্ষেত্রে বেশি সময় লাগে;
✓ চলমান কাজের ফাইলগুলো বেশি জায়গা দখল করে;
✓ যন্ত্র চালু করার সময় চালু হতে হতে বন্ধ হয়ে যেতে পারে বা কাজ করতে করতে হঠাৎ বন্ধ হয়ে যেতে পারে;
✓ ফোল্ডারে বিদ্যমান ফাইলগুলোর নাম পরিবর্তন হয়ে পড়া যায় না এমন নামধারণ করেছে ইত্যাদি।

❖ **ভাইরাস কম্পিউটার সিস্টেমের যে ধরনের ক্ষতি করে:**

✓ কম্পিউটারে সংরক্ষিত ফাইল মুছে দিতে পারে;
✓ ডেটা বিকৃত বা Corrupt করে দিতে পারে;
✓ কম্পিউটারে কাজ করার সময় আচমকা অবাঞ্ছিত বার্তা প্রদর্শন করতে পারে;
✓ মনিটরের ডিসপ্লেকে বিকৃত বা Corrupt করতে পারে;
✓ সিস্টেমের কাজকে ধীরগতিতে সম্পন্ন করতে পারে।

❖ **এন্টিভাইরাস:** কম্পিউটার ভাইরাসের প্রতিষেধক। সিস্টেম ভাইরাস দ্বারা আক্রান্ত হলে এটি নির্মূল করতে হয়। ভাইরাসের সংক্রমণ থেকে রক্ষা করতে এন্টিভাইরাস ইউটিলিটি ব্যবহার করা হয়। এই ইউটিলিটিগুলো প্রথমে আক্রান্ত কম্পিউটারে ভাইরাসের চিহ্নের সাথে পরিচিত ভাইরাসের চিহ্নগুলোর মিলকরণ করে। অতঃপর এন্টিভাইরাস সফটওয়্যারটি তার পূর্বজ্ঞান ব্যবহার করে সংক্রমিত অবস্থান থেকে আসল প্রোগ্রামটিকে সঠিক করে। বর্তমানে প্রায় প্রত্যেক অপারেটিং সিস্টেম সফটওয়্যারের সাথে সংযুক্ত অবস্থায় এন্টিভাইরাস সফটওয়্যার দেওয়া থাকে। এন্টিভাইরাস সফটওয়্যার Update রাখতে হয়।

❖ বর্তমানে বিনামূল্যে ইন্টারনেট থেকে এন্টিভাইরাস সফটওয়্যার ডাউনলোড এবং ইনস্টল করা যায়।

❖ **ভাইরাস প্রতিরোধের উপায়:**

✓ সিডি, ডিস্ক ব্যবহারের পূর্বে ভাইরাস মুক্ত করে নেয়া।
✓ কম্পিউটার থেকে কপিকৃত সফটওয়্যার বা ফাইল ব্যবহারের পূর্বে ভাইরাস মুক্ত করে নেয়া।
✓ ডাউনলোডকৃত সফটওয়্যার ইনস্টল করার পূর্বে ভাইরাস আছে কি না চেক করে নেয়া।
✓ সর্বদা এন্টিভাইরাস সফটওয়্যার Update রাখা।
✓ গেম ফাইল ব্যবহারে অতিরিক্ত সতর্ক থাকা।

❖ দুর্বল পাসওয়ার্ডের কারণে কম্পিউটার সিস্টেমে ভাইরাস সহজেই আক্রমণ করতে পারে।

❖ অনেক ওয়েবসাইটে বিশেষ ধরনের প্রোগ্রাম ইনস্টল করা থাকে। ওয়েব ব্রাউজারে কুকিজ চালু থাকলে এসব সফটওয়্যার ব্যবহারকারীর কম্পিউটার ও ব্রাউজারের বিভিন্ন তথ্য অন্যত্র পাঠিয়ে দেয়।

❖ **সামাজিক যোগাযোগ সাইট:** ফেসবুক, টুইটার, ইনস্টাগ্রাম, গুগলপ্লাস ইত্যাদি।

❖ সব মানুষের ভেতরেই নিজেকে প্রকাশ করার একটা ব্যাপার রয়েছে কিংবা নিজেকে নিয়ে মুগ্ধ থাকার এক ধরনের সুপ্ত আকাঙ্ক্ষা থাকে, যাকে মনোবিজ্ঞানের ভাষায় Narcissism বলে। সামাজিক যোগাযোগের সাইটগুলো মানুষের এই সুপ্ত বাসনাকে জাগ্রত করে।

❖ **বড় বড় সফটওয়্যার কোম্পানিগুলো তাদের মেধাস্বত্ব সংরক্ষণ ও বিশ্বব্যাপী পাইরেসি নজরদারি করার জন্য প্রতিষ্ঠিত সংস্থা:** 'বিজনেস সফটওয়্যার এলায়েন্স (BSA)'।

❖ **বাংলাদেশে তথ্য অধিকার ২০০৯ নামক আইনটি চালু হয়** - ২০০৯ সালে। **আইনের মূল প্রতিপাদ্য** - জনগণের তথ্য অধিকার নিশ্চিত করা হলে সরকারি, স্বায়ত্তশাসিত ও সংবিধিবদ্ধ সংস্থা এবং সরকারি ও বিদেশি অর্থায়নে সৃষ্ট বা পরিচালিত বেসরকারি সংস্থার স্বচ্ছতা ও জবাবদিহি বৃদ্ধি, দুর্নীতি হ্রাস ও সুশাসন প্রতিষ্ঠিত হয়।

❖ **ট্রাবলশুটিং:** সমস্যার উৎস বা উৎপত্তিস্থল নির্ণয়ের প্রক্রিয়া। ট্রাবলশুটিং অংশে সমস্যার প্রকৃতি ও এর সমাধান দেওয়া থাকে। সাধারণত কিছু প্রশ্ন উপস্থাপন করা হয় এবং পাশাপাশি সমাধান দেওয়া থাকে। ব্যবহারকারী তার সমস্যার প্রকৃতি অনুযায়ী সমাধান অনুসরণের মাধ্যমে বেশির ভাগক্ষেত্রে সমস্যাটি সমাধান করতে পারে।

Part- C

## তৃতীয় অধ্যায়

### আমার শিক্ষায় ইন্টারনেট

❖ **ডিজিটাল কনটেন্ট:** কোনো তথ্য সমাহার বা কনটেন্ট যদি ডিজিটাল উপাত্ত আকারে বিরাজ করে, প্রকাশিত হয় কিংবা প্রেরিত-গৃহীত হয় তাহলে তাকে ডিজিটাল কনটেন্ট বলা হয়। সেটি ডিজিটাল বা এনালগ যেকোনো পদ্ধতিতেই সংরক্ষিত হতে পারে।

❖ **প্রকারভেদ:** ডিজিটাল মাধ্যমে প্রকাশিত যেকোনো তথ্য, ছবি, শব্দ কিংবা সবই ডিজিটাল কনটেন্ট। **ডিজিটাল কনটেন্ট** – ৪ প্রকার। যথা:

১. টেক্সট বা লিখিত কনটেন্ট
২. ছবি
৩. ভিডিও ও এনিমেশন এবং
৪. শব্দ বা অডিও

❖ **টেক্সট বা লিখিত কনটেন্ট:** ডিজিটাল মাধ্যমে লিখিত তথ্যের পরিমাণই বেশি। সব ধরনের লিখিত তথ্য এই ধারার কনটেন্ট। নিবন্ধ, ব্লগ পোস্ট, পণ্য বা সেবার তালিকা ও বর্ণনা, পণ্যের মূল্যায়ন, ই-বুক, সংবাদপত্র, শ্বেতপত্র ইত্যাদি এর অন্তর্ভুক্ত।

❖ **ছবি:** ছবি, ক্যামেরায় তোলা বা হাতে আঁকা বা কম্পিউটারে সৃষ্ট সকল ধরনের ছবি। অঙ্কনকরণ, কার্টুন, ইনফোগ্রাফিক্স, এনিমেটিড ছবি ইত্যাদি এর অন্তর্ভুক্ত।

❖ **ভিডিও ও এনিমেশন:** ইন্টারনেটে কোনো ঘটনার ভিডিও সরাসরি প্রচারিত হয়ে থাকে। এটিকে ভিডিও স্ট্রিমিং বলে। এমন কনটেন্ট ভিডিও কনটেন্টের অন্তর্ভুক্ত।

❖ **শব্দ বা অডিও:** শব্দ বা অডিও আকারের সকল কনটেন্ট এই প্রকারের অন্তর্ভুক্ত। ইন্টারনেটে প্রচারিত ব্রডকাস্ট এবং ওয়েবিনারও অডিও কনটেন্টের অন্তর্ভুক্ত।

❖ **ই-বুক:** পূর্ণরূপ - ইলেকট্রনিক বুক (মুদ্রিত বইয়ের ইলেকট্রনিক রূপ)। ইলেকট্রনিক মাধ্যমে প্রকাশিত হয় সেজন্য শব্দ, অ্যানিমেশন সংযুক্ত করা যায়।

❖ **সবচেয়ে জনপ্রিয় ই-বুক রিডার:** অ্যামাজনের কিন্ডল।

❖ **মুদ্রিত বইয়ের হুবহু প্রতিলিপি ই-বুক:** সচরাচর পিডিএফ ফরম্যাটে প্রকাশিত হয়ে থাকে।

❖ কোনো কোনো ই-বুকে বই-এর কনটেন্ট ছাড়াও পাঠকের নিজের নোট লেখা, শব্দের অর্থ জানা ইত্যাদির সুবিধা থাকে। যেগুলো EPUB ফরম্যাটে প্রকাশিত হয়। এসব ই-বুক কেবল বিশেষ ডিভাইসে পড়া যায়। যেমন: ফিল্ডস বা আইবুক রিডারে পড়ার উপযোগী ই-বুক।

❖ **স্মার্ট বা চৌকস ই-বুক:** বই-এর লিখিত অংশ ছাড়াও অডিও/ভিডিও/এনিমেশন ইত্যাদি সংযুক্ত থাকে।

❖ **আকাশ:** ভারতের তৈরি ট্যাবলেট।

❖ **তথ্যপ্রযুক্তির প্রধান উপকরণ** - কম্পিউটার।

❖ **ফ্রিল্যান্সিং-এর কাজ করার জন্য প্রয়োজন** – ধৈর্য্যের।

## চতুর্থ অধ্যায়

### আমার লেখালেখি ও হিসাব

#### মাইক্রোসফট ওয়ার্ড

❖ **সেইভ:** ডকুমেন্টকে সংরক্ষণ করতে এখানে ক্লিক করা হয়।

❖ **সেইভ এজ:** একই ডকুমেন্ট ভিন্ন নামে সংরক্ষণ করতে এখানে ক্লিক করতে হয়। এর মাধ্যমে কোনো ডকুমেন্টকে অপরিবর্তিতে রেখে নতুন নামে সংরক্ষণ করে তার উপর কাজ করা যায়।

❖ **ফন্ট:** ওয়ার্ড প্রসেসরে লেখালেখি করার জন্য বিভিন্ন স্টাইলের অক্ষর রয়েছে। এগুলোকে ফন্ট বলা হয়।

❖ **বুলেট ও নম্বর:** আমরা অনেক সময় বিভিন্ন ধরনের তালিকা করে থাকি। এসব তালিকায় ধারাবাহিকতা রাখার জন্য চিহ্ন, বর্ণ বা সংখ্যা ব্যবহার করে থাকি। এগুলোকে ওয়ার্ড-প্রসেসরের ভাষায় বুলেট ও নম্বর বলা হয়।

❖ **ডকুমেন্টে কোনো টেবিল, ছবি, ক্লিপ আর্ট, বিভিন্ন আকার-আকৃতি, চার্ট টেক্সট বক্স, ওয়ার্ড আর্ট যোগ করতে রিবনের** - ইনসার্ট ট্যাব ব্যবহার করতে হয়।

❖ **ডকুমেন্টের প্রতিটি পৃষ্ঠায় নম্বর দেওয়া:** রিবনের ইনসার্ট ট্যাবে হেডার ও ফুটার গ্রুপে পেইজ নাম্বার ক্লিক করে নির্দিষ্ট অপশন বেছে নিতে হয়।

#### মাইক্রোসফট এক্সেল

❖ **স্প্রেডশিট বিশ্লষণের বৈশিষ্ট্যসমূহ-**

✓ বিভিন্ন রকমের সংখ্যা বা অক্ষরভিত্তিক উপাত্ত নিয়ে কাজ করা যায়;
✓ যেকোনো ধরনের হিসেবের জন্য সুবিধাজনক;
✓ কলাম ও সারি থাকার কারণে উপাত্ত শ্রেণিকরণ সহজ;
✓ সূত্র ব্যবহারের সুযোগ থাকায় অনেক বেশি উপাত্ত নিয়ে কাজ করা যায়;
✓ বিভিন্ন ফাংশন সূত্রাকারে ব্যবহার করে সহজে উপাত্ত বিশ্লেষণ করা যায়;
✓ আকর্ষণীয় গ্রাফ, চার্ট ব্যবহার করে উপাত্ত উপস্থাপন করা যায়।

Part-C

❖ **সূত্র সব সময় শুরু হয়:** '=' সমান চিহ্ন দিয়ে।

❖ **গুণ করার প্রক্রিয়া** – ২ ধরনের। যথা:

✓ সেলে সূত্র লিখে এন্টার দিলে ফলাফল পাওয়া যায়।

✓ ফলাফল সেলে স্প্রেডশিট ফাংশন = PRODUCT লিখে সেলের রেঞ্জ দিয়ে এন্টার দিলে।

## পঞ্চম অধ্যায়

## মাল্টিমিডিয়া ও গ্রাফিক্স

❖ **মাল্টিমিডিয়া:** অনেকগুলো প্রকাশ মাধ্যমকে মাল্টিমিডিয়া বলে। মাল্টিমিডিয়া দ্বারা বহু মাধ্যমকে বোঝায়। আমরা অন্তত ৩টি (বর্ণ, চিত্র এবং শব্দ) মাধ্যম বা মিডিয়া ব্যবহার করে নিজেদের প্রকাশ করি। আমাদের এই বিভিন্ন প্রকাশ মাধ্যমের সমন্বয়ই হলো মাল্টিমিডিয়া।

❖ **ইন্টারঅ্যাকটিভ মাল্টিমিডিয়া মানে** - সেই বহু মাধ্যম যার সাথে ব্যবহারকারী যোগাযোগ করতে পারে।

❖ **টেলিভিশন-ভিডিও-সিনেমা:** মাল্টিমিডিয়া (কাগজের প্রকাশনা বা রেডিও মাল্টিমিডিয়া নয়)।

❖ **কম্পিউটারের মাল্টিমিডিয়া** - বর্ণ, চিত্র ও শব্দের সমন্বয়ে একটি ইন্টারঅ্যাকটিভ অভিজ্ঞতা।

❖ **মুদ্রণ প্রকাশনায় গ্রাফিক্স ডিজাইনের ক্ষেত্রে কম্পিউটারের ব্যবহার শুরু হয়** – নব্বই দশকে।

❖ **মাল্টিমিডিয়া কনটেন্টস ডেভেলপার:** যিনি টেক্সট, গ্রাফিক্স, অডিও, ভিডিও, এনিমেশন ইত্যাদি নিয়ে কাজ করেন।

❖ **পাওয়ার পয়েন্টের ব্যবহার:** সভা, সেমিনার-সিম্পোজিয়াম, কর্মশালা ইত্যাদিতে কম্পিউটারের সাহায্যে আকর্ষণীয় এবং কার্যকরভাবে তথ্য উপস্থাপন করতে ব্যবহৃত হয়।

❖ **পাওয়ার পয়েন্ট:** মাইক্রোসফট অফিসের অন্তর্ভুক্ত একটি সফটওয়্যার বা অ্যাপ্লিকেশন। এ সফটওয়্যারটিকে প্রেজেন্টেশন সফটওয়্যার বলা হয়। পাওয়ার পয়েন্টের ফাইলকে প্রেজেন্টেশন বলা হয়। প্রেজেন্টশনের এক একটি অংশকে স্লাইড (Slide) বলা হয়। স্লাইডে ভিডিও যুক্ত করা যায়। মাইক্রোসফট ওয়ার্ডে যেমন অনেক পৃষ্ঠা থাকে, তেমনি একটি প্রেজেন্টেশনে একাধিক স্লাইড থাকে। একাধিক স্লাইড বিশিষ্ট একটি পৃষ্টাকে Hand Outs বলা হয়। পরিকল্পিতভাবে একটি পাওয়ার পয়েন্টে প্রেজেন্টেশন তৈরি করার জন্য খসড়া করে নিতে হয়। এই খসড়াকে Slide Layout বলা হয়।

❖ **নতুন স্লাইড যোগ:** Home মেনুর রিবন থেকে New Slide কমান্ডে সিলেক্ট করে অথবা Ctrl + M শর্টকাট কী ব্যবহার করে পাওয়ার পয়েন্টে নতুন স্লাইড যোগ করা হয়।

❖ **প্রেজেন্টেশনের স্লাইড প্রদর্শন:** F5 কী প্রেস করে বা View মেনুর রিবন থেকে Slide Show সিলেক্ট করে কিংবা স্ট্যাটাস বার-এ Slide Show আইকন ক্লিক করে স্লাইড প্রদর্শন করা হয়। স্লাইড শো উইন্ডো থেকে সম্পাদনার উইন্ডোতে ফিরে যাওয়ার জন্য কীবোর্ডের Esc কী প্রেস করতে হয়।

❖ **ট্রানজিশন:** প্রেজেন্টেশনে একটি স্লাইড থেকে পরবর্তী একটি স্লাইডে যাওয়ার সময় বিভিন্ন ইফেক্ট ব্যবহার করা হয়। এই ইফেক্টকে ট্রানজিশন বলা হয়। প্রেজেন্টেশনের যে স্লাইডটি খোলা রেখে ট্রানজিশন প্রয়োগ করা হয় সেই স্লাইডটিতেই ট্রানজিশন কার্যকর হয়।

❖ **কম্পিউটারে ছবি সম্পাদনার প্রোগ্রাম:** ফটোশপ।

❖ **ফটোশপে ইমেজ বা ছবি তৈরি হয়** - পিক্সেলের সাহায্যে।

❖ **পিক্সেল:** একটি ইমেজ বা ছবি বর্গাকার ক্ষুদ্রতম একক। ইঞ্চি প্রতি ৭২ পিক্সেল কথাটির অর্থ - এক ইঞ্চিতে আড়াআড়ি এবং খাড়াখাড়ি ৭২টি পিক্সেলের ৭২টি করে লাইন। অর্থাৎ, এক বর্গ ইঞ্চিতে মোট পিক্সেলের পরিমাণ দাঁড়াবে ৭২*৭২=৫১৮৪ পিক্সেল।

❖ **রেজুলেশন:** প্রতি বর্গ ইঞ্চিতে বা নির্দিষ্ট এককে পিক্সেলের পরিমাণকে রেজুলেশন বলে। পিক্সেলের ঘরে ১৩০ টাইপ করলে রেজুলেশন হবে ১৩০×১৩০= ১৬,৯০০ পিক্সেল। একটি ছবি বড় করলে পিক্সেলগুলো দেখা যায়। এ অবস্থাকে পিক্সেলেটেড হয়ে যাওয়া বলা হয়। সাধারণ ভাষায় একে 'ছবি ফেটে যাওয়া' বলা হয়।

❖ **কম্পিউটার, টেলিভিশনসহ অন্যান্য ইলেকট্রনিক মিডিয়ার মনিটরে উপস্থাপিত বিষয় প্রদর্শিত হয়** - RGB মোডে।

❖ **RGB** – Read, Green, Blue এর সংক্ষিপ্ত রূপ।

Part- C

❖ **Layer:** ছবি সম্পাদনার পর্দা বা ক্যানভাসের একেকটি স্তর। লেয়ার পদ্ধতিতে একাধিক স্বচ্ছ ক্যানভাস একটির উপরে অপরটি রেখে কাজ করা যায়। ক্যানভাস স্বচ্ছ হলে প্রতি স্তরে বিদ্যমান ছবি দেখে দেখে কাজ করা যায়। কিন্তু উপরের স্তরের ক্যানভাসটি স্বচ্ছ না হলে নিচের ক্যানভাসের কাজ দেখা যায় না। রঙিন ব্যাকগ্রাউন্ড বিশিষ্ট কোনো ছবি খোলা হলে ওই ছবির লেয়ার প্যালেটে Background লেখা থাকবে। ব্যাকগ্রাউন্ড সাদা রঙের হলেও স্বচ্ছ ব্যাকগ্রাউন্ড হবে না।

## ষষ্ঠ অধ্যায়

### ডেটাবেজের ব্যবহার

❖ **ডেটাবেজের অপর নাম** - তথ্যভাণ্ডার।

❖ **ডেটাবেজ:**

✓ কম্পিউটারভিত্তিক একটি পদ্ধতি, যার সাহায্যে সংগৃহীত উপাত্ত সংরক্ষণ করে প্রয়োজন অনুযায়ী পুনরুদ্ধার করা যায়।

✓ সংগৃহীত উপাত্তের ভাণ্ডার, যা থেকে প্রয়োজনীয় সিদ্ধান্ত গ্রহণের জন্য বিভিন্ন উপায়ে এবং আকারে তথ্য সংগ্রহ করা যায়।

✓ অসংখ্য উপাত্তের একটি সুসজ্জিত তালিকা, যেখান থেকে নির্দিষ্ট প্রয়োজনীয় কোনো উপাত্তকে দ্রুত এবং খুব সহজেই শনাক্ত করার উপায় বা পন্থা আছে।

❖ **ডেটাবেজে** Database Management System (DBMS) কে 'তথ্য ব্যবস্থাপনা পদ্ধতি' বলে অভিহিত করা হয়।

❖ একটি ডেটাবেজ কলাম ও সারির সমন্বয়ে গঠিত।

❖ **ফিল্ড:** প্রতিটি কলামের একটি করে হেডিং বা শিরোনাম থাকে। এই হেডিং বা শিরোনামকে 'ফিল্ড' বলে।

❖ **রেকর্ড:** পাশাপাশি কয়েকটি কলামের সমন্বয়ে গঠিত হয় একটি সারি। প্রতিটি সারিকে রেকর্ড বলে।

❖ কোনো ডেটাবেজের আওতায় এক বা একাধিক ডেটা টেবিল, কুয়েরি, ফর্ম, রিপোর্ট, ম্যাক্রো, মডিউল ইত্যাদি ফাইল থাকতে পারে। অর্থাৎ ডেটাবেজ হচ্ছে ডেটা তথ্যসমৃদ্ধ এক বা একাধিক ফাইলের সমষ্টি।

❖ বিপুল পরিমাণ তথ্য থেকে তথ্য খুঁজতে ডেটাবেজ ধরনের সফটওয়্যার ব্যবহার করা হয়।

❖ **ডেটাবেজ প্রোগ্রাম:** dBase, FoxBase, Foxpro, Oracle, Paradox, Microsoft Access ইত্যাদি।

❖ ডেটাবেজের অসংখ্য রেকর্ড থেকে শুধু প্রয়োজনীয় রেকর্ডসমূহ নিয়ে মেইলিং লেবেল তৈরি করা যায়।

❖ **ইনপুট ভেলিডেশন:** ডেটাবেজ প্রোগ্রামে ডেটা এন্ট্রি করার সময় যাতে ভুল না হয় সেজন্য ফিল্ডে শর্ত দিয়ে ডেটা এন্ট্রির সীমা নির্ধারণ করা যায়। একে ইনপুট ভেলিডেশন বলা হয়। যেমন: কোনো ডেটা টেবিলের Salary ফিল্ডের বেতন এন্ট্রি করা হচ্ছে। সর্বনিম্ন বেতন হলো ২০০০ এবং সর্বোচ্চ বেতন হলো ১১৫০০। এ ফিল্ডে ইনপুট ভেলিডেশনে যদি >=২০০০ and <= 11500 শর্ত জুড়ে দেওয়া হয় তাহলে ২০০০-এর সমান বা উপরে এবং ১১৫০০-এর নিচে বা সমান এন্ট্রি করা না হলে এন্ট্রি হবে না এবং ভুল বার্তা প্রদর্শিত হবে।

❖ **একটি নির্দিষ্ট ফিল্ডের উপর ভিত্তি করে** - দুই বা ততোধিক টেবিলের মধ্যে ডেটা আদান-প্রদানের জন্য রিলেশন তৈরি করা যায়।

❖ প্রয়োজনীয় ক্ষেত্রে ডেটাবেজ উপাত্তগুলোর রেকর্ড স্ট্রাকচার পরিবর্তন করা যায়। একই কাজ বারবার করতে হয় এমন সব কাজের সমষ্টিকে Macro তৈরির মাধ্যমে একটি Single Action-এ রূপান্তর করে। পরবর্তীতে যতবার ইচ্ছা ব্যবহার করা যায়।

❖ একটি টেবিল তৈরি করার পর ফিল্ড বা কলামের ভিত্তিতে সম্পূর্ণ ডেটাবেজ বর্ণানুক্রমিক এবং সংখ্যানুক্রমিক বিন্যাস আরোহী (Ascending) পদ্ধতি ও অবরোহী (Descending) পদ্ধতি কিংবা উভয়ভাবে করা যায়। আরোহী পদ্ধতি হচ্ছে ছোট ক্রম থেকে বড় ক্রমের দিকে যাওয়া (যেমন: A...Z, 1...100) এবং অবরোহী হচ্ছে বড় ক্রম থেকে ছোট ক্রমের দিকে যাওয়া (Z...A, 100...1).

❖ **নাম, গ্রাম এবং ইউনিয়ন ফিল্ডের ডেটা** - বর্ণানুক্রমিক এবং **ক্রমিক নম্বর, বয়স, জন্ম তারিখ ফিল্ডের ডেটা** - সংখ্যানুক্রমিক পদ্ধতিতে বিন্যাস (Sort) করা যায়।

❖ **গ্রিডলাইন:** রেকর্ডগুলোর উপরে-নিচের রেখা বা লাইন।

Part-C

# CLASS: 11 - 12

BCS-এর সিলেবাসের সাথে HSC-এর 'তথ্য ও যোগাযোগ প্রযুক্তি' বইয়ের সিলেবাসের অনেকাংশে মিল রয়েছে। তাই BCS-এর সিলেবাস অনুসারে HSC 'তথ্য ও যোগাযোগ প্রযুক্তি বই'য়ের সাথে মিল রেখে 'Computer Hour' বইয়ের Part-A: Computer এবং Part-B: Information Technology-এর টপিকসগুলো আলোচনা করা হয়েছে; যেন বইয়ে একই তথ্যের পুনরাবৃত্তি না হয় সেজন্য নিম্নে শুধু পৃষ্ঠা নাম্বার উল্লেখ করে দেওয়া হয়েছে। যদি HSC 'তথ্য ও যোগাযোগ প্রযুক্তি' বই অনুসারে Content পড়তে চান তাহলে 'Computer Hour' বইয়ের পৃষ্ঠা নাম্বার অনুসারে Part-A: Computer এবং Part-B: Information Technology-এর পৃষ্ঠা নাম্বারের সাথে মিলিয়ে পড়তে পারেন।

## প্রথম অধ্যায়: তথ্য ও যোগাযোগ প্রযুক্তি: বিশ্ব ও বাংলাদেশ প্রেক্ষিত



### নির্বাচিত MCQ

1. **বিভিন্ন জটিল রোগের কারণ আবিষ্কারে কোন প্রযুক্তি কাজ করছে?** [ঢা.বো. ১৯]
   A. বায়োইনফরমেটিক্স
   B. ন্যানোটেকনোলজি
   C. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
   D. ক্রায়োসার্জারি Ⓐ

2. **কাজের প্রয়োজনে রোবটকে কত ডিগ্রি কোণ পর্যন্ত ঘুরানো যায়?** [রা.বো. ১৯]
   A. ৯০° B. ১৮০°
   C. ২৭০° D. ৩৬০° Ⓓ

3. **মলিকুলার কম্পোনেন্ট থেকে তৈরি অবজেক্টকে কী বলে?** [দি.বো. ১৯/য.বো. ১৬]
   A. বায়োমেট্রিক্স B. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
   C. ন্যানোটেকনোলজি D. বায়োইনফরমেটিক্স Ⓒ

4. **নেটভিত্তিক অন্যের তথ্যকে নিজের নামে চালিয়ে দেয়াকে কী বলে?** [দি.বো. ১৯]
   A. হ্যাকিং B. ফিশিং
   C. স্নিকিং D. প্লেজিয়ারিজম Ⓓ

5. **বায়োমেট্রিক্সের আচরণগত বৈশিষ্ট্য-** [কু.বো. ১৯]
   A. কী স্ট্রোক B. DNA গঠন
   C. রেটিনা স্ক্যান D. মুখমণ্ডল শনাক্তকরণ Ⓐ

6. **ক্রায়োসার্জারি চিকিৎসা পদ্ধতিতে ব্যবহৃত হয়-** [কু.বো. ১৯]
   A. আর্গন B. কার্বন মনোঅক্সাইড
   C. কঠিন নাইট্রোজেন D. ডাই মিথানল ইথেন Ⓐ

7. **জীব সংক্রান্ত তথ্য ব্যবস্থাপনার কাজে কম্পিউটার প্রযুক্তির প্রয়োগ হলো -** [চ.বো. ১৯]
   A. বায়োইনফরমেটিক্স B. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
   C. ক্রায়োসার্জারি D. বায়োমেট্রিক্স Ⓐ

8. **টপ ডাউন পদ্ধতিতে কোনো জিনিসকে নির্দিষ্ট আকার দেওয়া হয়। এর সাথে সংশ্লিষ্ট প্রযুক্তি কোনটি?** [চ.বো. ১৯]
   A. বায়োমেট্রিক্স B. বায়োইনফরমেটিক্স
   C. জেনেটিক ইঞ্জিনিয়ারিং D. ন্যানোটেকনোলজি Ⓓ

9. **ক্রায়োসার্জারিতে ব্যবহৃত প্রধান উপাদান-** [য.বো. ১৯/ ঢা.বো. ১৬]
   A. অক্সিজেন B. নাইট্রোজেন
   C. হাইড্রোজেন D. মিথেন Ⓑ

Part- C

10. কম্পিউটার সংশ্লিষ্ট যন্ত্রপাতিকে সঠিকভাবে পরিচালনার জন্য নিচের কোনটি প্রয়োজন? [ব.বো. ১৯]
A. হার্ডওয়্যার B. সফটওয়্যার
C. ইন্টারনেট D. মানুষের জ্ঞান Ⓑ

11. জেনেটিক ইঞ্জিনিয়ারিং-এর জনক কে? [ব.বো. ১৯]
A. Jack Williamson B. E. Coli
C. Paul Berg D. Stanley Cohen Ⓒ

12. দশ ন্যানোমিটার = কত মিটার? [ব.বো. ১৯]
A. $10^{-11}$ B. $10^{-10}$
C. $10^{-9}$ D. $10^{-8}$ Ⓓ

13. অনলাইনের মাধ্যমে দরপত্র আহ্বান করাকে কী বলে? [মা.বো. ১৯]
A. ই-কমার্স B. ই-মেইল
C. ই-টেন্ডার D. ই-পোস্ট Ⓒ

14. ই-কমার্সের সুবিধা কোনটি? [মা.বো. ১৯]
A. বিজ্ঞাপন ও বিপণন B. আইন প্রণয়ন ও প্রয়োগ
C. লেনদেনের নিরাপত্তা
D. পণ্যের গুণগত মান যাচাই Ⓐ

15. কোনটি বায়োইনফরমেটিক্স পদ্ধতির সফটওয়্যার টুলস হিসাবে ব্যবহৃত হয়? [মা.বো. ১৯]
A. SQL B. LISP
C. CLISP D. PROLOG Ⓐ

16. ব্যক্তি শনাক্তকরণে নিচের কোনটি সর্বাধিক যুক্তিযুক্ত? [মা.বো. ১৯]
A. হাতের ছাপ B. আঙ্গুলের ছাপ
C. চোখের রেটিনা স্ক্যান
D. মুখমণ্ডল শনাক্তকরণ Ⓑ

17. কম্পিউটার ইথিকসের নির্দেশনা কয়টি? [সি.বো. ১৯/কু.বো. ১৭]
A. ৮ B. ১০
C. ১২ D. ১৪ Ⓑ

18. মানুষের চিন্তাভাবনাকে যন্ত্রের মাধ্যমে প্রকাশ করার প্রযুক্তি কোনটি? [সি.বো. ১৯]
A. বায়োমেট্রিক্স B. বায়োইনফরমেটিক্স
C. কৃত্রিম বুদ্ধিমত্তা D. ভার্চুয়াল রিয়েলিটি Ⓒ

19. আণবিক পর্যায়ের ধাতব পদার্থকে পরিবর্তন ও নিয়ন্ত্রণের প্রযুক্তি কোনটি? [সকল বো. ১৮]
A. রোবোটিক্স B. ন্যানো টেকনোলজি
C. বায়োমেট্রিক্স D. জেনেটিক ইঞ্জিনিয়ারিং Ⓑ

20. ফেসবুক পেজ থেকে গল্প নিয়ে রাফা নিজের নামে মাদরাসা ম্যাগাজিনে ছাপিয়ে দিল। রাফার কাজটি কোন ধরনের সাইবার ক্রাইম? [মা.বো. ১৮]
A. হ্যাকিং B. পাইরেসি
C. ফিশিং (ডেটা চুরি) D. প্লেজিয়ারিজম Ⓓ

21. নতুন ধরনের ক্রোমোজোম তৈরির কৌশলকে কী বলে? [মা.বো. ১৮]
A. জেনেটিক ইঞ্জিনিয়ারিং B. বায়োইনফরমেটিক্স
C. ন্যানোটেকনোলজি D. বায়োমেট্রিক্স Ⓐ

22. স্মার্টফোন তৈরিতে ব্যবহৃত ক্ষুদ্র যন্ত্রাংশ ত্রুটিহীনভাবে স্থাপন সম্ভব হচ্ছে কিসের কল্যাণে? [মা.বো. ১৮]
A. ভার্চুয়াল রিয়েলিটি B. ন্যানোটেকনোলজি
C. রোবট D. জেনেটিক ইঞ্জিনিয়ারিং Ⓑ

23. মানুষের দুঃসাধ্য কাজের প্রযুক্তি কোনটি? [ঢা.বো. ১৭]
A. রোবোটিক্স B. ভার্চুয়াল রিয়েলিটি
C. ন্যানোটেকনোলজি D. কৃত্রিম বুদ্ধিমত্তা Ⓐ

24. এক ন্যানোমিটার সমান কত মিটার? [য.বো. ১৭/ব.বো. ১৭/ ঢা.বো. ১৭/ সি.বো. ১৭/কু.বো. ১৬/ য.বো. ১৬]
A. $১০^{-৬}$ B. $১০^{-৭}$
C. $১০^{-৮}$ D. $১০^{-৯}$ Ⓓ

25. ব্যক্তিকে অদ্বিতীয়ভাবে শনাক্ত করার প্রযুক্তি কোনটি? [রা.বো. ১৭/ মা.বো. ১৬/ কু.বো. ১৬]
A. বায়োইনফরমেটিক্স B. বায়োমেট্রিক্স
C. ন্যানোটেকনোলজি D. রোবোটিক্স Ⓑ

26. কৃত্রিম বুদ্ধিমত্তায় প্রধানত ব্যবহৃত হয় কোনটি? [দি.বো. ১৭]
A. PYTHON B. HTML
C. COBOL D. PROLOG Ⓓ

27. কোনটি আউটসোর্সিং-এর মার্কেট প্লেস? [কু.বো. ১৭]
A. টুইটার B. মাইস্পেস
C. ওডেক্স D. ডিগ Ⓒ

28. ইন্টারনেট ব্যবহার করে কর্মসংস্থানের সুযোগকে কী বলা হয়? [চ.বো. ১৭]
A. ই-কমার্স B. আউটসোর্সিং
C. ই-বিজনেস D. ই-গভর্ন্যান্স Ⓑ

29. কোন পদ্ধতিতে Actuator ব্যবহৃত হয়? [চ.বো. ১৭]
A. জেনেটিক ইঞ্জিনিয়ারিং B. ন্যানো টেকনোলজি
C. রোবোটিক্স D. ভিডিও কনফারেন্সিং Ⓒ

Part-C

**30. কম্পিউটার সিমুলেশনের প্রয়োগের ক্ষেত্র -** [চ.বো. ১৭]
A. ক্রায়োসার্জারি B. ভার্চুয়াল রিয়েলিটি
C. ইন্টারনেট D. ভিডিও কনফারেন্সিং Ⓑ

**31. উচ্চ ফলনশীল শস্য উৎপাদনে কোন প্রযুক্তি ব্যবহৃত হয়?** [চ.বো. ১৭]
A. বায়োমেট্রিক্স B. ভার্চুয়াল রিয়েলিটি
C. ন্যানো টেকনোলজি D. জেনেটিক ইঞ্জিনিয়ারিং Ⓓ

**32. খাদ্যজাত দ্রব্যের মান সঠিক রাখার জন্য প্যাকেটের ভিতরে প্রলেপ করার প্রযুক্তি কী?** [সি.বো. ১৭]
A. রোবটিক্স B. বায়োমেট্রিক্স
C. বায়োইনফরমেটিক্স D. ন্যানো টেকনোলজি Ⓓ

**33. তথ্য ও যোগাযোগ প্রযুক্তি-** [মা.বো. ১৭]
A. অপচয় কমায় B. শারীরিক শ্রম বাড়ায়
C. ব্যয় বৃদ্ধি পায়
D. মানুষের মেধা ব্যবহার কমায় Ⓐ

**34. জেনেটিক ইঞ্জিনিয়ারিং ব্যবহারের ক্ষেত্র কোনটি?** [মা.বো. ১৭]
A. চিকিৎসা B. নিরাপত্তা
C. খেলাধুলা D. সফটওয়্যার Ⓐ

**35. কোনটি ভার্চুয়াল রিয়েলিটিতে ব্যবহৃত হয়?** [দি.বো. ১৭]
A. ত্রিমাত্রিক সিমুলেশন B. দ্বিমাত্রিক সিমুলেশন
C. হ্যান্ড জিওমেট্রি D. বায়োলজিক্যাল ডেটা Ⓐ

**36. কোন উপাদানটি Global village-এর ক্ষেত্রে সবচেয়ে গুরুত্বপূর্ণ?** [য.বো. ১৭/সি.বো. ১৭]
A. ইন্টারনেট B. সংবাদপত্র
C. টেলিভিশন D. মোবাইল Ⓐ

**37. ইন্টারনেটের মাধ্যমে ব্যবসা পরিচালনা করাকে কী বলে?** [য.বো. ১৭/সি.বো. ১৭]
A. ই-মেইল B. ই-কমার্স
C. ই-ট্রেড D. ই-গভর্ন্যান্স Ⓑ

**38. বিশ্বগ্রাম ধারণাটির প্রবক্তা কে?** [ঢা.বো. ১৬/কু.বো. ১৬]
A. ডোমিয়েন ব্রডরিক B. মার্শাল ম্যাকলুহান
C. জন ম্যাকর্থি D. অ্যান্টোনিন আরচিউড Ⓑ

**39. বিশ্বগ্রাম ধারণার সাথে কোন বিষয়টি বিশেষভাবে সম্পৃক্ত?** [ঢা.বো. ১৬]
A. গ্রামের সাথে শহরের যোগাযোগ
B. ইন্টারনেট সুবিধার ব্যাপক প্রসার
C. বিশ্বব্যাপী গ্রামকে নগরে পরিবর্তন
D. শিক্ষার অবাধ সুযোগ-সুবিধার বিস্তার Ⓑ

**40. আউটসোর্সিং কী?** [ঢা.বো. ১৬]
A. নির্দিষ্ট শ্রম ঘণ্টায় কাজ করা
B. ইন্টারনেটভিত্তিক কাজ
C. বিশেষ ব্রাউজিং সুবিধা
D. বিশ্বব্যাপী নেটওয়ার্ক বিস্মিত করা Ⓑ

**41. কোনটি রোবটের ব্যবহার?** [রা.বো. ১৬]
A. জটিল সার্জারি চিকিৎসায়
B. ব্যক্তির স্বাক্ষর শনাক্তকরণে
C. নতুন জাতের বীজ উৎপাদনে
D. টেনিস বলের আকৃতি তৈরিতে Ⓐ

**42. ভার্চুয়াল রিয়েলিটিতে কত মাত্রিক জগৎ তৈরি হয়?** [য.বো. ১৬/ রা.বো. ১৬/কু.বো. ১৬]
A. একমাত্রিক B. দ্বিমাত্রিক
C. ত্রিমাত্রিক D. চতুর্মাত্রিক Ⓒ

**43. কোনটি বায়োইনফরমেটিক্সের বৈশিষ্ট্য?** [রা.বো. ১৬]
A. স্বল্প ডেটা সংরক্ষণ
B. জৈবিক ডেটার সমাহার
C. ন্যানো টেকনোলজির ব্যবহার
D. প্রযুক্তি নির্ভর নিরাপত্তা Ⓑ

**44. কোনটি ভার্চুয়াল রিয়েলিটিতে ব্যবহৃত হয়?** [দি.বো. ১৭]
A. ত্রিমাত্রিক সিমুলেশন B. দ্বিমাত্রিক সিমুলেশন
C. হ্যান্ড জিওমেট্রি D. বায়োলজিক্যাল ডেটা Ⓐ

**45. প্লেজিয়ারিজম কোন অপরাধের সাথে জড়িত?** [দি.বো. ১৬]
A. অন্যের লেখা চুরি B. সফটওয়্যার পাইরেসি
C. কপিরাইট লঙ্ঘন D. আইডেন্টিটি চুরি Ⓐ

**46. রোবোটিক্স কী?** [কু.বো. ১৬]
A. রোবট বিজ্ঞান B. রোবটের ক্রিয়ানীতি
C. শিল্পে ব্যবহৃত রোবট
D. রোবট তৈরিতে ব্যবহৃত ভাষা Ⓐ

**47. বিশ্বগ্রামের মেরুদণ্ড কোনটি?** [চ.বো. ১৬]
A. হার্ডওয়্যার B. সফটওয়্যার
C. কানেকটিভিটি D. ডেটা Ⓒ

**48. অনুমতি ব্যতীত কোনো কম্পিউটার নেটওয়ার্কে প্রবেশ করে কম্পিউটার ব্যবহার করাকে কি বলে?** [চ.বো. ১৬]
A. সফটওয়্যার পাইরেসি B. ন্যানো টেকনোলজি
C. প্লেজিয়ারিজম D. হ্যাকিং Ⓓ

Part- C

49. **ই-কর্মাসের অন্তর্ভুক্ত নয়-** [য.বো. ১৬]
A. বিপণন B. সরবরাহ
C. লেনদেন D. প্রচার Ⓓ

50. **ক্রায়োসার্জারি ব্যবহৃত হয়-** [য.বো. ১৬]
A. প্লাস্টিক সার্জারিতে
B. হার্টের বাইপাসে
C. চোখের লেন্স প্রতিস্থাপনে
D. লিভার ক্যান্সারে Ⓓ

51. **মোবাইল সিম ক্রয়ে কোন প্রযুক্তি গ্রাহককে সহায়তা করে?** [য.বো. ১৬]
A. বায়োমেট্রিক্স B. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
C. ন্যানো টেকনোলজি D. ক্রায়োসার্জারি Ⓐ

52. **কৃত্রিম বুদ্ধিমত্তা প্রধানত কোথায় ব্যবহৃত হয়?** [ব.বো. ১৬]
A. বায়োমেট্রিক্স B. বায়োইনফরমেটিক্স
C. রোবোটিক্স D. ন্যানো টেকনোলজি Ⓒ

53. **ভার্চুয়াল রিয়েলিটির বৈশিষ্ট্য কোনটি?** [মা.বো. ১৬]
A. তথ্য আদান-প্রদান
B. বাস্তব জগতে বিচরণ
C. দ্বিমাত্রিক জগতে প্রবেশ
D. কাল্পনিক জগতে বিচরণ Ⓓ

54. **অ্যাকচুয়েটর ব্যবহার করা হয় কোন ক্ষেত্রে-** [মা.বো. ১৬]
A. রোবোটিক্স B. বায়োমেট্রিক্স
C. ভার্চুয়াল রিয়েলিটি D. বায়োইনফরমেটিক্স Ⓐ

55. **নিচের কোনটিতে জীববিজ্ঞানের সাথে ডেটাবেজ, অ্যালগরিদম, পরিসংখ্যান ইত্যাদি বিষয়ের সমন্বয় হয়েছে?** [সি.বো. ১৬]
A. বায়োমেট্রিক্স B. রোবোটিক্স
C. বায়োইনফরমেটিক্স D. জেনেটিক ইঞ্জিনিয়ারিং Ⓒ

56. **খাদ্যজাত দ্রব্যের প্যাকেজিং ও প্রলেপ তৈরিতে ব্যবহৃত প্রযুক্তি-** [সি.বো. ১৬]
A. বায়োমেট্রিক্স B. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
C. বায়োইনফরমেটিক্স D. ন্যানোটেকনোলজি Ⓓ

57. **কোনটি DNA-এর নতুন সিকুয়েন্স তৈরির প্রযুক্তি?** [সি.বো. ১৬]
A. ন্যানোটেকনোলজি B. জেনেটিক ইঞ্জিনিয়ারিং
C. বায়োমেট্রিক্স D. বায়োইনফরমেট্রিক্স Ⓑ

58. **হ্যাকার বলা হয় কাদেরকে?** [সি.বো. ১৬]
A. যারা পণ্য বাজারজাত করে
B. যারা সংবাদপত্র বাজারজাত করে
C. যারা ইন্টারনেটের মাধ্যমে কম্পিউটারে অবৈধ প্রবেশ করে
D. যারা ইন্টারনেট ব্যবহার করে Ⓒ

59. **বিশ্বগ্রামের কারণে-** [সি.বো. ১৬]
A. বাস্তব সামাজিক যোগাযোগ হ্রাস পায়
B. সহনশীলতা হ্রাস পায়
C. পারস্পরিক যোগাযোগ হ্রাস পায়
D. সহানুভূতি ও সহমর্মিতা হ্রাস পায় Ⓓ

## দ্বিতীয় অধ্যায়: কমিউনিকেশন সিস্টেমস ও নেটওয়ার্কিং



Part-C

## কমিউনিকেশনের ধারণা (Concept of Communication)

❖ **যোগাযোগ বা কমিউনিকেশন বলতে** - মেসেজ প্রেরণ ও গ্রহণের ক্ষমতাকে বুঝায়।

❖ **কমিউনিকেশন সিস্টেমের অংশ** - ৩টি (Sender, Receiver, Media). Media ব্যতীত **কমিউনিকেশন সিস্টেম সম্ভব নয়।**

❖ **ডেটা কমিউনিকেশন সিস্টেমের কার্যকরী অংশ** – ২টি (ডেটা প্রসেসিং, ডেটা ট্রান্সমিশন)।

❖ **ডেটা কমিউনিকেশন সিস্টেমে ব্যবহৃত সিস্টেম** – ২টি (কম্পিউটার সিস্টেম, ডেটা ট্রান্সমিশন সিস্টেম)।

❖ **ট্রান্সমিশন সিস্টেম:** কম্পিউটার কর্তৃক উৎপন্ন বা প্রসেসকৃত ডেটা একপ্রান্ত থেকে অপর প্রান্তে পৌঁছে যাওয়ার প্রক্রিয়াকে ট্রান্সমিশন সিস্টেম বলে। **উপাদান:** মডেম, ট্রান্সমিটার, সুইচ, রিসিভার ইত্যাদি।

## ডেটা কমিউনিকেশন মডেল ও তার উপাদান

❖ **উপাদান:** ডেটা কমিউনিকেশন মডেলের উপাদান – ৫টি। যথা:

| উপাদান | তথ্যপ্রবাহ |
|---|---|
| উৎস (Source) | ▪ যে ডিভাইস হতে ডেটাকে প্রেরণের উদ্দেশ্যে উৎপন্ন বা তৈরি করা হয়।<br>▪ **ডিভাইস:** ক্যামেরা, মাইক্রোফোন, টেলিফোন, কম্পিউটার প্রভৃতি। |
| প্রেরক (Sender/ Transmitter) | ▪ উৎসের প্রেরণযোগ্য ডেটাকে এনকোড করে, মাধ্যম বা চ্যানেলের উপযোগী সিগন্যালে পরিবর্তিত করে ডেটাকে পরিবাহিত করে। **ডিভাইস:** মডেম, রাউটার, টিভি স্টেশন, রেডিও স্টেশন ইত্যাদি। |
| মাধ্যম (Medium) | ▪ একটি একক ট্রান্সমিশন লাইন বা মিডিয়া যা উৎস থেকে গন্তব্যে ডেটা স্থানান্তরের জন্য উৎস ও গন্তব্যকে সংযুক্ত করে। **বিভিন্ন ধরনের মাধ্যম:** অপটিক ফাইবার ক্যাবল, মাইক্রোওয়েভ প্রভৃতি। |
| প্রাপক (Receiver) | ▪ প্রাপক প্রেরকের এনকোডেড ডেটাকে গ্রহণ করে গন্তব্যের ডিভাইসের উপযোগী ফর্মে পরিবর্তিত করে গন্তব্যের ডিভাইসে প্রেরণ করে। **ডিভাইস:** মডেম, রাউটার, টেলিফোন এক্সচেঞ্জ প্রভৃতি। |
| গন্তব্য (Destination) | ▪ ডেটা কমিউনিকেশন মডেলের অপর প্রান্তে থাকা ডিভাইস যেটি প্রেরক সিস্টেম থেকে প্রেরিত ডেটা অবিকৃত অবস্থায় গ্রাহকের নিকট থেকে গ্রহণ করে। **ডিভাইস:** টেলিফোন বা মোবাইল ফোন, কম্পিউটার, সার্ভার প্রভৃতি। |

❑ **ডেটা কমিউনিকেশন মডেলের প্রধান উপাদান** – ৩টি (Source, Medium, Destination).

## ডেটা ট্রান্সমিশন মেথড (Methods of Data Transmission)/ডেটা চলাচলের পদ্ধতি

❖ **ডেটা ট্রান্সমিশন মোড:** এক কম্পিউটার থেকে অন্য কম্পিউটারে ডেটা ট্রান্সমিট করার পদ্ধতি।

❖ **ডেটা কমিউনিকেশনের ক্ষেত্রে ডেটা প্রবাহের দিকই হলো** - ডেটা ট্রান্সমিশন মোড।

❖ **ডেটা ট্রান্সমিশন মেথড:** ডেটা কমিউনিকেশন সিস্টেমে সংযুক্ত ডিভাইসগুলোর মধ্যে বিটের আদান-প্রদান বা বিনিময়ের প্রক্রিয়া।

### ডেটা ট্রান্সমিশন পদ্ধতি

❖ **প্রকারভেদ:** ডেটা ট্রান্সমিশন পদ্ধতি – ২ প্রকার। যথা:

| ক্ষেত্র | (১) প্যারালাল ট্রান্সমিশন | (২) সিরিয়াল ট্রান্সমিশন |
|---|---|---|
| ডেটার ধরন | প্রেরক ও প্রাপকের মধ্যে সমান্তরালভাবে ডেটা চলাচল করে। | প্রেরক ও প্রাপকের মধ্যে অনুক্রম বা ধারাবাহিকভাবে ডেটা চলাচল করে। |
| যত বিট ডেটা স্থানান্তর করে | ক্যারেক্টার হিসাবে সবগুলো ডেটা অর্থাৎ, ১ বাইট বা ৮ বিট ডেটা একসাথে স্থানান্তরিত করে। | একটি পর একটি ডেটা অর্থাৎ, ১ বাইট বা ৮ বিটের ডেটা পর্যায়ক্রমে ১ বিট করে ডেটা স্থানান্তরিত করে। |

| | | |
|---|---|---|
| তার (Wire) | একই সময়ে n বিট ডেটা চলাচলের জন্য n টি লাইন প্রয়োজন হয়। | ডেটা চলাচলের জন্য ১টি লাইন বা পথের প্রয়োজন হয়। |
| দূরত্ব | স্বল্প দূরত্বে অবস্থিত ডিভাইসে ব্যবহার করা হয়। | অধিক দূরত্বে অবস্থিত ডিভাইসে ব্যবহার করা হয়। |
| ব্যবহৃত ডিভাইস | প্যারালাল প্রিন্টার পোর্ট ও ক্যাবল ব্যবহার করে কম্পিউটারের সাথে প্রিন্টারের সংযোগ। | মডেম, মাউস, কী-বোর্ড, USB, R-232 প্রটোকল ব্যবহার করে কম্পিউটার ও মডেমের সংযোগ। |

❑ সিরিয়াল ট্রান্সমিশনে এক একটি বিটের জন্য একটি করে 'ক্লক পালস' প্রয়োজন হয়।

## ডেটা বিতরণ বা ডেলিভারি মোড (Delivery Mode)

❖ **প্রকারভেদ:** প্রাপকের সংখ্যা ও ডেটা গ্রহণের অধিকারের উপর ভিত্তি করে ডেটা বিতরণ প্রধানত - ৩ প্রকার। যথা:

### (১) ইউনিকাস্ট (Unicast)




❖ **অপর নাম:** 1 to 1 বা Point to Point. একজন প্রেরক ও একজন প্রাপকের মধ্যে ডেটা আদান-প্রদান হয়ে থাকে। অর্থাৎ, একটি প্রেরক থেকে শুধুমাত্র একটি প্রাপকই ডেটা গ্রহণ করে। সকল ধরনের LAN এবং ইন্টারনেটে ব্যবহার করা হয়।

❖ **টেলিকমিউনিকেশনের ক্ষেত্রে ব্যবহৃত ডিভাইস:** মোবাইল, টেলিফোন, ফ্যাক্স, পেজার ইত্যাদি।

❖ **কম্পিউটার নেটওয়ার্কের ক্ষেত্রে ব্যবহৃত:** ইথারনেট, ওয়েব ব্রাউজার, TCP, HTTP, FTP ইত্যাদি।

### (২) ব্রডকাস্ট (Broadcast)




❖ **অপর নাম:** 1 to All.নেটওয়ার্কের কোন একটি নোড (যেমন: কম্পিউটার, প্রিন্টার) হতে ডেটা প্রেরণ করা হলে তা নেটওয়ার্কের অধীনস্ত সকল নোড (প্রাপক) ডেটা গ্রহণ করে।

❖ সকল ধরনের ল্যান (LAN) এবং ইন্টারনেটে ব্যবহার করা হয়।

❖ **ব্যবহৃত ডিভাইস:** টেলিভিশন ও রেডিও সম্প্রচারের ক্ষেত্রে।

### (৩) মাল্টিকাস্ট (Multicast)




❖ নেটওয়ার্কের কোনো একটি নোড থেকে ডেটা প্রেরণ করলে তা নেটওয়ার্কের অধীনস্ত শুধুমাত্র গ্রুপের নির্দিষ্ট সদস্য ডেটা গ্রহণ করতে পারে। **যেমন:** ভিডিও কনফারেন্সিং-এ শুধুমাত্র অনুমোদিত ডিভাইসই অংশগ্রহণ করতে পারে।

❖ অধিক কার্যকরী ট্রান্সমিশন সিস্টেম।

❖ **উদাহরণ:** অডিও কনফারেন্সিং, ভিডিও কনফারেন্সিং, গ্রুপ এসএমএস ইত্যাদি।

### ডেটা ট্রান্সমিশন মোড এবং ডেলিভারী মোডের মধ্যকার সম্পর্ক

| ডেলিভারী মোড | ডেটা ট্রান্সমিশন মোড | ডেলিভারী মোড | ডেটা ট্রান্সমিশন মোড |
|---|---|---|---|
| ব্রডকাস্ট (Broadcast) | সিমপ্লেক্স | ইউনিকাস্ট (Unicast) | সিমপ্লেক্স, হাফ-ডুপ্লেক্স ও ফুল-ডুপ্লেক্স |
| মাল্টিকাস্ট (Multicast) | হাফ-ডুপ্লেক্স, ফুল ডুপ্লেক্স | অ্যানিকাস্ট (Anycast) | |

## NFC (Near Field Communications)

❖ রেডিও সিগন্যাল ব্যবহার করে খুব কাছাকাছি দূরত্বের (4cm - 10cm) দুইটি ডিভাইস পরস্পর নিজেদের মধ্যে ওয়্যারলেস যোগাযোগ করার এক সেট প্রটোকল।




❖ **তৈরি করে:** NFC Forum (২০০৪ সালে)। **ডেটা ট্রান্সফার রেট:** 424kbps.

❖ **ব্যবহৃত প্রযুক্তি:** RFID (Radio Frequency IDentification).

❖ **ব্যবহৃত ডিভাইস:** স্মার্টফোন, ডিজিটাল ক্যামেরা, টার্মিনাল, টিকেট ইত্যাদি।

❖ **ডেটা সংরক্ষণ:** একটি NFC চিপ স্বল্প পরিমাণ প্রয়োজনীয় ডেটা সংরক্ষণ করতে পারে।
❖ **ব্যবহার:** ডেবিট/ক্রেডিট কার্ডে, টোল প্লাজায় টোল পরিশোধের কার্ডে, স্বাস্থ্য সংক্রান্ত বিভিন্ন তথ্য সংরক্ষণ করতে হেলথ কার্ডে, বাস/ট্রেনের ভাড়া পরিশোধের কার্ডে ইত্যাদি ক্ষেত্রে ব্যবহার করা হয়।

## জিগবি (Zigbee)




❖ তারবিহীন Personal Area Network (PAN) তৈরি করার আদর্শমানের প্রযুক্তি। **IEEE Standard:** IEEE 802.15.4.
❖ **কাজ:** ডিজিটাল রেডিও যোগাযোগের সাহায্যে উচ্চ-স্তরের যোগাযোগের জন্য প্রোটোকলগুলির জন্য PAN তৈরি করে।
❖ **বিস্তৃতি/সীমানা:** ১০০ মিটার পর্যন্ত। **ডেটা ট্রান্সফার রেট:** বিরতিহীন ২৫০ kbps.
❖ **বৈশিষ্ট্য:** একটি কম বিদ্যুৎ শক্তির, স্বল্প তথ্য হার বা ডেটারেট এবং বেতার অ্যাড-হক নেটওয়ার্ক।
❖ **সুরক্ষায় Zigbee:** নেটওয়ার্কগুলো ১২৮ বিট সিমেট্রিক এনক্রিপশন কী দ্বারা সুরক্ষিত থাকে।
❖ **ব্যবহার:** কম ডেটা রেট অ্যাপ্লিকেশনের জন্য ব্যবহৃত হয় যা দীর্ঘ ব্যাটারীর জীবন এবং নিরাপদ নেটওয়ার্কিং নিশ্চিত করে।
❖ **ব্যবহারক্ষেত্র:**
✓ ধুমপান ও ফায়ার শনাক্তকরণ
✓ অটোমেটিক মিটার রিডিং
✓ মেডিক্যাল ডিভাইসের ডেটা সংগ্রহে
✓ IOT বাস্তবায়নে নেটওয়ার্ক তৈরি করতে
✓ বেতার সংযোগের মাধ্যমে স্মার্ট হোম ও বিল্ডিং অটোমেশনে

## জিআইএস (Geographical Information Systems-GIS)




❖ ভূ-পৃষ্ঠের কোনো স্থান সম্পর্কিত উপাত্ত সংগ্রহ ও সংরক্ষণের জন্য গৃহীত প্রযুক্তি।
❖ **প্রয়োজনীয় উপকরণ:** কম্পিউটার, ডিজিটাইজার, GPS, প্লটার, নেটওয়ার্ক, CD-ROM, প্রিন্টার এবং GIS ভিত্তিক সফটওয়্যার।
❖ **বাংলাদেশে GIS:** ইসপান (Irrigation Support Project for Asia and the Near East) - **১৯৯১** সালে।
→ **ইসপান-এর বর্তমান নাম:** Environmental and GIS Support Projects for Water Sector Planning (EGIS).
❖ **বাংলাদেশে অধিক ব্যবহৃত GIS সফটওয়্যার:** আর্ক-ইনফো (ArcInfo) এবং আর্ক-ভিউ জিআইএস (ArcView GIS).
❖ **প্রাপ্ত সুবিধা:** মানচিত্র এবং উপগ্রহ চিত্রে উপস্থাপিত পারস্পরিক তথ্যের বিভিন্ন লেয়ার বা স্তর সহজ উপায়ে ব্যাখ্যা-বিশ্লেষণ করা যায় এবং এদের মধ্যকার পারস্পরিক সম্পর্ক নির্ণয় করা যায়।

## ফাইবার অপটিক ক্যাবলের প্রকার

❖ **ফাইবারের গাঠনিক উপাদানের প্রতিসরাঙ্কের উপর নির্ভর করে ফাইবার অপটিক – ৩ প্রকার।** যথা: ১. স্টেপ-ইনডেক্স ফাইবার, ২. গ্রেডেড-ইনডেক্স ফাইবার, ৩. মনোমোড ফাইবার।
❖ **অংশ:** যোগাযোগ ব্যবস্থায় অপটিক্যাল ফাইবার কমিউনিকেশনের অংশ – ৩টি।

| অংশ | তথ্যপ্রবাহ |
|---|---|
| **প্রেরক যন্ত্র** | ▪ উৎস থেকে সংগৃহীত ডেটা ফাইবারের মাধ্যমে গ্রাহক যন্ত্রে প্রেরণ করা হয়। |
| **প্রেরণ মাধ্যম** | ▪ অ্যানালগ বা ডিজিটাল (ইলেকট্রনিক) সিগন্যালকে প্রয়োজনানুযায়ী মডুলেশনের (Modulation) মাধ্যমে আলোক তরঙ্গে রূপান্তর করে এবং আলোক তরঙ্গটিকে ফাইবার অপটিকে প্রেরণ করা হয়। |
| **গ্রাহক যন্ত্র** | ▪ গ্রাহক যন্ত্রটি সেমিকন্ডাক্টর ডিভাইস এবং সেমিকন্ডাক্টর ডিভাইসটি 'LED' অথবা 'লেজার ডায়োড' দিয়ে তৈরি করা হয়। **স্বল্প দূরত্বে:** লাইট ইমিটেড ডায়োড (Light Emitted Diode-LED) এবং **অধিক দূরত্বে:** লেজার ডায়োড (LASER Diode) ব্যবহার করা হয়। |

## নির্বাচিত MCQ

1. তারগুলো প্যাঁচানো ও জোড়া জোড়া থাকে বলে ঐ তারকে বলা হয়- [ঢা.বো. ১৯]
A. টেলিফোন ক্যাবল
B. কো-অ্যাক্সিয়াল ক্যাবল
C. টুইস্টেড পেয়ার ক্যাবল
D. ফাইবার অপটিক ক্যাবল
Ⓒ

2. WiMax-এর স্ট্যান্ডার্ড কত? [ঢা.বো. ১৯]
A. 801.11GHz B. 802.11aGHz
C. 802.15 GHz D. 802.16 GHz Ⓓ

3. কোন প্রজন্মের মোবাইলে সর্বপ্রথম MMS সার্ভিস চালু হয়? [রা.বো. ১৯]
A. প্রথম B. দ্বিতীয়
C. তৃতীয় D. চতুর্থ Ⓑ

4. গ্রীণ ফোন বলা হয় কোন প্রযুক্তির মোবাইল ফোনকে? [রা.বো. ১৯]
A. FDMA B. TDMA
C. CDMA D. PDMA Ⓒ

5. মাইক্রোওয়েভ প্রযুক্তির অসুবিধা দূর করতে কোন প্রযুক্তি আবশ্যক? [রা.বো. ১৯]
A. ইনফ্রারেড B. ডিপিএস
C. রেডিও ওয়েভ D. কৃত্রিম উপগ্রহ Ⓓ

6. একই সাথে উভয় দিকে ডেটা স্থানান্তর পদ্ধতিকে কী বলে? [দি.বো. ১৯]
A. সিমপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
C. ফুল-ডুপ্লেক্স D. মাল্টিকাস্ট Ⓒ

7. কোন টপোলজিতে একটি কেন্দ্রীয় কম্পিউটার থাকে? [দি.বো. ১৯]
A. স্টার B. রিং
C. বাস D. মেশ Ⓐ

8. কোনটি ব্লুটুথ স্ট্যান্ডার্ড? [দি.বো. ১৯]
A. ৮০২.১১ B. ৮০২.১১b
C. ৮০২.১৫ D. ৮০২.১৬ Ⓒ

9. প্রটোকল ট্রান্সলেশনে সুবিধা দেয় কোন নেটওয়ার্ক ডিভাইস? [কু.বো. ১৯]
A. NIC B. ব্রিজ
C. রিপিটার D. গেটওয়ে Ⓓ

10. ভয়েস ব্যান্ড কোথায় ব্যবহৃত হয়? [কু.বো. ১৯]
A. টেলিগ্রাফে B. টেলিফোনে
C. রাউটারে D. গেটওয়ে Ⓑ

11. GEO স্যাটেলাইট ভূমি থেকে কত উচ্চতায় নির্দিষ্ট কক্ষ পথে রাখতে হয়? [কু.বো. ১৯]
A. 12000 km B. 22000 km
C. 27000 km D. 36000 km Ⓓ

12. কোন ডিভাইসটি প্রটোকল ট্রান্সলেশনে ব্যবহৃত হয়? [চ.বো. ১৯]
A. গেটওয়ে B. রাউটার
C. ব্রিজ D. সুইচ Ⓐ

13. 5 কিলোবাইট ডেটা আদান-প্রদানের ক্ষেত্রে অ্যাসিনক্রোনাস ট্রান্সমিশনের দক্ষতা কত? [চ.বো. ১৯]
A. 72.73% B. 77.23%
C. 90.25% D. 95.24% Ⓐ

14. ডেটা ট্রান্সমিশন ডিলে সর্বনিম্ন হয়- [য.বো. ১৯]
A. অ্যাসিনক্রোনাস B. আইসোক্রোনাস
C. ব্রডকাস্ট D. ইউনিকাস্ট Ⓑ

15. কোন প্রজন্মের মোবাইল ফোনে আলট্রা ব্রডব্যান্ড গতির ইন্টারনেট ব্যবহার করা হয়? [য.বো. ১৯]
A. ১ম B. ২য়
C. ৩য় D. ৪র্থ Ⓓ

16. টেলিভিশনের রিমোট কন্ট্রোলে ব্যবহৃত হয়- [য.বো. ১৯]
A. Infrared B. Radio wave
C. Microwave D. Bluetooth Ⓐ

17. কম্পিউটার থেকে প্রিন্টারে ডেটা স্থানান্তরিত হয়-[য.বো. ১৯]
A. ন্যারো ব্যান্ড B. ভয়েস ব্যান্ড
C. হাফ-ডুপ্লেক্স D. ফুল-ডুপ্লেক্স Ⓑ

18. সেলুলার ফোনে কোন টপোলজি ব্যবহৃত হয়? [ব.বো. ১৯]
A. মেশ B. রিং
C. স্টার D. হাইব্রিড Ⓒ

19. রেডিও সিগন্যাল প্রথমে ডিজিটাল পদ্ধতিতে কোন প্রজন্মের মোবাইলে ব্যবহৃত হয়? [ব.বো. ১৯]
A. 1G B. 2G
C. 3G D. 4G Ⓑ

Part-C

20. একটি পিকোনেটে মোট কতটি দাস (Slave) নোড থাকতে পারে? [মা.বো. ১৯]
A. 248টি B. 254টি
C. 255টি D. 256টি Ⓒ

21. IEEE 802.11 প্রযুক্তির সাহায্যে কোন নেটওয়ার্কটি তৈরি করা যাবে? [সি.বো. ১৯]
A. PAN B. LAN
C. CAN D. WAN Ⓒ

22. ন্যারো ব্যান্ডের সর্বোচ্চ গতি কত? [সি.বো. ১৯/চ.বো. ১৯]
A. 300 bps B. 6900 bps
C. 9600 bps D. 1 mbps Ⓐ

23. কোন ডিভাইসের সাহায্যে প্রেরক কম্পিউটার থেকে সিগন্যাল নির্দিষ্ট প্রাপক কম্পিউটারেই প্রেরণ করা যায়? [সকল বো. ১৮]
A. হাব B. সুইচ
C. রিপিটার D. ব্রিজ Ⓑ

24. Wi-Max কোন ধরনের নেটওয়ার্কে ব্যবহৃত হয়? [সকল বো. ১৮]
A. PAN B. LAN
C. MAN D. WAN Ⓒ

25. টুইস্টেড পেয়ার ক্যাবলে কমন কালার কোনটি? [মা.বো. ১৮/রা. বো. ১৬]
A. কমলা B. সবুজ
C. সাদা D. লাল Ⓒ

26. কম্পিউটারকে নেটওয়ার্কে যুক্ত করার জন্য যে কার্ড ব্যবহৃত হয় তাকে বলে- [মা.বো. ১৮]
A. Modem B. NIC
C. Router D. Hub Ⓑ

27. মডেমের অ্যানালগ সংকেতকে ডিজিটাল সংকেতে পরিণত করার কাজকে কী বলে? [ঢা.বো. ১৭]
A. মডুলেশন B. ডিমডুলেশন
C. ব্রডকাস্ট D. হাফ ডুপ্লেক্স Ⓑ

28. কো-অ্যাক্সিয়াল ক্যাবল কয়ভাগে বিভক্ত? [মা.বো. ১৮]
A. দুই B. তিন
C. চার D. পাঁচ Ⓐ

29. কম্পিউটার ও মাল্টিমিডিয়া প্রজেক্টরের মধ্যে ডেটা সঞ্চালন মোড কোনটি? [রা.বো. ১৭]
A. সিমপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
C. ফুল-ডুপ্লেক্স D. মাল্টিকাস্ট Ⓐ

30. নিচের কোনটি Wi-Fi স্ট্যান্ডার্ড? [রা.বো. ১৭/দি.বো. ১৬]
A. 802.10 B. 802.11
C. 802.01 D. 802.16 Ⓑ

31. আইপি ডেটা নেটওয়ার্ক কোনটি? [ঢা.বো. ১৭]
A. 1G B. 2G
C. 3G D. 4G Ⓓ

32. GPRSএর পূর্ণরূপ- [কু.বো. ১৭]
A. General Packet Radio Service
B. Global Packet Radio Service
C. Global Package Radio Service
D. General Package Radio Service Ⓐ

33. ফটোডিটেক্টরের কাজ কী? [চ.বো. ১৭]
A. অ্যানালগ সিগন্যালকে ডিজিটাল সিগন্যালে রূপান্তরিত করা
B. ডিজিটাল সিগন্যালকে অ্যানালগ সিগন্যালে রূপান্তরিত করা
C. বিদ্যুৎ শক্তিকে আলোক শক্তিতে রূপান্তরিত করা
D. আলোক শক্তিকে বিদ্যুৎ শক্তিতে রূপান্তরিত করা Ⓓ

34. একটি চ্যানেলের মধ্য দিয়ে ১০ সেকেন্ডে ১,০০,০০০ বিট ডেটা ট্রান্সফার হলে এর ব্যান্ডউইথ কত? [সি.বো. ১৭]
A. ১০০০০০ kbps B. ১০০০০ bps
C. ১০০০ kbps D. ১০০০bps Ⓑ

35. কোনটি চতুর্থ প্রজন্মের মোবাইল ফোনের প্রধান বৈশিষ্ট্য? [সি.বো. ১৭]
A. আইপি নির্ভর ওয়্যারলেস নেটওয়ার্ক
B. বিশ্বব্যাপী রোমিং সুবিধা
C. ফোনের মাধ্যমে ইন্টারনেট সংযোগ
D. সেমিকন্ডাকটর ও মাইক্রোপ্রসেসর প্রযুক্তি Ⓐ

36. গ্রুপ SMS প্রদান হলো- [সি.বো. ১৭]
A. ইউনিকাস্ট B. মাল্টিকাস্ট
C. ব্রডকাস্ট D. টেলিকাস্ট Ⓑ

37. bps এর পূর্ণরূপ কী? [সি.বো. ১৭/য.বো. ১৭]
A. bit per second B. byte per second
C. binary per second D. bit per system Ⓐ

38. ডেটা স্থানান্তরের হারকে বলে- [সি.বো. ১৭/য.বো. ১৭]
A. ব্যান্ড মিটার B. ব্যান্ড উইথ
C. ডেটা ট্রান্সমিশন D. ডেটা কানেকশন Ⓑ

39. কোনটির মাধ্যমে একই সময়ে ডেটা দুদিকে যেতে পারে? [সি.বো. ১৭/য.বো. ১৭]
A. Simplex B. Half duplex
C. Broadcast D. Full duplex Ⓓ

Part-C

40. ব্লুটুথের মাধ্যমে তৈরি নেটওয়ার্ককে বলে- [সি.বো. ১৭]
A. LAN B. PAN
C. MAN D. WAN (B)

41. অ্যাসিনক্রোনাস ট্রান্সমিশনের সুবিধা হলো- [ব.বো. ১৭]
A. প্রাইমারি স্টোরেজ ডিভাইসের প্রয়োজন হয় না
B. ডেটা ট্রান্সমিশনের গতি বেশি
C. ব্লক আকারে ডেটা প্রেরিত হয়
D. স্যাটেলাইটে ব্যবহার অধিক উপযোগী (A)

42. ব্রডকাস্ট মোডের উদাহরণ হলো- [ব.বো. ১৭]
A. টিভি সম্প্রচার B. ভিডিও কনফারেন্সিং
C. টেলিফোনে কথোপকথন
D. SMS প্রেরণ (A)

43. সাশ্রয়ীভাবে পাহাড়ি এলাকায় কার্যকরী নেটওয়ার্ক স্থাপনের জন্য কোন মাধ্যমটি সুবিধাজনক? [ব.বো. ১৭]
A. অপটিক্যাল ফাইবার B. রেডিও ওয়েব
C. ওয়াইফাই D. ওয়াইম্যাক্স (D)

44. GSM-এর পূর্ণরূপ হলো- [ব.বো. ১৭]
A. General System for Mobile Communication
B. Global Standard for Mobile Communication
C. General Standard for Mobile Communication
D. Global System for Mobile Communication (D)

45. স্বয়ংক্রিয়ভাবে আপডেটেড সফটওয়্যার সেবার ক্ষেত্রে কোনটি সর্বোত্তম? [মা.বো. ১৭]
A. ব্যবহৃত সফটওয়্যারের স্বয়ংক্রিয় আপডেট অন রাখা
B. নেটওয়ার্কের আওতায় সফটওয়্যার সেবা গ্রহণ
C. ক্লাউডভিত্তিক সফটওয়্যার ব্যবহার
D. পাইরেটেড সফটওয়্যার এড়িয়ে চলা (C)

46. পাশাপাশি দু'টি ভবনে বিভিন্ন তলায় অবস্থিত ৫টি কম্পিউটার থেকে ১টি প্রিন্টারে প্রিন্ট সুবিধা প্রদান করতে হলে কোন ধরনের প্রযুক্তি সেবা সর্বাধিক যুক্তিযুক্ত? [মা.বো. ১৭]
A. PAN B. MAN
C. WAN D. LAN (D)

47. দশটি কম্পিউটার একটি তারের সাথে সংযুক্ত থাকলে সেটি কোন ধরনের নেটওয়ার্ক? [মা.বো. ১৭]
A. স্টার B. বাস
C. রিং D. হাইব্রিড (B)

48. ডেটা ট্রান্সমিশন মোড কত প্রকার? [মা.বো. ১৭]
A. ২ B. ৩
C. ৪ D. ৫ (B)

49. নিচের কোন ক্যাবলে ডেটা ট্রান্সফার হার সর্বোচ্চ-[মা.বো. ১৭]
A. শিল্ডেড টুইস্টেড পেয়ার ক্যাবল
B. আন-শিল্ডেড টুইস্টেড পেয়ার ক্যাবল
C. কো-এক্সিয়াল ক্যাবল
D. ফাইবার অপটিক্যাল ক্যাবল (D)

50. ডেটা কমিউনিকেশন কী? [ঢা.বো. ১৬]
A. দুটি ডিভাইসের মধ্যে তথ্যের বিনিময়
B. মাধ্যমবিহীন তথ্যের প্রবাহ
C. শুধুমাত্র তারযুক্ত তথ্যের প্রবাহ
D. শুধুমাত্র কম্পিউটার নির্ভর যোগাযোগ (A)

51. ন্যারো ব্যান্ডের সর্বনিম্ন ডেটা স্পিড কত বিপিএস? [ঢা.বো. ১৬]
A. 35 B. 45
C. 200 D. 300 (B)

52. একই ভবনের বিভিন্ন কক্ষে রক্ষিত কম্পিউটারের মধ্যে নেটওয়ার্ক ব্যবস্থাকে কী বলে? [রা.বো. ১৬]
A. PAN B. LAN
C. MAN D. WAN (B)

53. ভয়েস ব্যান্ডের সর্বোচ্চ গতি কত? [রা.বো. ১৬]
A. 6900 bps B. 6900 kbps
C. 9600 bps D. 9600 kbps (D)

54. হটস্পট কী? [রা.বো. ১৬]
A. বিশেষ নিরাপত্তা ব্যবস্থা
B. তারযুক্ত ইন্টারনেট ব্যবস্থা
C. তারবিহীন ইন্টারনেট ব্যবস্থা
D. বিশেষ ধরনের সফটওয়্যার (C)

55. একটি কেন্দ্রীয় হাব দ্বারা কোন টপোলজি সংযুক্ত থাকে? [দি.বো. ১৬/ব.বো. ১৬]
A. BUS B. MESH
C. RING D. STAR (D)

56. ক্লাউড কম্পিউটিং-এর সুফল কোনটি? [দি.বো. ১৬]
A. সাশ্রয়ী ও সহজলভ্য
B. ইন্টারনেট সংযোগ লাগে না
C. এপ্লিকেশনের উপর নিয়ন্ত্রণ রাখা যায়
D. তথ্যের গোপনীয়তা বজায় থাকে (A)

Part-C

57. কো অ্যাক্সিয়াল ক্যাবলের ডেটা প্রেরণের সাধারণ হার কত? [দি.বো. ১৬]
A. 100 Mbps B. 200 Mbps
C. 2 Gbps D. 40 Gbps
Ⓑ

58. নিচের কোন ডিভাইসটিতে ডেটা ফিল্টারিং সম্ভব? [দি.বো. ১৬]
A. হাব B. সুইচ
C. রিপিটার D. রাউটার
Ⓓ

59. ব্রডব্যান্ডের ব্যান্ডউইথ কত? [কু.বো. ১৬]
A. ১ mbps বা অধিক
B. ৯৬০ bps
C. ৪৫-৩০০ bps এর মধ্যে
D. ৪৫ bps এর মধ্যে
Ⓐ

60. স্টার টপোলজিতে কোন ডিভাইসটি ব্যবহৃত হয়? [কু.বো. ১৬]
A. হাব B. মডেম
C. রাউটার D. রিপিটার
Ⓐ

61. ডেটা কমিউনিকেশনের গতিকে কয় ভাগে ভাগ করা যায়? [চ.বো. ১৬]
A. ২ B. ৩
C. ৪ D. ৫
Ⓑ

62. কম্পিউটার নেটওয়ার্কিং-এর জন্য কয় ধরনের টপোলজি ব্যবহার করা হয়? [চ.বো. ১৬]
A. ৩ B. ৪
C. ৫ D. ৬
Ⓓ

63. নিচের কোনটিতে ন্যারোব্যান্ড ব্যবহৃত হয়? [য.বো. ১৬]
A. টেলিফোন B. টেলিগ্রাফ
C. স্যাটেলাইট ফোন D. ওয়াকিটকি
Ⓑ

64. ক্লায়েন্ট সার্ভার নেটওয়ার্ক ব্যবহৃত হয় কোন ক্ষেত্রে? [য.বো. ১৬]
A. PAN B. LAN
C. MAN D. WAN
Ⓑ

65. রহিম বাসায় নেটওয়ার্ক স্থাপনের জন্য দোকান থেকে RJ45 কানেক্টর ও ১টি সুইচ কিনে আনে। রহিমের বাসায় নেটওয়ার্ক কোন টপোলজির হবে? [য.বো. ১৬]
A. স্টার B. বাস
C. রিং D. মেশ
Ⓐ

66. মোবাইলের কোন প্রজন্ম থেকে ইন্টারনেট ব্যবহার শুরু হয়? [ব.বো. ১৬]
A. ১ম B. ২য়
C. ৩য় D. ৪র্থ
Ⓑ

67. স্টার টপোলজিতে কোন ডিভাইসটি ব্যবহৃত হয়? [ব.বো. ১৬]
A. হাব B. মডেম
C. রাউটার D. রিপিটার
Ⓐ

68. দুইজন ব্যক্তি মোবাইল কথোপকথনের ক্ষেত্রে কোন মোড কাজ করে? [মা.বো. ১৬]
A. ফুল-ডুপ্লেক্স B. হাফ-ডুপ্লেক্স
C. সিমপ্লেক্স D. মাল্টিকাস্ট
Ⓐ

69. কোন ডিভাইসের মাধ্যমে অ্যানালগ সংকেত ডিজিটাল সংকেতে রূপান্তরিত হয়? [মা.বো. ১৬]
A. রাউটার B. সুইচ
C. রিপিটার D. মডেম
Ⓓ

70. ব্যান্ডউইডথ কি? [মা.বো. ১৬]
A. ডেটা প্রবাহের মোড B. ডেটা প্রবাহের মাধ্যম
C. ডেটা প্রবাহের হার D. ডেটা প্রকাশের দিক
Ⓒ

71. অপটিক্যাল ফাইবারের সবচেয়ে ভিতরের অংশ কোনটি? [মা.বো. ১৬]
A. বাফার B. জ্যাকেট
C. ক্ল্যাডিং D. কোর
Ⓓ

72. টেলিফোনের জন্য ব্যবহৃত ক্যাবল কোনটি? [সি.বো. ১৬]
A. সাধারণ B. কো-এক্সিয়াল
C. টুইস্টেড পেয়ার D. ফাইবার অপটিক
Ⓒ




Part- C

## তৃতীয় অধ্যায়: সংখ্যা পদ্ধতি ও ডিজিটাল ডিভাইস



## নির্বাচিত MCQ

1. পাঁচ ইনপুটবিশিষ্ট ডিকোডারের আউটপুট লাইন কতটি? [ঢা.বো. ১৯]
A. ৮ B. ১৬
C. ৩২ D. ৬৪ (C)

2. $(17)_8$ এর পরের সংখ্যা কোনটি? [ঢা.বো. ১৯]
A. 14 B. 15
C. 16 D. 20 (D)

3. $(১১১০.১১)_2$ এর সমকক্ষ হেক্সাডেসিম্যালের সংখ্যা কোনটি? [ঢা.বো. ১৯]
A. E.A B. E.C
C. C.E D. E.3 (B)

4. নিচের কোনটি 16 বিটের কোড? [রা.বো. ১৯]
A. ASCII B. BCD
C. EBCDIC D. UNICODE (D)

5. 2BAD.8C কোন ধরনের সংখ্যা? [দি.বো. ১৯]
A. দশমিক B. বাইনারি
C. অক্ট্যাল D. হেক্সাডেসিম্যাল (D)

6. $(10)_{16}$ এর পূর্বের মান কোনটি? [কু.বো. ১৯]
A. 1 B. A
C. E D. F (D)

7. কোন ডিজিটাল বর্তনী n সংখ্যক ইনপুটের জন্য $2^n$ সংখ্যক আউটপুট প্রদান করে? [কু.বো. ১৯]
A. এনকোডার B. ডিকোডার
C. হাফ অ্যাডার D. ফুল অ্যাডার (B)

8. $F = \overline{R}S + R\overline{S}$ সমীকরণটি কোন গেইট নির্দেশ করে? [কু.বো. ১৯]
A. NOR B. NAND
C. X-OR D. X-NOR (C)

9. $(A+B+C)_{16}$ এর সমতুল্য মান কোনটি? [কু.বো. ১৯]
A. $(33)_4$ B. $(100001)_2$
C. $(ABC)_{16}$ D. $(CBA)_{16}$ (B)

10. $(A)_{16} + (10)_2 + (7)_8$ এর মান হতে পারে- [চ.বো. ১৯]
i. $(13)_{16}$ ii. $(23)_8$
iii. $(10011)_2$
A. i ও ii B. i ও iii
C. ii ও iii D. i, ii ও iii (D)

11. ক্লাসে শিক্ষক $(1011.11)_2$ ও $(1101.10)_2$ এর যোগফল নির্ণয় করতে বললেন। একজন শিক্ষার্থী $(11011.11)_2$ লিখল। সে কত বেশি লিখল? [চ.বো. ১৯]
A. 10.10 B. 11.10
C. 11.11 D. 101.10 (A)

12. কোনটি ৮ বিটের কোড? [য.বো. ১৯]
i. ASCII Code ii. EBCDIC Code
iii. BCD Code
A. i ও ii B. i ও iii
C. ii ও iii D. i, ii ও iii (A)

13. [সিগন্যাল চিত্র] সিগন্যালটির সাংখ্যিক মান কত? [য.বো. ১৯]
A. 0010011010 B. 1001100101
C. 1011010101 D. 010011010 (D)

14. কোন বর্তনীতে n সংখ্যক ইনপুট এবং $2^n$ সংখ্যক আউটপুট থাকে? [য.বো. ১৯]
A. এনকোডার B. ডিকোডার
C. রেজিস্টার D. কাউন্টার (B)

15. $(29)_{10}$ সংখ্যাটির বাইনারি মান কত? [ব.বো. ১৯]
A. 11100 B. 11011
C. 10111 D. 11101 (D)

Part- C

16. Y= A.B+C বুলিয়ান সমীকরণ বাস্তবায়ন করতে মোট কয়টি মৌলিক গেইট প্রয়োজন? [ব.বো. ১৯]

A. 2 B. 3
C. 4 D. 5 (B)

17. কোনটি মৌলিক গেইট নয়? [মা.বো. ১৯]

A. অর B. নর
C. এন্ড D. নট (B)

18. 1011 সংখ্যার কয়টি বিট আছে? [মা.বো. ১৯]

A. 2 B. 3
C. 4 D. 5 (C)

19. মৌলিক লজিক গেইট কয়টি? [মা.বো. ১৯]

A. ২ B. ৩
C. ৪ D. ৭ (B)

20. ইউনিকোডে মোট কতগুলো ভিন্ন অক্ষরকে কোডভুক্ত করা যায়? [সকল বো. ১৮]

A. 8 B. 16
C. 256 D. 65536 (D)

21. 4, 8, C অণুক্রমটির পরের মান কত? [সকল বো. ১৮]

A. D B. F
C. 10 D. 16 (C)

22. a=1, b=0 এর জন্য a⊕b? [মা.বো. ১৮]

A. 0 B. 1
C. 0, 1 D. 1, 0 (B)

23. 16 বিট বিশিষ্ট কোড কোনটি? [মা.বো. ১৮]

A. Hexadecimal B. ASCII
C. EBCDIC D. Unicode (D)

24. $(1110.11)_2$ এর সমকক্ষ হেক্সাডেসিম্যাল সংখ্যা কোনটি? [ঢা.বো. ১৭]

A. E.3 B. E.8
C. E.C D. C.E (C)

25. প্যারিটি বিটযুক্ত কোড কত বিটের? [ঢা.বো. ১৭]

A. ৩ B. ৪
C. ৭ D. ৮ (D)

26. কোন লজিক গেইটের ইনপুট ও আউটপুট লাইন সমান থাকে? [ঢা.বো. ১৭]

A. AND B. OR
C. NOT D. NAND (C)

27. দশমিক সংখ্যা 12-এর 2's complement? [রা.বো. ১৭]

A. 00001100 B. 11111100
C. 11110011 D. 11110100 (D)

28. যে লজিক বর্তনী আলফা নিউমেরিক ক্যারেক্টারকে বাইনারি কোডে পরিণত করে তাকে কি বলে? [রা.বো. ১৭]

A. রেজিস্টার B. এনকোডার
C. ডিকোডার D. কাউন্টার (B)

29. A+BC=(A+B)(A+C) উপপাদ্যটি হলো- [রা.বো. ১৭]

A. বিনিময় B. অনুষঙ্গ
C. মৌলিক D. বিভাজন (D)

30. অক্টাল সংখ্যার বেজ কত? [দি.বো. ১৭]

A. 2 B. 8
C. 10 D. 16 (B)

31. কোনটি NAND গেইট? [কু.বো. ১৭]

A. B.
C. D. (B)

32. ASCII-8 কোডের মাধ্যমে কতটি অদ্বিতীয় চিহ্নকে নির্দিষ্ট করা যায়? [কু.বো. ১৭]

A. ১২৮ B. ২৫৬
C. ৫১২ D. ৬৫৫৩৬ (B)

33. ১, ৮, F ধারাটির পরবর্তী মান কত? [চ.বো. ১৭]

A. A B. B
C. 16 D. 22 (C)

34. $(১০০)_২$ এবং $(AA)_{১৬}$ এর যোগফল কত? [চ.বো. ১৭]

A. 1AA B. 1B
C. AF D. AE (D)

35. বাংলা ভাষাকে কম্পিউটারে অন্তর্ভুক্ত করার জন্য বর্তমানে কোন ধরনের কোড ব্যবহৃত হয়? [সি.বো. ১৭]

A. BCD B. ASCII
C. EBCDIC D. Unicode (D)

36. $(11011.110111)_2$ এর সমতুল্য হেক্সাডেসিম্যাল সংখ্যা কত? [সি.বো. ১৯]

A. 1B.37 B. 1B.DC
C. D8.DC D. D8.37 (B)

37. ১৬ ইনপুট বিশিষ্ট এনকোডারের আউটপুট সংখ্যা কতটি হবে? [সি.বো. ১৭]

A. ২ B. ৩
C. ৪ D. ৫ (C)

38. A+BC=কত? [সি.বো. ১৭]

A. (A+B)+(A.C) B. (A+C)+(A.B)
C. (A+B)(A+C) D. (A+B)+(A+C) (C)

Part- C

39. $(৭৭)_{১০}$ পরবর্তী সংখ্যা কোনটি? [সি.বো. ১৭]
A. $(৭৮)_৮$ B. $(১০০)_৮$
C. $(২০০)_৮$ D. $(৭৭৭)_৮$ Ⓑ

40. ভিত্তির উপর নির্ভর করে সংখ্যা পদ্ধতি কত প্রকার? [সি.বো. ১৭/য.বো. ১৭/চ.বো. ১৬]
A. ২ B. ৩
C. ৪ D. ৫ Ⓒ

41. সর্বজনীন গেইট কোনটি? [সি.বো. ১৭/য.বো.১৭]
A. AND B. NAND
C. XOR D. X-NOR Ⓑ

42. কোনটি মৌলিক উপপাদ্য? [ব.বো. ১৭]
A. A+1=A B. A+0=A
C. A+A=0 D. A+A=1 Ⓑ

43. প্রদানকৃত ইনপুট পালসের সংখ্যা গুণতে পারে এমন একটি সিকুয়েন্সিয়াল সার্কিটকে কী বলে? [মা.বো. ১৭]
A. রেজিস্টার B. গেইট
C. চলক D. কাউন্টার Ⓓ

44. কোন লজিক গেইটের ইনপুট ও আউটপুটের সংখ্যা সমান? [মা.বো. ১৭]
A. AND B. NOT
C. OR D. NOR Ⓑ

45. 7B কে বাইনারিতে প্রকাশ করলে সংখ্যাটি হবে- [মা.বো. ১৭]
A. 1011001 B. 1111011
C. 1101111 D. 1001101 Ⓑ

46. $(৭৭)_{১০}$ সংখ্যাটির পরবর্তী সংখ্যা কোনটি? [য.বো. ১৭]
A. $(৭৮)_৮$ B. $(১০০)_৮$
C. $(২০০)_৮$ D. $(৭৭৭)_৮$ Ⓑ

47. AND এবং NOT গেইট মিলে কোন গেইট হয়? [ঢা.বো. ১৬]
A. NOR B. NAND
C. OR D. X-OR Ⓑ

48. -5 এর 2 এর পরিপূরক মান কত? [ঢা.বো. ১৬]
A. 1101 B. 1001
C. 1010 D. 1011 Ⓓ

49. $(78)_{10}$ এর BCD এর মান কত? [রা.বো. ১৬]
A. 01111001 B. 01111000
C. 01101000 D. 01101100 Ⓑ

50. বাংলা বর্ণমালা কোন কোডভুক্ত? [রা.বো. ১৬]
A. BCD B. ASCII
C. UNICODE D. EBCDIC Ⓒ

51. সর্বজনীন গেইট কোনটি? [রা.বো. ১৬/মা.বো. ১৬]
A. NOR B. AND
C. NOT D. OR Ⓐ

52. ASCII-8 কোডে সংখ্যাসূচক বিট কতটি? [রা.বো. ১৬]
A. 2 B. 4
C. 8 D. 16 Ⓑ

53. ইউনিকোডের বিটের সংখ্যা কত? [দি.বো. ১৭]
A. 4 B. 8
C. 16 D. 32 Ⓒ

54. অক্টাল সংখ্যার বেজ কত? [দি.বো. ১৭]
A. 2 B. 8
C. 10 D. 16 Ⓑ

55. $(BFE)_{16}$ এর সমতুল্য অক্টাল মান কত? [দি.বো. ১৬]
A. $(5774)_4$ B. $(5776)_8$
C. $(5976)_8$ D. $(101111111110)_8$ Ⓑ

56. NOR গেইটের আউটপুটকে NOT গেইটের মধ্যে দিয়ে প্রবেশ করালে কোন কোন গেইট পাওয়া যায়? [দি.বো. ১৬]
A. OR B. X-NOR
C. X-OR D. AND Ⓐ

57. কোন কোড দশমিক সংখ্যাকে বাইনারি সংখ্যায় রূপান্তর করে? [দি.বো. ১৬]
A. ASCII B. EBCDIC
C. UNICODE D. BCD Ⓓ

58. কোন সার্কিটের সাহায্যে ডেটাকে কম্পিউটারের বোধগম্য ভাষায় রূপান্তর করা যায়? [দি.বো. ১৬]
A. রেজিস্টার B. কাউন্টার
C. এনকোডার D. ডিকোডার Ⓒ

59. ডি-মরগ্যান-এর উপপাদ্য কোনটি? [কু.বো. ১৬]
A. $A\oplus B = \overline{A}B + A\overline{B}$ B. $\overline{AB} = \overline{A} + \overline{B}$
C. $\overline{A\oplus B} = \overline{A}\,\overline{B} + AB$ D. $A\oplus B = \overline{A}B + \overline{A}B$ Ⓑ

60. MSB-এর পূর্ণরূপ হচ্ছে- [কু.বো. ১৬]
A. Most Suitable Bit
B. Most Significant Bit
C. Maximum Suitable Bit
D. Maximum Significant Bit Ⓑ

61. অক্টাল সংখ্যা পদ্ধতিতে ১৭৭ পরের সংখ্যাটি কত? [কু.বো. ১৬]
A. ১৭৮ B. ১৮০
C. ২০০ D. ২৭০ Ⓒ

Part-C

62. নিচের কোন লজিক গেইটের আউটপুট ইনপুটের বিপরীত? [চ.বো. ১৬]
A. AND B. OR
C. NOT D. X-OR
Ⓒ

63. $(১২)_{১০}$ এর সমকক্ষ বাইনারি কোনটি? [চ.বো. ১৬]
A. $(১১০১)_২$ B. $(১১০০)_২$
C. $(১১১১)_২$ D. $(১০১০)_২$
Ⓑ

64. নিচের কোনটি মৌলিক gate? [য.বো. ১৬]
A. NOT B. NOR
C. NAND D. X-NOR
Ⓐ

65. ডেসিম্যাল সংখ্যা পদ্ধতির ভিত্তি কত? [য.বো. ১৬]
A. ১৬ B. ১০
C. ৮ D. ২
Ⓑ

66. ডি-মরগ্যানের উপপাদ্য অনুযায়ী পাই- [য.বো. ১৬]
A. $\overline{AB} = \overline{A}.\overline{B}$ B. $\overline{A+B} = \overline{A}+\overline{B}$
C. $\overline{\overline{A}+B} = \overline{A}+\overline{B}$ D. $\overline{A+\overline{B}} = \overline{A}.B$
Ⓓ

67. কোন বর্তনী B বর্ণকে ASCII-তে রূপান্তর করে?[য.বো. ১৬]
A. অ্যাডার B. এনকোডার
C. ডিকোডার D. কাউন্টার
Ⓑ

68. ১৬ লাইন Encoder- এর ক্ষেত্রে Output লাইন কয়টি হবে? [য.বো. ১৬]
A. ২ B. ৩
C. ৪ D. ৫
Ⓒ

69. $(11011110.1)_2$ এর হেক্সাডেসিম্যাল সংখ্যা কোনটি? [য.বো. ১৬]
A. DD.1 B. DE.1
C. DE.8 D. ED.8
Ⓒ

70. $(৭২)_{১০}$ এর BCD কোড কোনটি? [ব.বো. ১৬]
A. $(১১১১০)_২$ B. $(১১১০০১)_২$
C. $(১১১০১০)_২$ D. $(০১১১০০১০)_২$
Ⓓ

71. BCD কোড কত বিটের? [ব.বো. ১৬]
A. 2 B. 4
C. ৪ D. 16
Ⓑ

72. কোন সার্কিটে সর্বোচ্চ যোগটি ইনপুট থেকে চারটি আউটপুট পাওয়া যায়? [ব.বো. ১৬]
A. এনকোডার B. ডিকোডার
C. রেজিস্টার D. কাউন্টার
Ⓐ

73. হেক্সাডেসিম্যালে 4D-এর সমতুল্য দশমিক মান কত? [মা.বো. ১৬]
A. 17 B. 52
C. 64 D. 77
Ⓓ

74. $(A0)_{16}$ এর দশমিক সমতুল্য মান কত? [মা.বো. ১৬]
A. ৮০ B. ১০০
C. ১৬০ D. ২৫৬
Ⓒ

75. ডিজিটালে ইলেকট্রনিক্স সার্কিটে + 5 ভোল্ট নির্দেশ করে- [মা.বো. ১৬]
A. 1 B. 0
C. 10 D. 101
Ⓐ

76. একটি কলমের দাম $(110111)_2$ হলে ডেসিম্যাল কত? [মা.বো. ১৬]
A. 54 B. 55
C. 58 D. 59
Ⓑ

77. বাইনারি যোগে 1 + 0 + 1 = ? [দি.বো. ১৯]
A. 10 B. 01
C. 00 D. 11
Ⓐ

78. $(100101.101011)_2$ এর হেক্সাডেসিম্যাল মান কত? [দি.বো. ১৯]
A. 25.AC B. 45.53
C. 37.53 D. 94.AC
Ⓐ

79. $(1F)_{16}$ এর সাথে ১ যোগ করলে কত হবে? [সি.বো. ১৬]
A. $(HF)_{16}$ B. $(2F)_{16}$
C. $(20)_{16}$ D. $(21)_{16}$
Ⓒ

80. ইউনিকোড কত বিটের? [সি.বো. ১৬]
A. 8 B. ৮
C. ১৬ D. ৩২
Ⓒ

Part- C

## চতুর্থ অধ্যায়: ওয়েব ডিজাইন পরিচিতি ও HTML



### নির্বাচিত MCQ

1. **ওয়েবসাইটের একক ঠিকানা-** [ঢা.বো. ১৯]
A. IP Address B. URL
C. HTTP D. HTML (B)

2. **ব্রাউজকারীর সময় বাঁচে কোন ট্যাগে?** [ঢা.বো. ১৯]
A. <br> B. <a>
C. <li> D. <i> (B)

3. **সারা বিশ্বের সকল আইপি অ্যাড্রেস ও ডোমেইন নেম নিয়ন্ত্রণ করে কোন প্রতিষ্ঠান?** [রা.বো. ১৯]
A. MICROSOFT B. ICANN
C. GOOGLE D. YAHOO (B)

4. **কোন ওয়েবসাইট কাঠামোতে যে কোনো পেইজ থেকে সরাসরি হোম পেইজে যাওয়া যায়?** [রা.বো. ১৯]
A. Hierarchical B. Network
C. Linear D. Combination (B)

5. **http://www.moedu.gov/home/tag এখানে টপ ডোমেইন কোনটি?** [দি.বো. ১৯]
A. www.moedu.gov B. www.
C. www.moedu D. .gov (D)

6. **নিচের কোনটি HTML-এর link tag?** [দি.বো. ১৯/রা.বো. ১৭]
A. <li>---</li> B. <a>---</a>
C. <ol>---</ol> D. <link>---</link> (B)

7. **একটি আইপি অ্যাড্রেসকে প্রকাশের জন্য মোট কতটি বিটের প্রয়োজন?** [সি.বো. ১৯]
A. ২ B. ৪
C. ৮ D. ৩২ (D)

8. **ব্রাউজার যদি কোনো কারণে ইমেজ লোড করতে ব্যর্থ হয় তখন ইমেজের পরিবর্তে কোনো টেক্সট প্রদর্শনের জন্য ব্যবহৃত অ্যাট্রিবিউট কোনটি?** [চ.বো. ১৯]
A. src B. title
C. alt D. align (C)

9. **আইপি অ্যাড্রেস ($IPV_4$) কত বিটের?** [চ.বো. ১৯]
A. ৮ B. ৩২
C. ৬৪ D. ১২৮ (B)

10. **RGB (255, 255, 255)-এর দ্বারা কোন রং নির্দেশ করে?** [চ.বো. ১৯]
A. লাল B. সবুজ
C. সাদা D. নীল (C)

11. **পরবর্তী লাইনে যাওয়ার জন্য ব্যবহৃত হয়-** [য.বো. ১৯]
A. \a B. /b
C. \v D. \f (B)

12. **স্ট্যাটিক ওয়েব সাইটের বৈশিষ্ট্য কোনটি?** [ব.বো. ১৯]
A. ওয়েব পেইজগুলোতে কন্টেন্ট অনির্দিষ্ট থাকে
B. ব্রাউজারে দ্রুত লোড হয়
C. ডেটাবেজ ব্যবহার করা যায়
D. ইনপুট দেওয়ার ব্যবস্থা থাকে (B)

13. **শিক্ষা প্রতিষ্ঠানে ব্যবহৃত টপ লেভেল ডোমেইনের নাম কি?** [ব.বো. ১৯]
A. .gov B. .com
C. .edu D. .org (C)

14. **নিচের কোনটি এম্পটি ট্যাগ?** [ব.বো. ১৯]
A. <hr> B. <td>
C. <ol> D. <em> (A)

15. **স্ট্যাটিক ওয়েবসাইট উন্নয়নের ভাষা কোনটি?** [মা.বো. ১৯]
A. CSS B. PHP
C. ASP D. JSP (A)

16. **11000000.10100100.00010011.0000001এটিকে বলা হয়-** [মা.বো. ১৯]
A. আইপি অ্যাড্রেস B. ওয়েব অ্যাড্রেস
C. ডোমেইন নেম D. ওয়েব পোর্টাল (A)

Part-C

**17. ওয়েবপেজের মধ্যে লিংকে করার ট্যাগ কোনটি?** [সকল বো. ১৮]

A. <a> B. <i>
C. <href> D. <li> (A)

**18. ওয়েবপেজ প্রদর্শনে ব্যবহৃত হয়-** [মা.বো. ১৮]

A. ব্রাউজার B. PHP
C. HTML D. ইন্টারপ্রেটার (A)

**19. HTML ট্যাগের চিহ্ন কোনটি?** [ঢা.বো. ১৭/য.বো ১৬]

A. < > B. { }
C. ( ) D. [ ] (A)

**20. এইচটিএমএল কোড <p>H<sup>2</sup>O</p> এর ফলাফল কোনটি?** [ঢা.বো. ১৭]

A. H2O B. $H_2O$
C. $H^2O$ D. $HO^2$ (C)

**21. নিচের কোনটি ফাঁকা ট্যাগ?** [ঢা.বো. ১৭]

A. <th> B. <td>
C. <br> D. <em> (C)

**22. Link ট্যাগ কোনটি?** [রা.বো. ১৭]

A. <ol>.....</ol> B. <li>........</li>
C. <a>.....</a> D. <q>.....</q> (C)

**23. ওয়েব পেজের অ্যাড্রেসকে কী বলে?** [দি.বো. ১৭]

A. URL B. HTTP
C. HTML D. WWW (A)

**24. DNS-এর পূর্ণরূপ কোনটি?** [দি.বো. ১৭]

A. Domain Name Server
B. Domain Name System
C. Domain Number System
D. Domain Number of Server (B)

**25. একটি পেইজের সাথে অন্য পেইজের সংযোগকে HTML ভাষায় কী বলে?** [দি.বো. ১৭]

A. Connection B. Hyperlink
C. Link D. Addition (B)

**26. ISP-এর পূর্ণ নাম কী?** [দি.বো. ১৭]

A. Internet Super Power
B. Internet Server Provider
C. Internet Server Programme
D. Internet Service Provider (D)

**27. সবচেয়ে বড় হেডিং ট্যাগ কোনটি?** [কু.বো. ১৭]

A. <h6> B. <h3>
C. <h2> D. <h1> (D)

**28. নিচের কোন হেডিং ট্যাগের সাইজ সবচেয়ে ছোট?** [চ.বো. ১৭]

A. h1 B. h3
C. h5 D. h6 (D)

**29. ফন্টের নাম পরিবর্তন করতে কোন অ্যাট্রিবিউট ব্যবহৃত হয়?** [সি.বো. ১৭/চ.বো. ১৭]

A. Size B. Name
C. Face D. Color (C)

**30. ডোমেইন নাম হলো-** [সি.বো. ১৭]

A. ওয়েব সাইটের একটি স্বতন্ত্র নাম
B. সার্ভারের নাম C. ওয়েব ফাইলের নাম
D. ফোল্ডারের নাম (A)

**31. HTML-এর উদ্ভাবক হলো-** [সি.বো. ১৭]

A. টিম বার্নার্স লী B. স্টিভ জবস
C. মার্ক জুকারবার্গ D. বিল গেটস্ (A)

**32. যে ট্যাগের শুরু আছে কিন্তু বিষয়বস্তু ও শেষ থাকে না তাকে বলে-** [মা.বো. ১৭]

A. অ্যাট্রিবিউট B. হেড
C. এম্পটি D. কনটেইনার (C)

**33. কোনটি ওয়েব ব্রাউজার?** [মা.বো. ১৭]

A. Skype B. Viber
C. Chrome D. Facebook (C)

**34. HTML-এর বৈশিষ্ট্য হলো-** [মা.বো. ১৭]

A. এটি ইউজার ফ্রেন্ডলি ওপেন টেকনোলজি
B. নিরাপত্তা ব্যবস্থা উন্নত
C. HTML নিজেকে বর্ধিত করার ক্ষমতা রাখে
D. কোড লিখতে সিনটেক্স মনে রাখতে হয় (A)

**35. ওয়েবপেইজ ডিজাইন কোনটি?** [ঢা.বো. ১৬]

A. ওয়েবসার্ভারে তথ্য রাখা B. HTML ডকুমেন্ট তৈরি
C. বিশ্বব্যাপী নেটওয়ার্ক D. ডোমেইন রেজিস্ট্রেশন (B)

**36. http://www.yahoo.com এর সর্বশেষ অংশটির নাম কী?** [ঢা.বো. ১৬]

A. প্রোটোকল B. ডোমেইন নেইম
C. ফাইল D. ডোমেইন প্রকৃতি (D)

**37. ওয়েবপেজ তৈরিতে কোন ভাষা ব্যবহৃত হয়?** [রা.বো. ১৬]

A. PYTHON B. HTML
C. COBOL D. FORTRAN (B)

**38. ওয়েবসাইটের হায়ারারকিক্যাল কাঠামো কী?** [রা.বো. ১৬]

A. হোমপেজ নির্ভর ওয়েবসাইট B. প্রতি পেজের সাথে লিংক
C. ওয়েবভিত্তিক যোগাযোগ
D. দুটি পেজের মধ্যে লিংকড (B)

39. কোনটি ওয়েব ব্রাউজার? [দি.বো. ১৬]
A. ফায়ার ফক্স B. মাইক্রোসফট আউটলুক
C. ইয়াহু ম্যাসেঞ্জার D. গুগল ড্রপবক্স (A)

40. কোন html tag-এর ক্লোজিং ট্যাগ থাকে না? [দি.বো. ১৬]
A. <hi> B. <img>
C. <tr> D. <br> (D)

41. কোন html ট্যাগটিট ড্রপ ডাউন বক্স তৈরিতে ব্যবহৃত হয়? [দি.বো. ১৬]
A. <option> B. <frame>
C. <select> D. <input> (A)

42. HTML-এ সবচেয়ে ছোট আকারের heading প্রদর্শনের জন্য নিচের কোন ট্যাগটি ব্যবহার করা হয়? [কু.বো. ১৬]
A. <hl> B. <h2>
C. <h5> D. <h6> (D)

43. HTTP-এর পূর্ণরূপ কী? [কু.বো. ১৬]
A. Higher Text Transfer Protocol
B. Hyper Text Transfer Protocol
C. Higher Transfer Text Protocol
D. Hyper Transfer Text Protocol (B)

44. একটি আইপি অ্যাড্রেসকে প্রকাশের জন্য মোট কয়টি অকটেড প্রয়োজন? [চ.বো. ১৬]
A. ২ B. ৪
C. ৮ D. ৩২ (B)

45. Google.com কী? [য.বো. ১৬]
A. Browser B. Search engine
C. Protocol D. E-mail address (B)

46. ওপেনিং ট্যাগ থেকে ক্লোজিং ট্যাগ পর্যন্ত সকল কিছুকে বলে - [ব.বো. ১৬]
A. টাইটেল B. হেড
C. কনটেন্ট D. বডি (C)

47. হেডিং ট্যাগ কয়টি? [ব.বো. ১৬]
A. 2 B. 4
C. 6 D. 8 (C)

48. HTML-এ বাংলা ফন্ট ব্যবহারের জন্য কোন এট্রিবিউট প্রয়োজন? [ব.বো. ১৬]
A. font B. href
C. face D. src. (C)

49. URL দ্বারা কোনটি প্রকাশ করা হয়? [সি.বো. ১৬]
A. ইন্টারনেট B. ডোমেইন নেম
C. ইয়াহু D. গুগল (B)

50. HTML-এর ফাইল নামের এক্সটেনশন কোনটি হবে? [সি.বো. ১৬]
A. txt B. Net
C. html D. php (C)

51. Table Data-এর ট্যাগ কোনটি? [মা.বো. ১৬]
A. <TR> B. <DT>
C. <TD> D. <ITR> (C)

## পঞ্চম অধ্যায়: প্রোগ্রামিং ভাষা

| বিষয়বস্তু | পৃষ্ঠা নম্বর |
|---|---|
| ✓ প্রোগ্রামের ধারণা, প্রোগ্রামিং ভাষা বিভিন্ন প্রজন্ম ও বৈশিষ্ট্য, উচ্চ স্তরের প্রোগ্রামিং ভাষার বর্ণনা, সি প্রোগ্রামিং ভাষা | 144 - 161 |
| ✓ অনুবাদক সফটওয়্যার, প্রোগ্রামের সংগঠন, প্রোগ্রামের ভুল, ডিবাগিং | |
| ✓ অ্যালগোরিদম, ফ্লোচার্ট, সুডোকোড, প্রোগ্রাম ডিজাইন মডেল | |

### নির্বাচিত MCQ

1. "সি" ভাষায় ইন্টিজার ডেটা টাইপ কত বিটের? [ঢা.বো. ১৯]
A. ৮ B. ১৬
C. ৩২ D. ৬৪ (B)

2. সি ভাষায় float ডেটা টাইপ কত বিটের? [রা.বো. ১৯]
A. 16 B. 32
C. 48 D. 64 (B)

Part-C

3. **কোন ভাষায় লিখিত প্রোগ্রামের জন্য অনুবাদকের প্রয়োজন হয় না?** [রা.বো. ১৯]
A. Natural B. Machine
C. High Level D. Assembly (B)

4. **কোন ভাষায় হার্ডওয়্যার নিয়ন্ত্রণের পাশাপাশি উচ্চস্তরের ভাষার সুবিধা পাওয়া যায়?** [রা.বো. ১৯]
A. PASCAL B. COBOL
C. C D. FORTRAN (C)

5. **প্রোগ্রাম কোডিং-এর পূর্ববর্তী ধাপ কোনটি?** [দি.বো. ১৯]
A. সমস্যা বিশ্লেষণ B. প্রোগ্রাম ডিজাইন
C. প্রোগ্রাম বাস্তবায়ন D. প্রোগ্রাম রক্ষণাবেক্ষণ (B)

6. **প্রোগ্রাম ফ্লোচার্টে প্রক্রিয়াকরণে কোন প্রতীকটি ব্যবহৃত হয়-** [দি.বো. ১৯/মা. বো.১৯/রা.বো. ১৭/কু.বো. ১৬]
A. ▱ B. ▭
C. ◇ D. ○ (B)

7. **নিচের কোনটি কী ওয়ার্ডের উদাহরণ?** [কু.বো. ১৯]
A. long, int, scanf B. short, cos, void
C. for, line, while D. return, goto, break (D)

8. **OPS5 কোন প্রজন্মের ভাষা?** [কু.বো. ১৯]
A. পঞ্চম B. চতুর্থ
C. তৃতীয় D. দ্বিতীয় (A)

9. উৎস প্রোগ্রাম → ? → বস্তু প্রোগ্রাম
**(?) চিহ্নিত স্থানে কি হবে?** [কু.বো. ১৯]
A. কম্পাইলার B. ইন্টারপ্রেটার
C. অ্যাসেম্বলার D. লিংকার (A)

10. **কোনটি লজিক্যাল অ্যান্ড অপারেটরের চিহ্ন?** [কু.বো. ১৯]
A. 11 B. !
C. & & D. = = (C)

11. **সাংকেতিক চিহ্ন দিয়ে লিখিত ভাষা কোনটি?** [চ.বো. ১৯]
A. যান্ত্রিক B. অ্যাসেম্বলি
C. উচ্চস্তরের D. চতুর্থ প্রজন্মের (B)

12. **ইনহেরিটেন্স কোন প্রোগ্রামিং মডেল-এর বৈশিষ্ট্য?** [য.বো. ১৯]
A. স্ট্রাকচার্ড প্রোগ্রামিং
B. অবজেক্ট ওরিয়েন্টেড প্রোগ্রামিং
C. ভিজ্যুয়াল প্রোগ্রামিং
D. ইভেন্ট ড্রাইভেন প্রোগ্রামিং (B)

13. **ফ্লোটিং ডেটার ফরমেট স্পেসিফায়ার কোনটি?** [য.বো. ১৯]
A. %d B. %f
C. %c D. %s (B)

14. **◇ প্রতীকটি কোন কাজে ব্যবহার হয়?** [ব.বো. ১৯]
A. সিদ্ধান্ত গ্রহণ B. প্রক্রিয়াকরণ
C. ডেটা ইনপুট D. ডেটা আউটপুট (A)

15. **সি প্রোগ্রামিং ভাষায় switch কি?** [সি.বো. ১৯]
A. ভ্যারিয়েবল B. ফাংশন
C. কী-ওয়ার্ড D. অপারেন্ড (C)

16. **কোনটি অবজেক্ট অরিয়েন্টেড প্রোগ্রামিং ভাষা?** [সি.বো. ১৯]
A. BASIC B. HTML
C. C D. Java (D)

17. **○ চিহ্ন দ্বারা C ভাষায় প্রোগ্রামিং-এ কি বোঝানো হয়?** [মা.বো. ১৯/মা.বো. ১৭/দি.বো. ১৬]
A. সিদ্ধান্ত B. ইনপুট
C. টীকা D. সংযোগ (D)

18. **সি ভাষায় সমজাতীয় ডেটা সংরক্ষণের জন্য কোনটি ব্যবহার করা হয়?** [সকল বো. ১৮]
A. ফাংশন B. পয়েন্টার
C. স্ট্রাকচার D. অ্যারে (D)

19. **প্রোগ্রামে —[ এই চিহ্নটি দ্বারা কী বুঝানো হয়?** [মা.বো. ১৮]
A. প্রবাহের দিক B. সংযোগ
C. টিকা D. শুরু (C)

20. **মেশিন ভাষার সুবিধা কোনটি?** [ঢা.বো. ১৭]
A. প্রোগ্রাম সহজে লেখা যায়
B. সব ধরনের মেশিনে ব্যবহার উপযোগী
C. প্রোগ্রাম সরাসরি ও দ্রুত কার্যকরী হয়
D. প্রোগ্রামের ভুল সহজে শনাক্ত করা যায় (C)

21. **double ডেটা টাইপের জন্য ফরম্যাট স্পেসিফায়ার কোনটি?** [রা.বো. ১৭]
A. %d B. %f
C. %lf D. %s (C)

22. **float type চলকের জন্য মেমোরিতে কত বাইট জায়গার প্রয়োজন হয়?** [রা.বো. ১৭]
A. ১ B. ২
C. ৪ D. ৮ (C)

**23. কোনটি চতুর্থ প্রজন্মের ভাষা?** [দি.বো. ১৭]
A. BASIC B. PASCAL
C. INTELLECT D. CSL
Ⓒ

**24. উৎস প্রোগ্রামকে একত্রে বস্তু প্রোগ্রামে রূপান্তর করে কোনটি?** [দি.বো. ১৭]
A. কম্পাইলার B. ইন্টারপ্রেটার
C. লিংকার D. অ্যাসেম্বলার
Ⓐ

**25. মেশিন ভাষায় অনূদিত হয় কোনটি?** [দি.বো. ১৭]
A. অপারেন্ট B. লেবেল
C. কমেন্ট D. অপারেশন কোড
Ⓓ

**26. প্রোগ্রামে কোন ধরনের ভুলের জন্য কম্পিউটার বার্তা দেয়?** [কু.বো. ১৭]
A. সিনট্যাক্স ভুল B. লজিক্যাল ভুল
C. ডেটা ভুল D. যে কোনো ভুল
Ⓐ

**27. সি ভাষায় রিলেশনাল অপারেটর কয় ধরনের?** [চ.বো. ১৭]
A. ২ B. ৩
C. ৫ D. ৬
Ⓓ

**28. সমপ্রকৃতির ডেটার সমাবেশকে কী বলা হয়?** [সি.বো. ১৭]
A. স্ট্রাকচার B. ফাংশন
C. লিংকলিস্ট D. অ্যারে
Ⓓ

**29. প্রোগ্রামের ভুলত্রুটি খুঁজে বের করে তা সংশোধনের পদ্ধতিকে কি বলে?** [সি.বো. ১৭]
A. কোডিং B. ডিকোডিং
C. এনকোডিং D. ডিবাগিং
Ⓓ

**30. কোনটি স্বাভাবিক ভাষা?** [সি.বো. ১৭]
A. 4GL B. 5GL
C. মেশিন ভাষা D. অ্যাসেম্বলি ভাষা
Ⓑ

**31. কোন ভাষায় লিখিত প্রোগ্রাম কম্পিউটার সরাসরি বুঝতে পারে?** [ঢা.বো. ১৬]
A. মেশিন ভাষা B. উচ্চস্তরের ভাষা
C. অ্যাসেম্বলি ভাষা D. চতুর্থ প্রজন্মের ভাষা
Ⓐ

**32. কোন সি ভাষার ফাংশন?** [ঢা.বো. ১৬]
A. int B. stdio.h
C. printf ( ) D. for
Ⓒ

**33. সি-ভাষায় উপাত্ত গ্রহণে কমান্ড কোনটি?** [ঢা.বো. ১৬]
A. main ( ) B. printf ( )
C. scanf ( ) D. getch ( )
Ⓒ

**34. অ্যাসেম্বলি ভাষা কোন প্রজন্মের ভাষা?** [দি.বো. ১৬]
A. ১ম B. ২য়
C. ৩য় D. ৪র্থ
Ⓑ

**35. 4GL বলতে বুঝায়-** [কু.বো. ১৬]
A. অতি উচ্চস্তরের ভাষা B. উচ্চস্তরের ভাষা
C. মধ্যম স্তরের ভাষা D. নিম্নস্তরের ভাষা
Ⓐ

**36. অনুবাদক সফটওয়্যার কয় ধরনের?** [চ.বো. ১৬/য.বো. ১৬]
A. ২ B. ৩
C. ৪ D. ৫
Ⓑ

**37. সকল ধনাত্মক ও ঋণাত্মক পূর্ণসংখ্যাকে কী বলা হয়?** [চ.বো. ১৬]
A. ক্যারেক্টার B. ইন্টিজার
C. রিয়াল D. ডাবল
Ⓑ

**38. প্রোগ্রামিং ভাষার সর্বনিম্নস্তর কোনটি?** [য.বো. ১৬]
A. মেশিন B. অ্যাসেম্বলি
C. হাই লেভেল D. ভেরি হাই লেভেল
Ⓐ

**39. প্রোগ্রাম ফ্লোচার্টে প্রক্রিয়াকরণের জন্য কোন প্রতীকটি ব্যবহৃত হয়?** [ব.বো. ১৬]
A. বৃত্ত B. সামান্তরিক
C. আয়তক্ষেত্র D. রম্বস
Ⓒ

**40. সি প্রোগ্রামিং ভাষায় লেখা প্রোগ্রামকে কি বলা হয়?** [সি.বো. ১৬]
A. গন্তব্য প্রোগ্রাম B. উৎস প্রোগ্রাম
C. ভিজ্যুয়াল প্রোগ্রাম D. অনুবাদক প্রোগ্রাম
Ⓑ

**41. সরাসরি কোন ভাষা কম্পিউটারে ব্যবহার করা হয়?** [সি.বো. ১৬]
A. অ্যাসেম্বলি ভাষা B. যান্ত্রিক ভাষা
C. উচ্চস্তরের ভাষা D. অতি উচ্চস্তরের ভাষা
Ⓑ

**42. সাংকেতিক ভাষা কোনটি?** [সি.বো. ১৬]
A. মেশিন ভাষা B. অ্যাসেম্বলি ভাষা
C. উচ্চস্তরের ভাষা D. অতি উচ্চস্তরের ভাষা
Ⓑ

**43. ফ্লোচার্ট কত প্রকার?** [সি.বো. ১৬]
A. ২ B. ৪
C. ৬ D. ৮
Ⓒ

**44. C ভাষার লেখা প্রোগ্রামকে কি কোড বলা হয়?** [মা.বো. ১৬]
A. আসকি B. সোর্স
C. অবজেক্ট D. ইউনি
Ⓑ

**45. প্রোগ্রামিং-এর ক্ষেত্রে ইনপুট বা আউটপুট চিহ্ন হিসেবে ব্যবহৃত হয় কোনটি?** [মা.বো. ১৬]
A. B.
C. D.
Ⓓ

Part-C

